সদস্যগণের নামের পাশে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে মাননীয় সদস্যগণের নাম বললে তিনি তাঁর নামের পাশে উল্লিখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন। মাননীয় সদস্য শ্রীগীতামোহন ত্রিপুরা।

**শ্রীগীতামোহন ত্রিপুরা** ( জোলাইবাড়ী ):—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** ( মন্ত্রী ) :—মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫।

**প্রশ্ন**

১। পর্যটকদের জন্য পিলাকে সর্বাঙ্গীন উন্নয়নের কোন পরিকল্পনা সরকারের আছে কি না ;

২। যদি থাকে তবে কবে নাগাদ এই পরিকল্পনার কাজ শুরু করা হবে ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। পিলাক রক্ষণাবেক্ষণের দায়িত্ব ভারত সরকারের প্রত্নতত্ব বিভাগের। তাই এই পরিকল্পনা রূপায়ণের ব্যাপারটি সংশ্লিষ্ট দপ্তরের এক্তিয়ারভুক্ত।

এখানে উল্লেখ থাকে যে পিলাক উন্নয়নের জন্য রাজ্য পর্যটক দপ্তর থেকে নিম্নলিখিত পরিকল্পনাগুলি রূপায়ণের পদক্ষেপ নেওয়া হয়েছে :—

ক) পর্যটকদের জন্য একটি ক্যাফেটোরিয়া নির্মাণের কাজ সম্পন্ন হয়েছে,

খ) পিলাক পর্যটন কেন্দ্র পরিদর্শন করে পর্যটকরা যাতে রাত কাটাতে পারেন তার জন্য বগাফায় "পিলাক পান্থনিবাস" স্থাপন করা হয়েছে।

গ) পিলাক একটি পর্যটক আবাস স্থাপন করার জন্য ভারত সরকার থেকে অনুমোদন পাওয়া গেছে।

ঘ) পিলাক একটি আধুনিক পর্যটন কেন্দ্র হিসেবে গড়ে তোলার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠানো হয়েছে।

বিষয়টি পর্যটন মন্ত্রক হয়ে কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের বিবেচনাধীন রয়েছে।

ঙ) কেন্দ্রীয় প্রত্নতত্ব বিভাগ পুনরায় খনন কার্য শুরু করা, সাইট মিউজিয়াম স্থাপন সহ প্রত্নতত্ব সংরক্ষণের উদ্যোগ গ্রহণ করেছে।

**শ্রীগীতামোহন ত্রিপুরা** :—সাপ্লিমেন্টারী স্যার, পিলাকের সর্বাঙ্গীন উন্নয়নের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়, ১৯৯৯ সালের ২৬শে জানুয়ারী উপজাতি কল্যাণের জন্য গুচ্ছ প্রকল্প ঘোষণা করেছেন এবং এই প্রকল্পের এক প্রকল্প হচ্ছে পিলাক। তাই আমরা আশা করতে পারি ২০০২ সালের মধ্যে পিলাকে পর্যটকদের জন্য এখানকার সমস্ত কাজ সম্পন্ন করা হবে এবং এই ব্যাপারে মাননীয় মন্ত্রীর কোন তথ্য জানা আছে কি না ?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী** ( মন্ত্রী ) :—মাননীয় স্পীকার স্যার, এখানে যে পরিকাঠামোগত কথা বলা হয়েছে যেগুলি শেষ হয়েছে সেগুলি তো হয়েছেই আর যেগুলি প্রস্তাবিত আছে সেগুলি ২০০২ সালের মধ্যে শেষ হবে। তার বাইরে রাজ্য সরকার ভারত সরকারের অর্থ মন্ত্রকের কাছে অনুমোদন পাওয়ার জন্য জাপানের ও. সি. বি থেকে আমরা ১৫০ ( দেড়শ ) কোটি টাকার একটা এমবিসিয়াস প্রকল্প আমরা পাঠিয়েছি। এটা খোঁজ খবর নিয়ে আমরা যা জানতে পেরেছি সেটা হল আমাদের প্রকল্প তাঁরা সমর্থন করেছেন এবং তাঁরা রেকমেন্ড/সুপারিশ করে ভারত সরকারের অর্থ মন্ত্রকের কাছে পাঠিয়েছেন ও. সি. বির কাছে ফাণ্ডটি যাওয়ার জন্য।

এটা এই পর্যটন ক্ষেত্রে ভারতের যে সমস্ত প্রস্তাব সেই তালিকায় আমাদের রাজ্যের পিলাকের উন্নয়নের প্রস্তাব এটা তিন নম্বরে আছে। যদি হয়ে যায় আমরা আশা করতে পারি এটা সর্বাঙ্গীন সুন্দর হল এবং আমাদের প্রত্নসম্ভার এবং সংরক্ষণের এবং পর্যটন বিকাশের একটা সুযোগ হবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** সাপ্লিমেন্টারী স্যার, ক্যাফেটেরিয়া এটা খুব বিরাট ব্যাপার, কারণ এক কাপ চায়ের দাম ১০ টাকা। এটা সাধারণ মানুষের ক্ষেত্রে সম্ভব নয়। আমরা যারা পাহাড়ী বিশেষ করে যারা খেতে পারছে না তাদের জন্য সুলভ খাদ্যের ব্যবস্থা করা যায় কিনা এটা হচ্ছে ১ নং প্রশ্ন। আমার ২ নং প্রশ্ন হচ্ছে ট্যুরিষ্ট ডেভেলাপমেন্টে মিনি চিড়িয়াখানা করলে আকর্ষণ আরও বাড়বে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় কিছু জানাবেন কি ?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** এই প্রস্তাবটা ঠিকই আছে। যে ক্যাফেটোরিয়া ধর আমরা তৈরী করছি, ক্যাফেটোরিয়া হিসাবে আমাদের দপ্তরের তরফ থেকে আমরা ঠিক সেই রকম পরিচালনা করি না। সাধারণতঃ আমরা লোক্যাল এন্টারপ্রাইজ, যুবকদের আমরা দেই। আমাদের আরও কয়েকটা ক্যাফেটোরিয়া হয়েছে উদয়পুরে এবং পুরাতন আগরতলাতে। সবগুলিতেই আমরা এই সিস্টেম চালু করেছি। আর মিনি জু, এটা-ত একটা আরকিওলজিক্যাল সাইট। আমরা মিনি-জু চাই না। আমরা আই, এস, আই, এর কাছে বার বার চাপ দিচ্ছি। সেখানে মাটি খুড়ে যে সমস্ত জিনিস পাওয়া যাচ্ছে সেগুলি সংরক্ষণের জন্য, ইতিমধ্যে অনেকগুলি নষ্ট হয়ে গেছে, অনেকগুলি উদ্ধার হওয়ার পরও সংরক্ষিত হচ্ছে না। এই বৎসরে তারা ৬০ লক্ষ টাকা মঞ্জুর করেছে। সাইট ডিজাইন আসলে পরে পিলাকের সাথে মিলিয়ে সেখানে যে জিনিসটা দরকার সেই জিনিসটা সেখানে তৈরী হবে। বাকীগুলি আমরা চেষ্টা করছি, আমাদের রাজ্য সরকারের সেই রকম অর্থ নেই। আমরা চেষ্টা করছি কেন্দ্রীয় সরকারের সংযোগিতা পাওয়া যায় কিনা ?

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার, পিলাক একটি ঐতিহাসিক স্থান। এই জায়গাটিকে নিয়ে অনেকেই গবেষণা করছেন। আমার মনে হয় এখনও সঠিক তথ্য বেরিয়ে আসেনি, এখনও এটা অন্ধকারে রয়ে গেছে। কাজেই তার যাতে সঠিক আলোকপাত হয় এর জন্য কোন উদ্যোগ নেওয়া হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা ?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** এটা ঠিকই পিলাক একটি ঐতিহাসিক জায়গা। এই পিলাক নিয়ে আমাদের রাজ্যে অনেকেই নাড়াচাড়া করেছেন তারাও বলছেন পিলাক এখনও ঘুমন্ত কিছুই আবিষ্কার হয়নি। আরকিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া তারাই হল এক্সপার্ট অরগেনাইজেশান। তারা সেখানে কাজ করছে। ইতিমধ্যে উদয়পুরে সার্কেল অফিস স্থাপন হয়েছে। নর্থেও একটা হয়েছে। তারা চেষ্টা করছেন, যেগুলি পাওয়া যাবে সেগুলিই সংরক্ষণ করার সুযোগ নেই। সাইট ভিজিউয়াল এসে গেলেই যে বহু সম্ভার বেরিয়ে আসবে এবং তার উপর পরীক্ষা নিরীক্ষা করে ইতিহাস বেরিয়ে আসবে। এটা ঠিকই মাননীয় সদস্য যেটা বলেছেন এটা এখনও ঘুমন্ত অবস্থায় আছে, এটা এখনও কিছুই প্রকাশ হয়নি। এটা সরকারের তরফ থেকে যতটুকু করার এবং এ, এস, আই এর যে সমস্ত এক্সপার্ট আছেন তাদেরকে আমরা বলছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী কাজল চন্দ্র দাস।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** আর একটি সাপ্লিমেন্টারী স্যার।

**মিঃ স্পীকার :—** না, এমনিতেই তিনটি হয়ে গেছে। শেষে ২টা—৪টা প্রশ্ন নিয়ে আলোচনা হবে। তখন আমাকে কিছু বলবেন না।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার, আমি ঊনকোটিতে গিয়ে দেখলাম, ঊনকোটিতে যেসমস্ত সম্পদ রাখা আছে সেটা সংরক্ষণের জন্য কোন পাহারাদার নেই। যে কেউ যেকোন সময় বিদেশে নিয়ে যেতে পারে বা অন্য কোথাও নিয়ে যেতে পারে। কাজেই পিলাকেও এই অবস্থায়ই আছে। ঊনকোটির অভিজ্ঞতা দেখে আমি বলছি যে মূর্তিগুলি উদ্ধার হচ্ছে সেগুলির কোন নিরাপত্তার ব্যবস্থা নেই। কাজেই ঊনকোটিতে যে রকম দেখেছি, পিলাকেও সেই রকমই হবে। মাননীয় মন্ত্রী জানাবেন কিনা এগুলি যাতে নিরাপত্তা বেষ্টনীর মধ্যে থাকে তার জন্য ব্যবস্থা নেবেন কিনা ?

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** পিলাক থেকে যেগুলি পাওয়া যাচ্ছে, সেগুলি আরকিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া'র হেফাজতে আছে। সেগুলি উনারা বাক্সবন্দী করে, ট্রাংক বন্দী করে রেখেছেন। আমরা তাতে আপত্তি করেছি, এভাবে বাক্স বন্দী করে রাখলে নষ্ট হয়ে যেতে পারে। ১০০ বছর আগের পুরানো বিল্ডিংই আর যে সম্পদই হোক তার মালিক এ, এস, আই। এ, এস, আই এটা করছেন। এর জন্য টাকাও মঞ্জুর হয়েছে। ভারত সরকারের এ, এস, আই, এর ডাইরেক্টর উনার সঙ্গে কথা হয়েছে, মন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে। অনেক জিনিস যেগুলি বেরিয়েছে এগুলি যাতে রক্ষিত হয় তার জন্য উনারা কথা দিয়েছেন। সেখানে পুলিশ পিকেট ছিল। চারিদিকে নানা ঘটনা হওয়াতে সেখান থেকে পুলিশ পিকেট উঠে গেছে। আমরা মুখ্যমন্ত্রীর সভাপতিত্বে এই ব্যাপারে মিটিং করেছি, যাতে সেখানে পুলিশ পিকেট বসাতে পারে। এটা নিয়ে গুরুত্ব দেওয়া হবে। যদিও জানিনা সেই সিদ্ধান্ত নেওয়ার পরও এখনও দিতে পেরেছে কিনা। আমার মনে হয় এখনও হয়নি, পরে এটা দেখা হবে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে শুনতে চাই, উনি-ও ঠিক করে বলতে পারেন নি। ঊনকোটি মূর্তিগুলি অরক্ষিত অবস্থায় পড়ে আছে। যে কোন সময় চুরি হয়ে যেতে পারে।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :** এই সব জিনিসগুলিকে রক্ষা করার জন্য সাধ্যের মধ্যে যা যা ব্যবস্থা নেওয়ার সেগুলি নিয়ে আমরা আলোচনা করেছি। এখনই যদি বলেন সেখানে পুলিশ প্রটেকশান বসেছে কিনা সেটা বলতে পারব না, খতিয়ে দেখতে হবে। চেষ্টাতো করছি আমরা।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীকাজল দাস মহোদয়।

**শ্রীকাজলচন্দ্র দাস ( কল্যাণপুর ) :—** মিঃ স্পীকার, অ্যাডমিটেড কোয়েচান নাম্বার—১৩

**শ্রীনিধুভূষণ মালাকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার—১৩ ?

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে পূর্ব কৃষ্ণবন গাঁওসভার অন্তর্গত কুচপাড়াতে অবস্থিত বালোয়াড়ী সেন্টারটি মেরামত করার জন্য টাকা দেওয়া সত্ত্বেও সম্পূর্ণ মেরামত করা হয় নাই ;

২। না হয়ে থাকলে কারণ কি (৩) কবে নাগাদ মেরামতের কাজ শেষ করা হবে ?

**উত্তর**

১। টাকা দেওয়া হয় নাই তো মেরামতের প্রশ্নই উঠে না।

২। প্রশ্নই উঠে না। (৩) প্রশ্নই উঠে না।

**শ্রীকাজলচন্দ্র দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী হয়তো সময় পাননি এই সাত দিনে খবর নিতে। তেলিয়ামুড়া পঞ্চায়েত সমিতি থেকে এই বালোয়াড়ী সেন্টারটি নির্মাণ করার জন্য ২১ হাজার ৭০০ টাকা দেওয়া হয়েছে এবং এই টাকা নয়ছয়ের কারণে কল্যাণপুরের পঞ্চায়েত সেক্রেটারী মনোরঞ্জন সিনহাকে সাসপেণ্ড করা হয়েছে। আমি এখন মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই যে, অবিলম্বে সেই কাজটা সম্পূর্ন করা হবে কিনা এবং যারা সেই টাকাটা নয়ছয় করেছিলেন তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা ?

**শ্রীবিধু ভূষণ মালাকার ( মন্ত্রী ) :—** এই বালোয়াড়ী সেণ্টারটা প্রথমে ছিল খোয়াই ইন্সপেক্টরের অধীনে পরে এটাকে তেলিযামুড়াতে ট্রেন্সফার করা হয়েছে গত ১ ১,২০০০ ইং তে। তখন জেলা পরিষদ থেকে তারা এই বালোয়াড়ী সেন্টারটির মেরামতের জন্য কিছু টাকা দিয়েছেন, কিন্তু আমাদের দপ্তর থেকে কোন টাকা দেওয়া হয়নি।

**শ্রী সমীর দেব সরকার ( খোয়াই ) :—** মিঃ স্পীকার স্যার, আমি যতটুকু জানি কল্যানপুর বালোয়াড়ী সেন্টারটির জন্য তেলিয়ামুড়া পঞ্চায়েত সমিতি থেকে মেরামতের জন্য কিছু টাকা দেওয়া হয়েছিল।

মাননীয় সদস্য বলছেন মেরামত করা হয়নি, কিন্তু আমি যতটুকু জানি মেরামতির পরেও কিছু টাকা রয়ে যায় এবং সেই টাকা সময় মত জমা পড়েনি বলে পঞ্চায়েত সেক্রেটারীর বিরুদ্ধে অভিযোগ ছিল এবং সেই অভিযোগের ভিত্তিতে পঞ্চায়েত সেক্রেটারীকে সাসপেণ্ড করা হয়েছিল। পরবর্তী সময়ে তাকে জরিমানা করে সেই টাকা দপ্তর আদায় করেছেন। এবং পঞ্চায়েত সেক্রেটারী পুনরায় কাজে বহাল হয়েছেন, তিনি আবার কাজে যোগ দিয়েছেন। এখানে তার বিরুদ্ধে শাস্তি বিধান নেওয়া হয়েছিল এবং সেটা পঞ্চায়েত দপ্তর থেকেই নেওয়া হয়েছিল। কাজেই সোসিয়েল এডুকেশন ডিপার্টমেন্ট তার জন্য কাণ্ড দেয়নি বলে সম্ভবত বলতে পারেন না। তবে পরবর্তী সময়ে আজ দুই তিন বছরে হয়তো সেই ঘরটি আবার মেরামতের যোগ্য হয়ে দাড়িয়েছে, এটা হতে পারে।

**শ্রী রতনলাল নাথ :—** মিঃ স্পীকার স্যার, মিনিষ্টারের রিপ্লাই উনি দিচ্ছেন, এটা হতে পারে না।

(গণ্ডগোল)

**মিঃ স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয়কে বলতে দিন।

( গণ্ডগোল )

**শ্রী বিধু ভূষণ মালাকার (মন্ত্রী) :—** মাননীয় স্পীকার স্যার, আমি তো বলেছি যে ১৫ দিনের মধ্যে খোঁজ নিয়ে মাননীয় স্পীকার মহোদয়ের কাছে জানিয়ে দেব।

**শ্রী কাজলচন্দ্র দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্ন ছিল এখনো পর্যন্ত এটার মেরামতী সম্পূর্ণ হয়নি, এবং কবে নাগাদ সেটা সম্পূর্ণ করা হবে। সেখানে টাকা সেংকশান করা হয়েছে এবং যারা টাকা আত্মসাৎ করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে কি না ? এবং অনতি বিলম্বে কাজটা সম্পন্ন করে স্কুলের ছাত্রদের পড়াশুনার ব্যবস্থা করা হবে কি না ?

**শ্রী বিধু ভূষণ মালাকার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই টাকাটা ডিসবার্সমেন্ট হয় পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে। তো আমি ১৫ দিনের মধ্যে এই সম্পর্কে খোঁজ নিয়ে মাননীয় স্পীকারের কাছে সেটা পাঠিয়ে দেব।

মিঃ স্পীকার :— ঠিক আছে, মাননীয় মন্ত্রী মহোদয় ১৫ দিনের মধ্যে এটা খোঁজ করে জানাবেন।

মাননীয় সদস্য শ্রীসুধন দাস।

**শ্রী সুধন দাস (রাজনগর) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৫৮।

**শ্রী বিধুভূষণ মালাকার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, অ্যাড্‌মিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার— :৫৮।

**প্রশ্ন**

১) রাজ্যে বিকলাঙ্গদের জন্য কি কি সুযোগ সুবিধা আছে এবং

২) বিকলাঙ্গদের সার্টিফিকেট দেওয়ার কি ব্যবস্থা আছে ?

**উত্তর**

১) ক) দ্বিতীয় শ্রেণী বা তদূর্ধে পাঠরত বিকলাঙ্গ ছাত্রছাত্রীদের জন্য বৃত্তি প্রকল্প চালু আছে।

খ) সরকারী বা সরকারী অনুদান প্রাপ্ত শিক্ষা প্রতিষ্ঠানে বিকলাঙ্গ ছাত্র-ছাত্রীদের জন্য তিন শতাংশ আসন সংরক্ষিত রাখার ব্যবস্থা রয়েছে।

গ) ১৮ বছর পর্যন্ত বিকলাঙ্গ ছাত্র-ছাত্রীদের ভর্তি ফি বা অন্য কোন ফি দিতে হয় না।

ঘ) সরকারী চাকরীর ক্ষেত্রে বিকলাঙ্গদের জন্য তিন শতাংশ পদ সংরক্ষিত রাখার ব্যবস্থা রয়েছে।

ঙ) সরকারী চাকরীতে নিয়োগের ক্ষেত্রে বিকলাঙ্গদের বয়ससীমা পাঁচ বছর শিথিলযোগ্য।

চ) পঞ্চায়েত ও গ্রামীন বিভিন্ন সুবিধাভোগী ভিত্তিক প্রকল্পের কাজে বিকলাঙ্গদের জন্য তিন শতাংশ সংরক্ষিত রাখার ব্যবস্থা রয়েছে।

ছ) বিকলাঙ্গ ব্যক্তিদের জন্য পেনশন প্রকল্প চালু রয়েছে।

জ) বিকলাঙ্গ ব্যক্তিদের সাথে সক্ষম ব্যক্তিদের বিবাহের ক্ষেত্রে আর্থিক অনুদান প্রকল্প চালু রয়েছে।

ঝ) নন্-গেজেটেড বিকলাঙ্গ সরকারী কর্মচারীদের প্রতিমাসে যাতায়াত ভাতা দেওয়া হয়।

ঞ) দৃষ্টিহীন ছাত্র-ছাত্রীদের জন্য যথাক্রমে নরসিংগড় ও বাঁধারঘাট এ দুটি শিক্ষা প্রতিষ্ঠান এবং মূক ও বধির শিশুদের জন্য অভয়নগরে একটি পুনর্বাসন প্রতিষ্ঠান রয়েছে।

ট) বিকলাঙ্গ ব্যক্তিদের জেলা গ্রামীণ উন্নয়ন সংস্থা ( ডি, আর, ডি, এ, )র মাধ্যমে কৃত্রিম চলন সামগ্রী সরবরাহ করা হয়ে থাকে।

ঠ) বিকলাঙ্গ ব্যক্তিদের সরকারী এবং বেসরকারী বাসে যাতায়াতে ছাড় দেওয়া হয়ে থাকে।

২) বিকলাঙ্গদের সার্টিফিকেট দেওয়ার জন্য বিশেষ মেডিকেল বোর্ড আছে।

**শ্রীসুধন দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, এই বিকলাঙ্গদের প্রত্যেকটি সাব্‌-ডিবিশনে সার্টিফিকেট দেবার ব্যবস্থা করা হবে কি না ?

**শ্রীবিধুভূষণ মালাকার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, মেডিকাল বোর্ড ডিষ্টিক্ট ওয়াইজ রয়েছে। বিকলাঙ্গদের প্রতিটি মহকুমা স্তরে যাতে সার্টিফিকেট প্রদান করা যেতে পারে সে ব্যবস্থা করা হবে।

**শ্রীকাজলচন্দ্র দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, যে সব বিকলাঙ্গরা সার্টিফিকেট পেয়েছেন সেব বিকলাঙ্গদের ভাতা দেওয়া হচ্ছে কি না, আর যদি না দেওয়া হয়ে থাকে তবে সেটা দেওয়ার জন্যে ব্যবস্থা নেওয়া হবে কি না ?

**শ্রীবিধুভূষণ মালাকার (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, সার্টিফিকেট যারা পেয়েছে সেসব বিকলাঙ্গদের ভাতা

দেওয়া হয়েছে। তবে যদি কিছু বাকি থেকে থাকে সেগুলি নিশ্চয় দেখা হবে যাতে তারা সে ভাতা পায়। আর যারা স্কুলে পরে তাদের স্কুলের স্টাইপেণ্ডের সঙ্গে সেটা এড হয়ে থাকে।

**শ্রীকাজলচন্দ্র দাস :—** সাপ্লিমেন্টারী স্যার, আমার প্রশ্নটা ছিল বিকলাঙ্গরা ভাতা পান কিনা ? যদি না পান তাহলে তাদেরকে ভাতা দেওয়ার ব্যবস্থা করা হবে কিনা ? উত্তরে মন্ত্রী বললেন, সবাই পায়। কিন্তু আমার কাছে সুনির্দিষ্ট তথ্য রয়েছে এবং সেই তথ্য থেকেই আমি মন্ত্রীকে বলছি, সবাই ভাতা পাচ্ছেন না। কল্যানপুরের ১৬টি গাঁওসভার ১৫০ জন বিকলাঙ্গ রয়েছেন যাঁরা ভাতা এখনও সরকারের কাছ থেকে পাচ্ছেন না। এখন আমার স্পস্ট প্রশ্ন হচ্ছে-এই সমস্ত বিকলাঙ্গ যাঁরা ভাতা পাচ্ছে না তাদেরকে ভাতা প্রদানের জন্য রাজ্য সরকার কি পদক্ষেপ নিতে ইচ্ছুক ?

**শ্রীবিধুভূষণ মালাকার ( মন্ত্রী ) :—** স্যার, বিকলাঙ্গদের ভাতা দেওয়ার ক্ষেত্রে বিভিন্ন ধরনের ব্যবস্থা রয়েছে। তবে আমি মাননীয় সদস্যকে সুনির্দিস্টভাবে অবগত করাতে পারতাম যদি তিনি নির্দিষ্টভাবে লিখিত প্রশ্নের মাধ্যমে এটা জানতে চাইতেন। তবে আমি মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, যদি কোন সার্টিফিকেট হোল্ডার ভাতা না পেয়ে থাকেন তাহলে আমার দপ্তর সেটা নিশ্চয়ই দেখবে এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** আমার একটা বিষয় বলার আছে, এই ব্যাপারেই। বিকলাঙ্গরা যাতে সমাজের মূল-স্রোতে ফিরে আসার সুযোগ পায়, তারা যাতে আর দয়ার পাত্র হিসাবে না থাকে সেজন্য কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই কিছু পদক্ষেপ নিয়েছেন। দেখা যাচ্ছে এখন বিকলাঙ্গ কোন মেয়েকে অ-বিকলাঙ্গ কোন পুরুষ বিয়ে করলে তাকে পাঁচ হাজার টাকা দিয়ে পুরস্কৃত করা হয়। টাকার অংকে এর বিচার করলে সেটা ভীষণ কম। কাজেই এই ক্ষেত্রে টাকার পরিমাণ বাড়ানোর কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা ?

**শ্রীবিধুভূষণ মালাকার ( মন্ত্রী ) :—** স্যার, আমাদের আপত্তি নেই। ইতিমধ্যে দপ্তরের কমিশনারকে চেয়ারম্যান করে পাঁচ সদস্যক একটি কমিটি গঠন করা হয়েছে। কমিটির সুপারিশ অনুসারেই রাজ্য সরকার প্রয়োজনীয় ব্যবস্থা নেবে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া মহোদয়।

**শ্রীরতিমোহন জমাতিয়া** ( বাগমা ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেন নং—২৫।

**মিঃ স্পীকার :—** এডমিটেড স্টার্ড কোয়েশ্চেন নং—২৫।

**শ্রীঅনিল সরকার** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড স্টার্ড কোশ্চেন নং—২৫।

১। উদয়পুর শহরের ঐতিহ্যবাহী শিক্ষা প্রতিষ্ঠানগুলোর মধ্যে সবচেয়ে পুরানো কোনটি এবং

২। উক্ত শিক্ষা প্রতিষ্ঠানটি কতসালে কত তারিখে প্রতিষ্ঠিত হয়েছিল ?

**উত্তর**

১। উদয়পুর শহরের ঐতিহ্যবাহী সবচেয়ে পুরানো শিক্ষা প্রতিষ্ঠাটির নাম কিরিট বিক্রম ইনস্টিটিউশান ( কে, বি, আই )।

২। উক্ত প্রতিষ্ঠানটি অনুমানিক ১৯০৫ সনে স্থাপিত হয়েছিল।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় শিক্ষামন্ত্রীর জানা আছে কিনা যে, ঐ শিক্ষা প্রতিষ্ঠানটিতে এখনও লেখা রয়েছে সেটা ১৯৩০ সালে প্রতিষ্ঠিত হয়েছিল ? তাহলে মাননীয় শিক্ষামন্ত্রী কি করে বলছেন যে শিক্ষা প্রতিষ্ঠানটি ১৯০৫ সালে প্রতিষ্ঠিত হয়েছিল ? ত্রিপুরা ষ্টেট গেজেটে পরিষ্কার উল্লেখ রয়েছে বর্তমান সন হতে উক্ত বিদ্যালয়টি এই আদেশ বলে উদয়পুর এইচ, এস স্কুল নামে অভিহিত হবে । সেটা ১৯২৮ সালে বিজ্ঞপ্তি হয়েছিল । তাহলে এখন কোনটা ঠিক ? কোন্ সালে এটা প্রতিষ্ঠিত হল ? ১৯০৫ নাকি ১৯২৮ ? নাকি ১৯৩০ ? কোন্টা ঠিক হবে ? এই শিক্ষা প্রতিষ্ঠানটির প্রাক্তন ছাত্র ৮৮ বছরের কানাইচন্দ্র জমাতিয়া হদ্রাইতে আমাকে জানিয়েছেন স্কুলটা ১৯২৮ সালেই প্রতিষ্ঠিত হয়েছিল। এই নিয়ে অনেক তর্ক বিতর্ক চলছে। কাজেই কোনটা ঠিক ? মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্যের বক্তব্যের মধ্যে এটা খুব পরিষ্কার যে স্কুলটা কবে স্থাপিত হয়েছিল এই নিয়ে নানারকম বিতর্ক নানারকম রেফারেন্স এবং কানাই জমাতিয়ার যে রেফারেন্স দিয়েছেন এই ধরনের নানা কাগজপত্র এটা একটা বিতর্কিত পর্য্যায়ে আছে। তবে এইটুক জানা যায় উদয়পুর শহরের কিরীট বিক্রম ইনস টিটিউশন-এর প্রধান শিক্ষক মহাশয়ের দেওয়া তথ্য অনুযায়ী জানা যায় যে উক্ত বিদ্যালয়টি উদয়পুরের সবচেয়ে ঐতিহ্যবাহী পুরানো শিক্ষা প্রতিষ্ঠান। প্রাক্তন ছাত্রদের বিবরণ অনুযায়ী জানা যায় ১৯০৫ সালে বা আরও আগে বিদ্যালয়টির নাম ছিল উদয়পুর ইংরেজী বিদ্যালয়। পরবর্তী ১৯২৯ সনে উক্ত বিদ্যালয়টি উদয়পুর ব্রাঞ্চ হাই ইংরেজী স্কুল নামে উন্নীত হয়। স্পন্দন পত্রিকার বিবরণ অনুযায়ী জানা যায় ১৯৪০ সালের ১২ই ডিসেম্বর ত্রিপুরার মহারাজা বীরবিক্রম কিশোর মানিক্য বাহাদুরের পুত্র শ্রীকিরীট বিক্রম যুবরাজ হিসেবে অভিষিক্ত হন এবং সেই বৎসর উক্ত বিদ্যালয়টি কিরীট বিক্রম ইনসটিটিউশন নামে নামাকরণ হয়। উপরোক্ত স্পন্দন পত্রিকার বিবরণটি ত্রিপুরা স্টেট গেজেট সংকলন সমর্থন করে। এইটুক পর্য্যন্ত তথ্য আমাদের আছে। আরও সঠিক তথ্য পেতে হলে এটা গবেষণার ব্যাপার আছে। তবে আমার তথ্য এইটুক আছে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীউমেশচন্দ্র নাথ মহোদয়। উনি অনুপস্থিত। মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়।

**শ্রীরতনলাল নাথ :—** মিঃ স্পীকার স্যার, আমার এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নাম্বার—১৬৫

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এডমিটেড ষ্টাড কোয়েশ্চান নাম্বার—১৬৫।

**প্রশ্ন**

১। ককবরক পাঠ্যক্রম চালু নেই, এমন সব সরকারী শিক্ষা প্রতিষ্ঠানে যে সকল কে, বি. টি রয়েছে উপজাতি ছাত্রছাত্রীদের পড়াশোনার সুবিধার্থে ককবরক শিক্ষা চালু রয়েছে এমন সব বিদ্যালয়ে তাদের কতজনকে পুনরায় বদলী করা হয়েছে গত দুই বৎসরে তার হিসাব এবং

২। যাদের বদলী করা হয় নাই, কবে তাদেরকে তাদের চাকরীর নিযুক্তি অনুসারে বদলী করে দেওয়া হবে।

**উত্তর**

১। গত দুই বৎসরে ৩৪ ( চৌত্রিশ ) জনকে বদলী করা হয়েছে।

২। ককবরক পাঠ্যক্রম চালু নেই এমন সব বিদ্যালয়ে যেসব ককবরক শিক্ষক এখনও রয়েছেন, তাদেরকে

কক-বরক পাঠ্যক্রম চালু আছে এমন সব বিদ্যালয়ে বদলী করার জন্য জেলাস্তরে উপশিক্ষা অধিকর্তা এবং মহকুমা স্তরে বিদ্যালয় পরিদর্শককে নির্দেশ দেওয়া হয়েছে। আশা করা যায় আগামী বছরের মধ্যে এই কাজ শেষ হয়ে যাবে।

**শ্রীরতনলাল নাথ :—** সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি উপজাতি এলাকার বিশেষ করে এ, ডি, সি এলাকায় দেখা যায় উপজাতি ছাত্র-ছাত্রীদের শিক্ষকের অভাবে বিশেষ করে প্রাথমিক স্তরে শিক্ষক-এর অভাবে ড্রপ আউট-এর সংখ্যা বেড়ে যাচ্ছে। এবং মাননীয় মন্ত্রী ২৭-৮-৯৯ইং তারিখে এই বিধানসভায় একটি প্রশ্নের উত্তরে বলেছিলেন যে ককবরক শিক্ষা ব্যবস্থা চালু নেই এমন স্কুলগুলিতে ককবরক শিক্ষক আছেন ৭৮২ জন। এইদিকে মাননীয় মুখ্যমন্ত্রী ২৫ দফা গুচ্ছ প্রস্তাব ঘোষণা করেছেন ফর দি ওয়েলফেয়ার অব দি ট্রাইবেল সেখানে বলছে স্ব-শাসিত জেলা পরিষদের যে ২৪৪টি নিম্ন বুনিয়াদি বিদ্যালয় বর্তমানে কেবল মাত্র একজন শিক্ষক আছেন সেখানে ১৯৯৯ইং ডিসেম্বরের মধ্যে অন্তত আর একজন শিক্ষক দেওয়া হবে।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, এখানে মাননীয় মন্ত্রী জানাবেন কি, বিশেষ করে এ-ডি-সি এলাকার শিক্ষকের অভাবে উপজাতি ছাত্রছাত্রীদের ড্রপ-আউটের বেড়ে যাচ্ছে। এবং মাননীয় ২৭-৮-৯৯ইং তারিখে একটি প্রশ্নের উত্তরে বলেছেন যে কক্-বরক পাঠ্যক্রম চালু নেই এই সমস্ত স্কুলে কক-বরক শিক্ষক আছে ৭৮২ জন। এইদিকে মাননীয় মুখ্যমন্ত্রী উপজাতিদের কল্যাণের জন্য ২৫ দফা গুচ্ছ প্রস্তাব ঘোষণা করেছেন। আর বলেছেন যে এ ডি সি এখন ২৪৪টা স্কুলে একজন করে শিক্ষক আছে। সেখানে ১৯৯৯ইং সালের মধ্যে আর একজন শিক্ষক দেওয়া হবে। কিন্তু তিনি তাঁর কথা রাখতে পারেননি। এখন আমার বক্তব্য আগামী ২০০০ ইং সালের ডিসেম্বরের মধ্যে সম্ভব হবে কিনা?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** এখন যেখানে একজন করে কক্-বরক শিক্ষক আছে সেখানে নিশ্চয় কম করে দুইজন শিক্ষক থাকা দরকার। এবং আমরা ২০০০ ইং সালের মধ্যে সেখানে যাহাতে দুইজন করে শিক্ষক দেওয়া যায় সে চেষ্টা করব। আর তাহা করতে গিয়ে বিভিন্ন অফিসিয়েল প্রক্রিয়া আছে সেগুলি মেনে আমাদের করতে হয়। তাছাড়া এ-ডি-সি যদি বলে যে আমাদের কক্-বরক শিক্ষক দরকার তাহলে আমরা দিতে পারি। এ-ডি-সি শিক্ষক নিয়োগ করবে তার ভিত্তিক সেগুলি করা হবে।

**শ্রীরতনলাল নাথ :—** মিঃ স্পীকার স্যার, আমি যেটা বলেছিলাম। নিয়োগ করার আগে যেহেতু এখন রাজ্য সরকারের কাছে ৭৮২ জন কক্-বরক শিক্ষক আছে তাদেরকে উপজাতি ছাত্রদের কল্যাণের জন্য যাতে সেখানে ট্রান্সফার করে দেওয়া হয়?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** মাননীয় সদস্য যেটা বলছেন। ৭৮২ জন এখানে এই ফিগারটি ছিল না।

**শ্রীরতনলাল নাথ :—** ৭৮২ জন যে ফিগারটি আমি অসত্য বলছি না কি?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** অসত্য বলেনি, আপনি বলেছেন ৭৮২ জনশিক্ষককে ট্রান্সফার করে দিন এইভাবে।

**শ্রীরতনলাল নাথ :—** তারমানে সেখানে কক্-বরক শিক্ষা ব্যবস্থা চালু নেই সেইখানে কক্-বরক শিক্ষক থাকবে আমি এই রকম ব্যবস্থা কোথাও শুনিনি। তাদেরকে শুধু উপজাতি ছাত্রদের কক-বরক শিক্ষক দেওয়ার জন্য নিয়োগ করা হয়েছে।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** মাননীয় সদস্য যেভাবে উত্তেজিত তার যে বাস্তব বোধ তার সম্পর্কে বাস্তববাদী হওয়া দরকার। আমরা আমাদের এখানে ৫ হাজার এর বেশী কক্-বরক শিক্ষক নিয়োগ করেছি। আপনিও জানেন। কিন্তু কক্-বরক ভাষাকে এবং তার উন্নয়নের জন্য দারুণভাবে উদগ্রীব। কিন্তু সেখানে বাস্তব অবস্থার মধ্যে সবাই যে কক-বরক পড়ে সবাই যে কক্-বরক পাঠ্য বই চিনে, বাংলাটাও চেনে আর যদি স্কোপ থাকে ইংলিশ মেডিয়ামের প্রাইমারী স্কুলেও চলে যায়। আপনি যেভাবে দেখছেন এটা অন্য রকম। কিন্তু তারা শুধু তো কক্-বরক পড়ছে না। বাংলা ও পড়ছে ইংলিশ ও পড়ছে। কিন্তু আপনি যেভাবে বলছে কক-বরক এমন গুরুত্ব দাও। যাহাতে অন্য খানে শিক্ষক না থাকে, কক-বরক এর বাইরে যাতে ট্রাইবেলরা যেতে না পারে।

**শ্রী রতনলাল নাথ :—** পয়েন্ট অব্ অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় এখানে আপত্তিজনক কথাবার্তা বলছেন। এখানে কমিউনিয়েল কথাবার্তা বলে হাউজকে বিভ্রান্ত করার দরকার নেই। দরকারছিল কক্-বরক শিক্ষক যে উদ্দেশ্য নিয়ে নিয়োগ করা হয়েছিল তাদের ছাত্রছাত্রী জন্য সেই ককবরক শিক্ষক যেহেতু অন্যত্র আছে, তাদেরকে যাতে কক্-বরক শিক্ষার কাজে ব্যবহার করা যায় সেই ব্যবস্থা মাননীয় মন্ত্রী মহোদয় করবেন কিনা ?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** স্যার, যেখানে কক-বরক শিক্ষকের দরকার আছে সেটা আমরা পূরণ করব। আমরা সেই কথা বলেছি এবং প্রয়োজনে যেখানে যেখানে তাদেরকে পাঠানোর দরকার সেটাও আমরা করব। কিন্তু এর অর্থ এই নয় যে আমরা এটাকে গুরুত্ব দিচ্ছিনা। এই বামফ্রন্ট সরকারই এই কক-বরক ভাষাকে রাজ্য ভাষার মর্যাদা দিয়েছে এবং এই ভাষাকে প্রাথমিক স্কুলে পড়ানোর ব্যবস্থা করেছে। এই বামফ্রন্ট সরকারই কক-বরক ভাষাকে দ্বাদশ শ্রেণী পর্যন্ত সিঙ্গেল ভাষা হিসাবে পড়ানোর ব্যবস্থা করেছে। সেখানে আমি মানতে রাজিনা যে আমাদের কোন দুর্বলতা আছে এই কক-বরক ভাষার উন্নয়নের জন্য।

**শ্রীরবীন্দ্র দেববর্মা (রাইমাভ্যালী) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি বর্তমানে রাজ্যে কয়টি স্কুলে কক-বরক ভাষায় শিক্ষা দেওয়া হচ্ছে ? আর দ্বিতীয় হচ্ছে, অল ইণ্ডিয়া মাইনরিটি কমিশনের রিপোর্ট অনুপাতে প্রত্যেক স্কুলে যদি ১০ জন ছাত্রছাত্রী একই ভাষাভাষী থাকে অর্থাৎ সেটা যদি স্বীকৃত প্রাপ্ত হয় সেখানে কক-বরক বা সেই ভাষায় শিক্ষক নিয়োগ করা যায়। এখানে এই ক্ষেত্রে আমরা দেখি যে এ ডি-সি এলাকায় কিছুটা কন্‌ফাইণ্ড স্কুলে কক্-বরক শিখানো হচ্ছে। এবং বর্তমানে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ও কক্‌বরক ভাষা শিখছেন। সেটা পত্রপত্রিকায় দেখা যাচ্ছে। এই কক্-বরক ভাষা ত্রিপুরা রাজ্যের দ্বিতীয় ভাষা। এই ভাষাকে নন-এডি-সি-র সমস্ত জায়গায় শিক্ষার ব্যবস্থা চালু করা হবে কিনা ? সমস্ত স্কুলে সেটা চালু করার ব্যবস্থা করা হবে কিনা ?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** স্যার, এ-ডি-সিতে মোট ১২৭৩টি স্কুলে কক্-বরক শিক্ষক আছেন মোট ২২৯৭ জন শিক্ষক। এর বাইরে ৫০১টি স্কুলে কক-বরক ভাষায় পড়ানোর ব্যবস্থা আছে। এর মধ্যে ৪৬৭টা প্রাথমিক বিদ্যালয় এবং ৩৭টি হাই এবং হাইয়ার সেকেণ্ডারী স্কুল।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** মিঃ স্পীকার স্যার, আমার প্রশ্নের সঠিক উত্তর পেলাম না। আমি যেটা জানতে চাইছি মাননীয় মন্ত্রী সেটা বলেননি।

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** স্যার, আমি আগেই বলেছি যে এ-ডি-সি এরিয়ার মোট ৫০১টি স্কুলে

কক্-বরক পড়ানোর ব্যবস্থা আছে। এরমধ্যে ১৬৭টি হচ্ছে প্রাইমারী স্কুল এবং ৩৪টি হচ্ছে হাই এবং হাইয়ার সেকেণ্ডারী স্কুল।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মাননীয় শিক্ষামন্ত্রী জানাবেন কিনা, রাজ্য সরকারের যে সমস্ত কক্-বরক্ শিক্ষক রয়েছে তাদেরকে কিভাবে এ-ডি-সি তে বদলি করবেন? দ্বিতীয়ত, মাননীয় মন্ত্রী জানেন কিনা যে স্কুলে ১০ জন মাইনরিটি ছাত্রছাত্রী থাকলে ১জন মাইনরিটি ভাষায় শিক্ষক নিয়োগ করা যায়। তারা পড়ুক বা না পড়ুক। কাজেই, কক্-বরক্ শিক্ষক শিক্ষিকা আছেন তাদের দক্ষতার জন্য জঙ্গলে পাঠাতে হবে সেই নীতি সরকারের আছে কিনা? তৃতীয়ত, ত্রিপুরাতে হিন্দি ভাষা চালু নাই যে কোন স্কুলে কিন্তু হিন্দি শিক্ষক অনেক আছে, তারা হিন্দি পড়ান না কিন্তু অন্য ভাষা পড়ান। তাদেরকে তাহলে বিহার, উত্তরপ্রদেশ বদলি করে দেবেন কিনা?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়,যেখানে ১০ জন করে কোন ভাষায় ছাত্রছাত্রী আছে সেখানে সেই ভাষায় শিক্ষক নিয়োগ করা নির্দেশ স্বার্থক নীতি। জেলা পরিষদ যদি প্রয়োজন বোধ করে যে রাজ্য সরকার তোমরা আমাদেরকে কক্-বরক্ শিক্ষক দাও যাতে প্রত্যেক স্কুলে একজনের বেশী শিক্ষক নিয়োগ করা যায় তাহলে নিশ্চই আমরা চেষ্টা করব। দ্বিতীয়ত, অনেক সময় মানবিক কারণ হয়ে যায়। যার কারণে তাকে আনতে হয়। কাজেই, আমি সেখানে খুব রিজিটলি ফলো করতে হবে। যে নন্ কক্-বরক্ এলাকা থেকে কক্-বরক্ শিক্ষক যারা আছে তাদেরকে ওখানে পাঠিয়ে দাও। কাজেই, এটা আমরা হিসাবে গ্রহণ করিনি। নানা প্রয়োজনে নানা কারনে বাস্তব অবস্থা থেকে এটা করা হয়। তাতে যতটুকু নীতিগত ব্যাপার এবং এ-ডি-সি এরিয়াতে না হোক কারণ কক্-বরক্ এর জায়গা।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য সমীর দেবসরকার।

**শ্রীসমীর দেব সরকার ( খোয়াই ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোশ্চেয়ান নাম্বার ১৫৬.

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এডমিটেড কোশ্চেয়ান নাম্বার ১৫৬

**প্রশ্ন**

১) রাজ্যের ডিগ্রী কলেজ গুলিতে বর্তমানে কতজন অধ্যাপক-অধ্যাপিকা কর্মরত আছেন,

২) রাজ্যের ডিগ্রী কলেজ সমূহে বর্তমানে কতজন পার্ট-টাইম লেকচারার নিযুক্ত আছেন,

৩) ইহা কি সত্য যে, খোয়াই সরকারী ডিগ্রী কলেজের বেশীর ভাগ অধ্যাপক-অধ্যাপিকা খোয়াই মহকুমার বাইরে থেকে প্রতিদিন আসা যাওয়া করার ফলে পড়াশুনা ব্যহত হচ্ছে?

৪) সত্য হলে অসুবিধা দূরীকরণের কি ব্যবস্থা নেওয়া হবে?

**উত্তর**

১) রাজ্যের ডিগ্রী কলেজগুলিতে বর্তমানে ১১৪ জন অধ্যাপক, অধ্যাপিকা কর্মরত আছেন।

২) রাজ্যের ডিগ্রী কলেজ সমূহে বর্তমানে ৪৫৩ জন পার্ট্-টাইম টিচার নিযুক্ত আছেন।

৩ নং ৪ নং। সমস্ত সরকারী কর্মচারীদের তাদের নিজেদের কর্মস্থলে থেকেই ডিউটি করার কথা। তবে প্রয়োজন হলে উর্দ্ধতন কর্তৃপক্ষের অনুমতি নিয়ে কর্মস্থল ত্যাগ করা যেতে পারে। দপ্তরের কাছে কোন নির্দিষ্ট অধ্যাপক-অধ্যাপিকা সম্পর্কে কর্মস্থলে না থাকার ব্যাপারে কোন সুনির্দিষ্ট তথ্য কিংবা অভিযোগ নাই। যাই হোক কলেজের পড়াশুনার যাতে কোন ভাবে বিঘ্নিত না হয় সরকার সে বিষয়ে সজাগ দৃষ্টি রাখছেন।

অধ্যাপক-অধ্যাপিকাদের জন্য প্রয়োজনীয় সংখ্যক সরকারী কোয়ার্টার তৈরী করার কথাও সরকার আন্তরিক ভাবে চিন্তা করছেন।

**শ্রীসমীর দেব সরকার :—** সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় যে তথ্য দিয়েছেন ৪৫৩ জন যারা পার্ট-টাইম টিচার আছেন তাদেরকে স্থায়ী করে অথবা জুনিয়র লেকচারার পদে নিয়োগ করার কোন সুযোগ আছে কিনা ? কারণ, তারা ১৯৯৩ ইং সাল থেকেই কাজ করছেন। এই যে সল্প বেতনে তাও আবার বাধা ধরা নেই, এই ভাবে না রেখে তাদেরকে স্থায়ী বেতন বা রেগুলার করা দপ্তর বিবেচনা করবেন কিনা ?

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** কলেজ অধ্যাপক নিয়োগের ক্ষেত্রে ইউ. জি. সি. এর কতগুলি সুনির্দিষ্ট ক্রাইটেরিয়া আছে। তার মধ্যে যারা পরে তারা নিশ্চই নিযুক্ত হবে। ইদানিং তাদের বেতন ভাতা বেড়েছে, কণ্ডিশানগুলিকে আরও বেশী ষ্ট্রিকট্ করা হয়েছে। এরমধ্যে তাদের নেট প্লেট, এইসব পরীক্ষায় উক্তির্ন হতেই হয়। এখানে আমরা এইসব পরীক্ষার ব্যবস্থাও করছি, এতে যারা উক্তির্ণ হবে তারাও পাবে। এছাড়া আরেকটা আছে রিজারভেশান এস. সি,, এস. টি ইত্যাদি এবং সেই ক্ষেত্রে তাদেরকে ডি-রিজার্ভ করতে হয়। ত্রিপুরায় যেহেতু ট্রাইবেলদের মধ্যে বিভিন্ন বিষয়ের টিচার পাওয়া যায় না। কাজেই, অনেক ব্যাপার আছে, সুতরাং, চট্ করে নির্দিষ্ট পদে শিক্ষক নিয়োগ করার ক্ষেত্রে আমাদের নানা রকম বাধা বিপত্তি মানতে হয়। তবু এটা আমাদের বিবেচনার মধ্যে আছে। এখানে যারা পার্ট-টাইম লেকচারার যাদের বলা চলে যে এরাই কলেজ চালিয়ে রেখেছে। তাদেরকে যাতে আরও সুনির্দিষ্ট বেনিফিট দেওয়া যায় এটা আমাদের বিবেচনার মধ্যে আছে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিল্লাল মিঞা মহোদয়।

**শ্রীবিল্লাল মিঞা (বক্সনগর) :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২০৩

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** এডমিটেড কোয়েশ্চান নাম্বার ২০৩

**প্রশ্ন**

১) সোনামুড়া মহকুমায় নোটিফায়েড এরিয়াতে শিক্ষা বিভাগের পরিচালনাধীন কোন ইংলিশ মিডিয়াম স্কুল আছে কিনা ?

২) যদি থাকে, ঐ স্কুলে কতজন ইংরেজী শিক্ষক ও কতজন বাংলা শিক্ষক আছেন ?

৩) যদি ইংরেজী শিক্ষক না থাকে, তাহলে ইংরেজী শিক্ষক দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কিনা এবং

৪) যদি না থাকে তার কারণ ?

**উত্তর**

১) হ্যাঁ, আছে।

২, ৩, ও ৪) বিদ্যালয়টি প্রাথমিক স্তরের তাইনির্দিষ্ট করে ইংরেজী বাংলা বিষয় শিক্ষক দেওয়ার কোন সুযোগ নেই। তবে বিদ্যালয়ে প্রাথমিক স্তরের ২ (দুই) জন শিক্ষক রয়েছেন।

**শ্রীবিল্লাল মিঞা :—** সাপ্লীমেন্টারী স্যার, স্কুলটি নতুন হয়েছে কিন্তু স্কুলটির সম্বন্ধে আপনার মাধ্যমে জানতে চাই যে কোন আলাদা কমপ্লেক্স হবে কি না ? সোনামুড়া বিভাগে একটি মাত্র ইংলিশ মিডিয়াম স্কুল রয়েছে যেটির মধ্যে এখনো কোন কম্প্লেক্স নেই। তারমধ্যে কোন ইংলিশ শিক্ষক নেই এবং এখানে যে সমস্ত

ছাত্রদের ভর্তি করানো হচ্ছে এবং এতে কোন ইংলিশ মিডিয়াম শিক্ষক না থাকার ফলে ছাত্রদের ভবিষ্যত কাঠামোতে আঘাত আনবে। এই স্কুলগুলি থেকে ট্রান্সফার নিয়ে এখানে শিশুবিহার স্কুলের কোর্সকে ফলো করা হয়, কিন্তু ট্রান্সফার নিয়ে শিশুবিহারে ভর্তি করারও কোন সুযোগ পাওয়া যায় না। তো আগামী দিন আমার এখানে এই তিনটাই প্রশ্ন, একটা হচ্ছে ইংলিশ মেডিয়ামের স্কুলে ইংলিশ টিচার, আরেকটা হচ্ছে আলাদা কমপ্লেক্স, আরেকটা হচ্ছে এই স্কুল ট্রান্সফার নিয়ে যদি ভর্তি হতে যায় সোনামুড়া ছাত্রদের স্বার্থে এবং এখানের ইংরাজী শিক্ষার স্বার্থে তাদেরকে শিশু বিহারের সুযোগ দেওয়া হবে কিনা ?

**শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :—** সোনামুড়াতে আলাদা কমপ্লেক্স হবে। এখন মাত্র ১৪ ( চৌদ্দ )জন ছাত্র এবং সবাই যদি এইভাবে শিশুবিহারের ট্রান্সফার চায় এটা সম্ভব না, আমরা আগরতলাতে ইংলিশ মিডিয়াম স্কুল করার কাজ শুরু করব। এবং আমরা এইগুলি মহকুমায় শুরু করেছি, কেননা ঐ এলাকার যারা ইংরেজী পড়তে চায় তারা যেন পড়তে পারেন, এইরকম একটা ব্যবস্থা নেওয়া হবে। এবং শিক্ষক প্রথম দু-এক বছর এই সমস্যা থাকবেই, বাংলাতেই ইংরেজী পড়তে হবে, তা বড়র ইংরেজীতেই ইংরেজী পড়তে পারবে।

**মিঃ স্পীকার :—** প্রশ্ন পর্ব শেষ।

**শ্রীবিল্লাল মিঞা :—** এখানে স্যার, সোনামুড়া সাব-ডিভিশান মুসলিম সম্প্রদায়ের সংখ্যালঘু বেশী। আগরতলা শিশুবিহারে দুজন করে সবসময় ১৩-১৪ পর্যন্ত ভর্তি করানো হত, সেই সুযোগ থেকে বঞ্চিত করা হয়েছে। মাননীয় শিক্ষা মন্ত্রী যেটা বলেছেন, কিছু অসুবিধা আছে, এটা আমরা মানি কিন্তু এই কথা নয় যে একজনও শিক্ষকও থাকবেনা। ইংলিশ মিডিয়াম স্কুল অথচ ইংরেজী শিক্ষক থাকবেনা সেটা সুনির্দিষ্টভাবে যাতে মাননীয় মন্ত্রী বলেন তাহলে খুশি হব।

**শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :—** সেটা আমরা নিশ্চয়ই বিবেচনা করব।

**মিঃ স্পীকার :—** যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্ন মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি, এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলির লিখিত উত্তরগুলি পেশ করবার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি। এই সভা বেলা ২ টা পর্য্যন্ত মুলতবী রইল।

ANNEXURE 'A' and 'B'

AFTER RECESS AT 2.00 P. M.

## MATTER RAISED BY MEMBERS

**শ্রীসুরজিৎ সিন্‌হা ( কৈলাশহর ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, একটা বিষয় আপনার কাছে জানতে চাই প্রাক্তন গ্রাম উন্নয়ন মন্ত্রী শ্রীঅনন্ত পাল মহাশয় সম্পর্কে পত্র পত্রিকায় আমরা দেখেছি যে উনাকে বরখাস্ত করেছেন। আবার কোন কোন পত্রিকায় দেখেছি পদত্যাগ করেছে। কিসের ব্যাপারে কি হয়েছে, আমরা তা অন্ধকারে আছি। তার কারণে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমরা একটা ষ্টেটম্যান চাই।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, প্রাক্তন গ্রাম উন্নয়ন দপ্তরের মন্ত্রীর ব্যাপারে যা হয়েছে সেই দিন আমি দক্ষিণ জেলায় একটা মিটিং ছিল, মিটিং থেকে বেড়িয়ে আসার পরে উনার নিজের হাতে লেখা, মন্ত্রীসভা থেকে পদত্যাগ পত্র পাই। তাতে তিনি স্বাস্থ্যের কথা বলেছেন। এটা সঙ্গে সঙ্গে গ্রহণ করে মাননীয় রাজ্যপালের কাছে পাঠিয়ে দেই। এবং এটা গৃহীত হয়েছে।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য এখন তো রেফারেন্স পিরিয়ড।

**শ্রীজওহর সাহা** ( বীরগঞ্জ ) :— মি: ডেপুটি স্পীকার স্যার, আমার একটা অ্যাজ্যারনমেন্ট মোশন ছিল।

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য, না না এটা তো আপনি প্রথমেই আলোচনা করেছেন।

**Shri Sudip Roy Barman (Agartala) :—** Mr. Deputy Speaker sir, I give a notice of my intention to move following motion . It is a matter of deep concern for the countries secular fabric regarding Gujrat Government institution to allow employee participate in R. S. S, activities and suggestion atha a simillar move other force the centre. It is also unfortunate the Hon'ble Prime Minister gave a clean decision to the Gujrat Government. The house condemn both the decision of the Gujrat Government and the Hon'ble Prime Minister supporting sush a move for the vast interest of the nation.

**মি: ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য, এটা আলাদা করে স্পীকারের কাছে আসুন, এটা কনসিডার করা যায় কিনা দেখা যাবে।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মি: ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য যে বিষয়টা নিয়ে দৃষ্টি আকর্ষণ করেছেন আমার মনে হয় খুব প্রাসঙ্গিক এবং বর্তমান পরিস্থিতিতে খুবই গুরুত্বপূর্ণ। গান্ধীজির হত্যাকাণ্ডের সঙ্গে যুক্ত যে সংগঠনের একজন সদস্য সেই সংগঠনটিকে একটা বিশেষ ঐতিহাসিক প্রেক্ষাপটে সিদ্ধান্ত করে ছিল সেই সরকার নিষিদ্ধ। আমি সেই ইতিহাসে যাচ্ছি না। তবে আমি এখানে বলব এখানে যে বিষয়গুলি ব্যবহার করা হয়েছে, হয় তো কারোর কাছে আপত্তি থাকতে পারে। এখানে মাননীয় সদস্য শ্রীসুদীপ রায় বর্মণ যে প্রস্তাবটা এনেছেন এটার প্রতি সমর্থন জানাই এবং আমাদের এই হাউসে থেকে কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়া উচিত যে, এটা কোন মতেই হওয়া উচিত না। আর. এস, এস একটা রাজনৈতিক দল। বর্তমানে ২৪টা দলের যে কোয়ালিশন গর্ভনমেন্ট চলছে দিল্লীতে তার প্রধান শক্তি বি. জে পি। এই বি. জে. পি. এর আসল শক্তির উৎস হচ্ছে আর. এস. এস.। কাজেই, কোন মতেই বলার সুযোগ নাই যে, আর. এস. এস. রাজনৈতিক দল না। এই নিয়ে বির্তকে কোন অবকাশ নেই, যদি কেউ করতে চান করতে পারেন। কারণ, আমাদের দেশের রাষ্ট্রপতি এও সম্পর্কে প্রধান মন্ত্রীর কাছে ব্যাখ্যা চেয়েছেন আর কে চাইবেন তিনিই হলেন দেশের প্রধান। কাজেই এই জায়গায় দাঁড়িয়ে কোন ধর্মনিরপেক্ষ দৃষ্টি সম্পূর্ণ নাগরিক সমর্থন করতে পারেন না। কাজেই, বর্মণের আনার যে প্রস্তাবটা তার সঙ্গে সম্পূর্ণ সহমত পোষণ করি। আমি আশা করি এই হাউস থেকে ইউন্যানিম্যাসলি আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দৃষ্টি আকর্ষণ করতে পারব।

**শ্রীজওহর সাহা :—** মি: ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীসুদীপ রায় বর্মণ এখানে যে প্রস্তাবটা দিয়েছেন, এটা লিডার অব দ্যা হাউস একমত। এখান থেকে রিজিউলিউশানটি প্রধান মন্ত্রীর কাছে পাঠিয়ে দেওয়া হোক এই ব্যাপারে আমরা একমত।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** মি: ডেপুটি স্পীকার স্যার, আমি বলেছি এখান থেকে কিছু শব্দ বাদ দিতে হবে যেমন কনডেম, শব্দ নয়। এই হাউস উদ্বেগ প্রকাশ করছে এটা ঠিক না। যেটা আছে এটা মানা দরকার।

Shri Shyama Charan Tripura :— Mr. Deputy Speaker sir, he will formulate the appropriate words and that would be enacted in the house.

**শ্রী মানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** আমি যেটা বলছি মূল কথাটা হচ্ছে বিষয়টা যে হতে যাচ্ছে এটার সঙ্গে আমরা একমত না। I don't agree with this we may defer with him. কাজেই Concern of the House must be communited to him in a very modest manner. My approach is this believe this because the man such of the resolution. We are not opposite. কাজেই এটা যেটা শ্যামাবাবু বলেছেন এটা স্পীকার সাহেবের কাছে যাবে আলোচনা করে একটা এগ্রিএবল ফরমোলেশন আপনার কাছে পাঠিয়ে দেবে।

**শ্রীজওহর সাহা :—** একটা প্রাইভেট মোশান ছিল।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এটা তো আগে আলোচনা করেছেন জওহরবাবু।

**শ্রীজওহর সাহা :—** না, স্পীকার সাহেব বলেছিলেন যে ঠিক আছে কোশ্চেন আওয়ারের পরে এই বিষয়টা নিয়ে আলোচনা করা যাবে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আপনার নোটিশ দিয়েছিলেন তো। এটা একসেপ্ট হয়নি।

**শ্রীজওহর সাহা :—** হ্যাঁ, নোটিশ দিয়েছি। একসেপ্ট হয়নি বলেই তো উনি প্রশ্নটা তুলেছিলেন। যখন বলা হয়েছিল তখন কিন্তু চেয়ারে যিনি বসেছিলেন তিনি বলেছিলেন কোশ্চেন আওয়ারের পরে আলোচনা হবে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি এটা স্পীকার এর সাথে আলোচনা করব।

**শ্রীজওহর সাহা :—** না, না, এই চেয়ারে যখন আপনি বসেছেন এটা তো উনি হাউসের মধ্যে বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** স্পীকার যেটা ডিস-এলাউ করেছেন এটাতো এখন এই হাউসে তোলা যায় না।

**শ্রীজওহর সাহা :—** ডিস-এলাউ করেছেন কিন্তু এই ব্যাপারটা নিয়ে এখানে আলোচনা হোক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** না, এটা হতে পারে না।

**শ্রীজওহর সাহা :—** মাননীয় সদস্য শ্যামাবাবু যখন এই ব্যাপার নিয়ে আলোচনা করে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আলোচনার যথেষ্ট সুযোগ আছে। আপনি যেটা এনেছেন এটা আপনি বিভিন্ন সময়ে আলোচনা করতে পারবেন।

**শ্রীজওহর সাহা :—** না, না, ব্যাপারটা হল যে, এটা একটা ইমপর্টেন্ট বিষয়। যেটা নিয়ে কথা হয়েছে যে আগরতলা শহরের একজন এস. ডি. ও এভাবে আক্রান্ত হয়েছেন আজকে উনি মৃত্যুর সাথে লড়াই করছেন জি. বি হাসপাতালে। উনার ড্রাইভার মৃত্যুর সাথে লড়াই করছে, উনার দেহরক্ষীর খুন হয়েছে।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এই ব্যাপারটা যখন উঠবে তখন আলোচনা করবেন।

**শ্রীজওহর সাহা :—** না, এটা বলা হয়েছে সরকার এখনও এই ব্যাপারে কোন ব্যবস্থা করেননি। ৭-৮ দিন যাওয়ার পরেও এখন পর্যন্ত এ ব্যাপারে কোনো রকম আলোচনা হয়নি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আজকের রেফারেন্সে এটা আছে। মন্ত্রী উত্তর দেবেন তো। আজকে পারলে উনি উত্তর দেবেন।

**শ্রীজওহর সাহা :—** স্যার, এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী কিছু বলুক না।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এটা প্রথম রেফারেন্সেই আছে। আপনি বসুন না। উনি বলবে তো।

**শ্রীজহওর সাহা :—** না এখনই আলোচনা হোক। মাননীয় মুখ্যমন্ত্রী তো স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী তিনি এই ব্যাপারটা নিয়ে আলোচনা করুক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** যেহেতু এটা রেফারেন্সে আছে সেহেতু এটা এক্সেপ্ট হয়েছে।

**শ্রীজওহর সাহা :—** এখনতো মুখ্যমন্ত্রী আছেন। এখন আলোচনা করলে অসুবিধাটা কি?

**মিঃ ডেপুটি স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ (সংখ্যক) নোটিশ মাননীয় সদস্য মহোদয়দের নিকট থেকে তাঁদের বিভিন্ন উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশগুলি পরীক্ষার নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়গুলি উত্থাপন করার অনুমতি দিয়েছি এবং প্রত্যেক বিষয়ের পাশে যে সদস্য মহোদয় নোটিশ দিয়াছেন উনার নাম উল্লেখ করছি।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমাকে শেষ করতে দিন। আপনি রেফারেন্সে সাপ্লিমেন্টারী করতে পারেন।

**শ্রীজওহর সাহা :—** এটা খুব ইম্পর্টেন্ট মেটার। এটা নিয়ে আলোচনা করা হবে কিনা?

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য এটা পরে হবে এটা আজকের রেফারেন্স পিরিয়ডে এনগে আছে। এটা নিয়ম অনুযায়ী নোটিশ দিতে হয় এবং আগে নোটিশ দিয়েছেন যারা তাঁদের রেফারেন্স এখন শুরু হচ্ছে।

(গণ্ডগোল)

**শ্রীজওহর সাহা :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় উনি বলেছেন এটা চালু হবে। উনি চেয়ারে বসার সময় বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয় এটা হয়না। প্লিজ বসুন।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, আজকের আমার একটা নোটিশ ব্যাপারটা হলো কোয়েশ্চান আওয়ার-এর আগে এডজর্ন মোশানের প্রশ্ন উনি যথাসময় জমা করেছিলেন। এখন কিন্তু সময়টা অন্যদিকে চলে গেছে যেহেতু আপনি বলেছেন রেফারেন্স এখানে আগে এসেছে। আমাদের বক্তব্য ছিল দশটা সেভেন্টি সিক্স। কিন্তু আমাদের দেওয়া নাম ও প্রশ্নগুলি ব্রেকেটে রাখা হয়েছে। এখন কারণ হল উনি এই রকম সময়ে উনার রেফারেন্স জমা দিয়েছে আমার কলিং এটেনশনও সেই সময় আমি জমা দিয়েছিলাম এটা গ্রহণ করেছে। এই যে এখানে রেকর্ড। সুতরাং, ব্রেকেট এ কোন প্রশ্ন নেই।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য এটা তো আলোচনার মধ্যে বরঞ্চ এটাতো বাধা নেই। এটাতো টোটালি আলোচনা হয়েছে। প্রত্যেকটি সদস্যই আলোচনা করার অধিকার আছে।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় সদস্যরা এবং মাননীয় বিরোধী দল নেতা যে বিষয়টা এখানে এনেছেন যে রেফারেনস সেটা সেটা এডমিড করা হয়েছে আইনত বা বিধানসভার যে নিয়ম তাতে উনার নাম ব্রেকেট করাতে কোন অসুবিধা না থাকে তাতে আমাদের কোন অসুবিধা নেই। এটাতো ব্রেকেটের প্রশ্ন না।

**শ্রীজওহর সাহা :—** স্যার, এই বিষয়টা গুরুত্ব দিয়ে আলোচনা করা। এখানে কথাটা হয়েছে যে আলোচনার বিষয় এটা কাজেই বিষয়টাকে গুরুত্ব দিয়ে আলোচনা করা প্রয়োজন।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য ঠিক আছে বসুন এখন রেফারেনস পেরিয়ড।

**শ্রীসুদীপ রায় বর্মন :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এক মিনিট সময় চাইছি বিষয়টার উপর বিধায়ক বীরজিৎ সিন্হা আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলেন। সে কি কারণে মাননীয় মন্ত্রী পদত্যাগ করেছেন। একচ্যুয়েল ঘটনা কি তিনি জানেন না। মাননীয় মুখ্যমন্ত্রী যেহেতু পদত্যাগপত্র গ্রহণ করেছেন সেহেতু এটাকে এনি হ্যাজ বীন রি-কমেণ্ডেড্ টু দি গভর্ণর তাহলে কি আমরা ধরে নেব যে পত্রপত্রিকায় যে জিনিসগুলি বেরিয়েছে সেই জিনিসগুলি সত্য। এই ব্যাপারে মাননীয় লিডার অব্ দি হাউসের দৃষ্টি আকর্ষণ এবং উনার ক্যাটাগরিক্যালি একটা স্টেট্মেন্ট চেয়েছিলেন যে কি পরিস্থিতিতে উনি পদত্যাগ করতে বাধ্য হয়েছেন?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, উনি উনার নিজের স্বাস্থ্যের কারনে পদত্যাগ করতে বাধ্য হয়েছে বলেছেন। এবং সেইটা আমি সঙ্গে সঙ্গে ফরওয়ার্ড এবং এক্সেসেপ্ট করেছি। পত্রপত্রিকায় যে বিভিন্ন লেখালেখি এর বাইরে উনার ব্যক্তিগত ঘটনা কিছু থাকতেই পারে। তাঁর ব্যক্তিগত বিষয়-এর ষ্ট্যাটমেন্ট দেওয়ার দায়িত্ব আমি দিতে পারিনা এই বিধানসভায়। কাজেই এনিবডি হ্যাজ গট্ এনি কোয়েশ্চান টু আস্কড্ হিম্ দে শুডবী আস্কড্ হিম।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, তাহলে যেহেতু মানস্টার্ড কোয়েশ্চান।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** না না এটার যা বলার মাননীয় লিডার অব দি হাউস বলে দিয়েছেন। কারণটা হল ব্যক্তিগত ব্যাপারটা এটাকে বিধানসভায় আলোচনা করা যায় না যেহেতু এই সদনের আনস্টার্ড কোয়েশ্চান বেরিয়েছে।

## REFERENCE PERIOD

**মিঃ ডেপুটি স্পীকার :—** এখন রেফারেন্স পেরিয়ড আমি একটি নোটিশ মাননীয় সদস্যের নিকট থেকে নিম্নলিখিত বিষয়ের উপর পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি উল্লিখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি এবং এই বিষয়ের উপর যে সদস্য নোটিশ দিয়েছেন তাঁদের নাম উল্লেখ করছি। মাননীয় সদস্য শ্রীমানিক দে, শ্রীখগেন্দ্র জমাতিয়া ও শ্রীজওহর সাহা মহোদয়।

**শ্রীমানিক দে ( মজলিশপুর ) :—** গত ৫ই ফেব্রুয়ারী সন্ধ্যায় সদর মহকুমা শাসক সুখরাম দেববর্মাকে হত্যার উদ্দেশ্য আক্রমণ সম্পর্কে।"

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এখনই রাখার জন্য প্রস্তুত না থাকেন তাহলে তারিখ ও সময় চাইতে পারেন। এবং আজ কখন অথবা পরে কখন তাঁর বক্তব্য রাখতে পারবেন তা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, এখানে মাননীয় সদস্য যে বিষয়টি সম্পর্কে বলতে বলেছেন, সেটা হলে গত ৫ইফেব্রুয়ারী রাত সাতটা-সোয়া সাতটা নাগাদ হবে সেই সময় আমি নিজেও সচিবালয়ে অফিস করছিলাম। সেই সময় হঠাৎ একটা এক্সপ্লোশন-এর আওয়াজ পাই। এর সঙ্গে সঙ্গে আমার অফিস থেকে সেখানে পুলিসের সাথে যোগাযোগ করা হয় এবং পুলিশ সেখানে রাশ করে কিছুক্ষণ পর আমরা খবর পাই যে সেখানে আমাদের মহকুমা শাসক গাড়ী ড্রাইভার এবং তাঁর ব্যক্তিগত রক্ষী আহত হয়েছেন। কিভাবে আহত হয়েছেন তার বিস্তৃত তখনো জানা যায়নি। সঙ্গে সঙ্গে আমরা হস্পিট্যালে যোগাযোগ করার চেষ্টা করি এবং আমি নিজেও হসপিট্যালে ছুটে যাই। আমাদের শিল্প দপ্তরের মন্ত্রী তিনিও যান এবং বিধায়ক মানিক দে যিনি রেফারেন্স এনেছেন। তারপর আমি হাসপাতালে যাই এবং আমাদের সরকারের আরও কিছু উচ্চ

পদস্থ অফিসারও সেখানে ছুটে যান। তখন আমরা মূলত ব্যস্ত ছিলাম তাঁর সুচিকিৎসার বিষয়টাই। এবং আমরা গিয়ে জানলাম যে তাঁর ব্যক্তিগত দেহরক্ষী রতন ঘোষ তিনি হাসপাতালে। যখন তাকে নিয়ে যায় ডাক্তার বাবুরাও পরীক্ষানিরীক্ষা করে দেখেন তিনি প্রাণ হারিয়েছেন এই হল ঘটনা।

একদিকে চিকিৎসার উদ্যোগ চলে, অপরদিকে পুলিশের মহানির্দেশক সহ অন্যান্য অধস্তন অফিসাররা ছুটে যান এবং তদন্তের কাজ হাতে নেন। এখন পর্যন্ত কিছু বলতে পারছি না এই ঘটনার সাথে কারা জড়িত। পুলিশ সেদিন রাতে কয়েকজনকে জেরা করার জন্য নিয়ে যায়। গ্রেপ্তার নয়। পরবর্তীকালে আরো কিছু লোককে জেরা করার জন্য নিয়ে যায়। এদেরকে গ্রেপ্তার করা হয়েছে বলতে পারি না। প্রকৃত ঘটনার সাথে কে জড়িত তার দ্রুত কিনারা পুলিশ করতে পারবে বলে আশা করছি। আমাদের এস. ডি. ও. শরীর থেকে ডাক্তাররা গুলি বের করেছেন। তাঁর সুচিকিৎসার প্রতি দৃষ্টি রাখা হয়েছে। তাঁর গাড়ীর চালকের পায়ে গুলি আছে সে কথা ডাক্তাররা আমাকে জানিয়েছেন। এটাও একটা সময়ের পরে অপারেশন করে বের করা হবে। এর বাইরে আমি বলতে চাইছি, এরপরেও যে বিষয়ের এখানে উল্লেখ করেছেন তা আমি আগামী ১৪ তারিখে আরো বিস্তৃত ভাবে বলব।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশন, এই ঘটনার সাথে কারা জড়িত, এবং এর পেঁছনে কি কারণ আছে তা কি পুলিশ বের করতে পেরেছে ?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** আগামী ১৪ তারিখে আমি আশা করছি, বলতে পারব।

**শ্রী রতনলাল নাথ :—** ১৪ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী বলেছেন, বিস্তৃতভাবে বলবেন। তাই দু'দিন আগে বলে রাখছি, এর পেছনে উগ্রপন্থীর হাত রয়েছে কিনা, নাকি অন্যান্য সাধারণ দুষ্কৃতকারীর হাত আছে সেটা যাতে জানতে পারি সেটার ব্যবস্থা করবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** কি কি বলা হবে তা এইখান থেকে বলা যাবে না। একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করা হয়েছে সেটা দেখবার জন্য বিভিন্ন প্রসিডিউর আছে। এটা নির্দিষ্ট কোন ব্যক্তির নয়। কাজেই দু'দিন আগে কিংবা চারদিন আগে হবে, বলে রাখার প্রশ্ন নয়। এই ভাবে হয় না।

**শ্রীজওহর সাহা :—** যে জায়গায় ঘটনা হয়েছে অর্থাৎ সদরের এস. ডি. ও. যেখানে আক্রান্ত হয়েছেন, দেহরক্ষী খুন হয়েছে সে জায়গা শহরের সব থেকে নিরাপত্তা বেষ্টনী এলাকা। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, আগামী ১৪ তারিখে উনি এ ব্যাপারের বিস্তৃত ব্যাখ্যা রাখবেন। স্বাভাবিক ভাবেই সময় লাগতে পারে। এটা কোন অস্বাভাবিক কিছু নয়।

**শ্রীজওহর সাহা :—** স্যার, এ কথাও ঠিক যে গত ৫ তারিখে ইনসিডেন্টটা হয়ে গেলো আর আজকে ১১ তারিখ হয়ে গেলো কিন্তু এখনও পর্য্যন্ত এটা কারা করেছে এ সম্পর্কে সরকারের কোন বিবৃতি নেই। এই ঘটনাটি যখন ঘটে তখন সেখানে নিরাপত্তার কাজে যারা সেখানে নিয়োজিত ছিলেন তাদের ত্রুটিও নিশ্চয়ই ধরা পড়েছে। সেখানে নিরাপত্তার কাজে যারা নিয়োজিত ছিলেন তাদের কারো বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কিনা, যদি নেওয়া হয়ে থাকে তাহলে কি ধরনের ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কারা করেছে এটার জন্য নিশ্চয়ই ইনভেষ্টিগেশান চলছে। কিছু লোককে ধরা হয়েছে এবং তাদেরকে জেরা করে চেষ্টা করা হচ্ছে তাদের কাছ থেকে কোন ক্লু পাওয়া যায় কিনা। এটা আমি সমর্থন করি। কিন্তু প্রশ্ন হচ্ছে এই ঘটনাটি যখন সংঘটিত হয় তখন সেখানে কেউ না কেউ নিরাপত্তার দায়িত্বে ছিলেন। বিশেষ করে ঐ

এরিয়ায় নিরাপত্তার কোন ব্যবস্থা নেওয়া হয়েছে বলে আমরা এখন পর্য্যন্ত জানি না। নিরাপত্তার ব্যবস্থায় ত্রুটি ছিল যার ফলে এস, ডি, ও র উপর আক্রমণ সংঘটিত হয়েছিল এবং সৌভাগ্যক্রমে উনি প্রাণে বেঁচে যান এবং উনার দেহরক্ষী খুন হন। কাজেই নিরাপত্তা ব্যবস্থা সম্পর্কে কোন গাফিলতি ছিল কিনা এবং এই ব্যাপারে কোন তদন্ত করা হয়েছে কিনা এবং এই ঘটনার সাথে কারা জড়িত আছে? এই ব্যাপারে তদন্ত করে তাদের নাম মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি না?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি আপনার মাধ্যমে বিরোধী দলনেতা মহোদয়কে বলছি যে সবটাই আমি ১৪ তারিখে বলব। এই ব্যাপারে বোঝবার কিছু নেই। কাজেই দয়া করে অপেক্ষা করুন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আগামী ১৪ তারিখে বিবৃতি দেবেন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা ( রাইমাভ্যালী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে গত জানুয়ারী মাসের ৩ তারিখে রামনগরের কোনার দিকে একটা বিকট আওয়াজ হয় এবং সারা আগরতলা কেঁপে উঠে। কিন্তু সরকারের তরফ থেকে এই ব্যাপারে কোন বিবৃতি নেই। এখনও সেখানে আতংক চলছে। বি, এস, এফ থেকে বলা হয়েছে যে তারা এই আওয়াজের কারণ জানেন না। কাজেই এই ব্যাপারে সরকারের তরফ থেকে একটা বিবৃতি দিয়ে ত্রিপুরাবাসীকে আশ্বস্ত করার জন্য আপনাকে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি আজ একটি রেফারেন্স নোটিশ মাননীয় সদস্য শ্রীসমীর দেব সরকার এবং শ্রীপ্রনব দেববর্মা মহোদয়দের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের অনুমতি দিয়েছি। উনাদের বিষয় বস্তুটি হলো—

'গত ১৪ই নভেম্বর, ৯৯ইং আনুমানিক সন্ধ্যা ৬টার সময় এ, টি, টি, এফ উগ্রপন্থীদের দ্বারা পঞ্চবটি বাজারে আক্রমণের ফলে ১৮ জন নিহত এবং বেশ কয়েকজন গুরুতর আহত হওয়া সম্পর্কে।''

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি আগামী ১৫ তারিখে এই সম্পর্কে হাউসে বিবৃতি দেব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এ সম্পর্কে আগামী ১৫ তারিখে হাউসে বিবৃতি দেবেন বলে স্বীকৃত হয়েছেন।

আজ একটি রেফারেন্স নোটিশ মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া মহোদয়ের নিকট থেকে আমি পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে উত্থাপনের অনুমতি দিয়েছি। উনার নোটিশের বিষয় বস্তু হলো—

''গত জানুয়ারী মাসের ১ তারিখ থেকে ৫ই জানুয়ারী ২০০০ইং তৈদু থানাধীন তৈচাকমা, কাশীচন্দ্র পাড়া, ভক্তমোহন পাড়া ও রামভক্ত পাড়ায় সংঘটিত উগ্রপন্থী হামলার ঘটনা সম্পর্কে।'

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি।

যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি ১৬.২. ২০০০ইং তারিখ এই বিষয়টির উপর বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ ডেপুটি স্পীকার :—** আজ একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে এই হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল :— "ত্রিপুরা সরকারের মৃত পরিবারের কর্মচারীদের সরকারী চাকুরী একজন সদস্যকে দেওয়ার ক্ষেত্রে সরকারী সিদ্ধান্ত ১০.৪.৯৩ইং থেকে কার্যকর হলেও পারিবারিক পেনসন ঐ দিন থেকে এখনও চালু না করা সম্পর্কে।"

আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়টির উপর বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তা হলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি বিবৃতি দিতে পারবেন।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** সভায় এই সম্পর্কে আমি ১৪ ২-২০০০ইং তারিখ বিবৃতি দেব।

আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীজ্যাগোবিন্দ দেবরায় এবং শ্রীবাসুদেব মজুমদার মহোদয়দের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে এই হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"আগরতলা থেকে সাব্রুম পর্যন্ত সড়কের কাজের অগ্রগতি সম্পর্কে।"

আমি এখন মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়টির উপর বিবৃতি দেওয়ার জন্য : তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি বিবৃতি দিতে পারবেন।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি আগামী ১৪. ২. ২০০০ ইং তারিখ বিবৃতি দেব।

আমি আজ আর একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ মাননীয় সদস্য শ্রীঅমিতাভ দত্ত মহোদয়ের নিকট থেকে পেয়েছি। নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে এই হাউসে উত্থাপনের অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ৭ই ফেব্রুয়ারী কৈলাশহর মহকুমার ডলুগাঁও-এ সন্ত্রাসবাদী কর্তৃক সাধারণ নিরীহ মানুষকে হত্যা এবং আক্রমণ করার ঘটনা সম্পর্কে "

আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়টির উপর বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি আজ বিবৃতি দিতে অপারগ হন তা হলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যে দিন তিনি বিবৃতি দিতে পারবেন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, আমি আগামী ১৭. ২. ২০০০ইং তারিখ বিবৃতি দেব।

## MOTION OF THANK'S TO THE GOVERNOR'S ADDRESS

সভার পরবর্তী কার্য্যসূচী হলো :=

মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব উত্থাপন।

ধন্যবাদসূচক প্রস্তাবটি এনেছেন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং প্রস্তাবটি সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীমানিক দে।

আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয়কে আহ্বান করছি তাঁর প্রস্তাবটি উত্থাপন করার জন্য।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, আমার প্রস্তাবটি হলো :—

নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

১১ই ফেব্রুয়ারী, ২০০০ ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করিয়াছেন তারজন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** এই ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যদি কোন সদস্য মহোদয় সংশোধনী প্রস্তাব আনতে চান, তাহলে আগামী ১২-২-২০০০ ইং তারিখ, শনিবার বেলা ১২ (বার) ঘটিকার মধ্যে বিধানসভা সচিবালয়ে তাহা জমা দিয়ে যাবেন।

**শ্রীজওহর সাহা :—** স্যার, আমাদের হাউস তো আরও একদিন বাড়িয়ে দেওয়ার কথা ছিল।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমাদের বিজনেস এডভাইসারী কমিটির মিটিং হবে সেখানে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রীজওহর সাহা :—** ১২ তারিখে জমা দেওয়ার সময়টা কটা পর্য্যন্ত ?

**শ্রীরতনলাল নাথ :—** ১২ তারিখের টাইমটা বাড়িয়ে ৪টা পর্য্যন্ত করুন।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আচ্ছা ঠিক আছে।

## REPORT AND LAYING OF THE MASSAGE OF THE RAJYA SABHA SECRETARIAT REGARDING RATIFICATION OF THE CONSTITUTION

## ( EIGHTY FOURTH AMENDMENT ) BILL. 1999.

**Mr. Dy. Speaker :—** Now I call on the Secretary, to report and Lay the Massage of the Rajya Sabha Secretariat regarding ratification of the Constitution

( Eighty Fourth Amendment ) Bill, 1000,

**Secretary :—** (T. L. A) Mr. Deputy Speaker, In pursuance of the Rule 88(2) of the Rules of procedure and Conduct of Business in the Tripura Legislative Assembly. I beg to report to the House that I have eceived a massage from Rajya Sabha Secretariat regarding ratification of ihe Amendments to the Constitution of India Proposed to be made by the constitution (Bighty-fourth Amedment) Bill, 1299 as passed by the two Houses of Parliament together with copies of the Bill, as introuduced in Lok Sabha and as passed by the Houses of Parliament.

I beg to lay a copy of each these documents on the table of the House.

**Mr. Deputy Speaker :—** I would like to inform the House that copies of all these

document have alreadybeen circulated the members for their information.

## LAYING OF REPORT & ACCOUNTS

**Mr. Deputy Speaker :—** Now the business before the House— Laying of a copy "The 12th Report and accounts of the Tripura Rehabilitation and Plantation Corporation Ltd. for the year 1994-95 as required under section 619-A(3) of the Companies Act. 1956.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Deptt. of the Tripura Rehabilitation and Plantation.

Corporation Ltd. to lay the above Report & Accounts on the table of the House.

**Sri Aghore Deb Barma** (Minister) :— Mr. Deputy Speaker Sir, I beg to lay a copy of "The 12th Annual Report and Accounts of the Tripura Rehabilitation and Plantation Corporation Ltd. for the year 1994-95 as required under Section 619-A (3) of the Companies Act, 1956 on the table of the House.

**Mr. Deputy Speaker :—** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের সভায় পেশ করা রিপোর্ট এণ্ড এ্যাকাউন্টস্ এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

**Mr. Deputy Speaker :—** Now the Business before House-Laying of a copy of "The Report of the Man Commission for re-determination of TTAADC areas together with an explanatory Memorandum regarding action proposed to be taken there on, as required under sub-paragraph (3) of paragraph 14 of the Sixth Schedule of the Constitoution of India.

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Deptt. Tribal Welfare to lay the above Report & Accounts on the table of the House.

**Sri Aghore Deb Barma** (Minister) :— Mr. Deputy Speaker Sir, I beg to lay "The Report of the One man Commission consisting of Sri J. P. Gupta, IAS (Retd.) in the matter of inclusion/non inclusion of villagesinto/from TTAADC areas as required under Sub-paragraph (2) of paragraph 14 of the Sixth scheduled to the constitution of India on the table of the House.

**Mr. Deputy Speaker :—** মাননীয় সদস্য মহোদয়গণ এবং মাননীয় সদস্যা মহোদয়গণ আজকের সভায় পেশ করা রিপোর্ট এণ্ড এ্যাকাউন্টস্, এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

## PRESENTATION OF THE DEMANDS FOR SUPPLEMENTARY GRANTS FOR THE YEAR 1999-2000

মিঃ ডেপুটী স্পীকার :— সভার পরবর্তী কার্যসূচী হলো : —১৯৯৯-২০০০ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপন।

এখন আমি অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি ১৯৯৯-২০০০ইং সালের অতিরিক্ত আর্থিক ব্যয় বরাদ্দের দাবী হাউসে পেশ করার জন্য।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :— Mr. Speaker Sir, I beg to present of the Demands for Supplementary Grants for the Year 1999-2000.**

স্যার, ৬৭টা দপ্তরের জন্য এখানে সাপ্লিমেন্টারী গ্র্যান্টস্-এর দরকার হয়ে পড়েছে এবং সেটা হচ্ছে ১৯৫ কোটি ১৪ লক্ষ ৮১ হাজার টাকা। দপ্তর ভিত্তিক নন-প্লেন, প্লেন, সেন্ট্রাল স্পনসড স্কীম এন ই সির জন্য প্রকৃত যে প্ল্যান তাকে ভিত্তি করে সেটা তৈরী করা হয়েছে। অতিরিক্ত ব্যয় মূলত ধরা হয়েছে ১লা জানুয়ারী থেকে অতিরিক্ত ডি এ বরাদ্দ করার জন্য, এক নম্বর। তারপর হচ্ছে ১লা অক্টোবর থেকে ১৯৯৮ ইং ধরে মানে ১৯৯৮ ইং থেকে আধা সরকারী সংস্থাগুলির বেতন কমিশনের সুপারিশ কার্যকরী করার জন্য। তারপর লোকসভা ও পঞ্চায়েত নির্বাচনের জন্য অতিরিক্ত খরচ হওয়ার দরুন। তারপর সরকারী ঋণের সুধ ও কিস্তিতে টাকা শোধ করার জন্য এবং পেনসন খাতে অতিরিক্ত ব্যয় বরাদ্দ তারপর কিছু দপ্তরের কিছু অতিরিক্ত প্রয়োজনীয় খরচ মেটানোর জন্য পরিকল্পনা খাতে সেকটর রুলস অ্যাডজাষ্টমেন্ট আমাদের করতে হয়েছে এটার মধ্যে। এছাড়া ছি এস এস এবং এন ই সি স্কীমে আমরা যখন বাজেট করেছিলাম তখন তাতে যে যে খাতে যে টাকা পাওয়ার কথা ছিল সেইভাবে টাকা আসেনি বা কোন কোন ক্ষেত্রে টাকা কম ধরা হয়েছিল, সেটাকে অ্যাডজাষ্ট করার জন্য এখানে টাকা চাওয়া হয়েছে, আমরা যখন বাজেট করেছিলাম তখন সেই বাজেট বরাদ্দ ছিল ১৯৭৫ কোটি ১১ লক্ষ টাকা। এখানে রিভাইজড বাজেট যেটা হচ্ছে সেটা হল ২০০৮ কোটি ৫৯ লক্ষ ৫৭ হাজার টাকা। এখানে এখন অতিরিক্ত যেটা দরকার সেটা হচ্ছে ৩৩ কোটি ৩৮ লক্ষ ৫৭ হাজার টাকা। এটাই হচ্ছে সাপ্লিমেন্টারী বাজেট এবং এই টাকার হিসাবটাই তার মধ্যে রাখা হয়েছে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি, নোটিশ অফিস থেকে ১৯৯৯-২০০০ ইং আর্থিক সালের অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবী সম্বলিত প্রতিলিপি সংগ্রহ করে নেবার জন্য। যে সকল সদস্য মহোদয়গণ অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবীর উপর ( ডিমাণ্ডস ফর সাপ্লিমেন্টারী গ্র্যান্টস ফর দা ইয়ার ১৯৯৯-২০০০ ইং ) ছাঁটাই প্রস্তাব ( কাট মোশানস্ ) নোটিশ দিতে চান তাঁরা আগামী ১৪ই ফেব্রুয়ারী, সোমবার ২০০০ ইং তারিখ বেলা ১২ ঘটিকার মধ্যে তাঁদের নোটিশ বিধান সভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** স্যার, সময়টাকে বাড়িয়ে ৫টা পর্য্যন্ত করে দিন।

**মি : স্পীকার :—** না, ৫টা পর্য্যন্ত করা যাবে না। ঠিক আছে তাহলে সেটাকে ৪টা পর্য্যন্ত করে দিলাম।

## MOTION FOR VOTE ON ACCOUNT

**মিঃ ডেপুটী স্পীকার :—** সভার পরবর্তী কার্য্যসূচী হল, "২০০০-২০০১ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দের মঞ্জুরী সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য অগ্রীম অর্থ মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন। আমি এখন অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী শ্রীবাদল চৌধুরী মহোদয়কে ২০০০-২০০১ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দের মঞ্জুরীর সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য অগ্রীম ব্যয় মঞ্জুরীর প্রস্তাব উত্থাপন করার জন্য অনুরোধ কছছি।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি ২০০০-২০০১ ইং আর্থিক সালের ব্যয় বরাদ্দের মঞ্জুরী সাপেক্ষে উক্ত আর্থিক বৎসরের আংশিক সময়ের জন্য অগ্রীম অর্থ মঞ্জুরীর প্রস্তাব সভার সামনে উত্থাপন করছি।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের সভায় পেশ করা ভোট অন্ এ্যাকাউন্টস-এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

## PRIVATE MEMBERS RESOLUTION—Adopted.

**মি ডেপুটি স্পীকার :—** সভার পরবর্তী কার্য্যসূচী হল, প্রাইভেট মেম্বারস রেজলিউশন। আজকের কার্য্যসূচীতে তিনটি প্রাইভেট মেম্বারস রেজলিউশন আছে। প্রথম রজলিউশনটি এনেছেন মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেব রায় মহোদয়, এবং দ্বিতীয় রেজলিউশনটি এনেছেন মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় এবং তৃতীয়টি এনেছেন মাননীয় সদস্য শ্রীজওহর সাহা মহোদয়।

আমি এখন মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেব রায় মহোদয়কে উনার রিজিউলিউশানটি সভায় উত্থাপন করার জন্য অনুরোধ করছি।

**শ্রীজয়গোবিন্দ দেব রায় :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমার রেজলিউশনটি সভায় উত্থাপন করছি, রেজলিউশনটি হলো, এই বিধানসভা প্রস্তাব করছে যে, কৃষকদের স্বার্থে অবিলম্বে রাজ্যের প্রত্যেক মহকুমা সদরে একটি করে কোল্ড ষ্টোরেজ তৈরী করার জন্য উদ্যোগ নেওয়া হোক। স্যার, এটা আমরা জানি যে, আমাদের দেশের ৭৫ ভাগ মানুষ কৃষি অর্থনীতির সঙ্গে যুক্ত এই কৃষি ব্যবস্থায় কৃষকদের স্বার্থে এই ৫২ বছরে যে ধরনের পরিকল্পনা গ্রহণ করা হয়েছে সেই পরিকল্পনা গ্রহণ করার পরও আমরা এখনো খাদ্যের দিক দিয়ে স্বয়ংসম্পূর্ণ হতে পারিনি। এখনো আমাদের দেশের সমস্ত কৃষি জমি সেচের আওতায় আসেনি। ২৫-৩০ ভাগ জমি সারা দেশে সেচের আওতায় এসেছে। আমাদের রাজ্যের ৬০ ভাগ অঞ্চল বনগঠিত এবং যে অংশটা রয়েছে বাকি সেটার মধ্যে মাত্র ১৩ শতাংশ সেচের আওতায় এসেছে। বিভিন্ন সময়ে আমাদের দেশে বিভিন্ন প্রকল্প কৃষি উন্নয়নের স্বার্থে নেওয়া হলেও বাস্তবে তা কার্য্যকরী ভূমিকা গ্রহণ করেনি। এক এক সময়ে এক এক রকম পরিকল্পনা গ্রহণ করা হয়। কখনো সবুজ বিপ্লবের নামে পরিকল্পনা গ্রহণ করা হয় এবং পাঞ্জাব ও হরিয়ানায় সবুজ বিপ্লব করা হয়। এই পাঞ্জাব এবং হরিয়ানায় সবুজ বিপ্লব করে সারা দেশে সবুজ বিপ্লব করা হয়েছে বলা হয়। আসলে যে কথাটা আমি বলতে চাই আমরা মানুষ হিসেবে আমরা যখন সুস্থ থাকতে চাই তখন আমাদের দেহের সমস্ত অঙ্গ-প্রত্যঙ্গের সুষম বিকাশ হওয়া প্রয়োজন। শুধুমাত্র হাতের বিকাশ ঘটাবার জন্য হাতকে মোটা করার নামে স্বাস্থ্যের লক্ষণ নয়। তেমনিভাবে পাঞ্জাব ও হরিয়ানায় সবুজ বিপ্লব ঘটিয়ে সারা দেশে সবুজ বিপ্লব করা হয়েছে-- সেটা ঠিক হয়নি এবং এরফলে ৫২ বছর পরেও আমাদের বাহির থেকে খাদ্যশস্য আমদানী করতে হচ্ছে। আমাদের দেশের কৃষকরা কঠোর পরিশ্রম করে মাথার ঘাম পায়ে ফেলে ফসল উৎপাদন করছেন। এতো পরিশ্রমের ফলেও তারা যে ফসল উৎপাদন করছেন ন্যার্য্য মূল্য পাচ্ছেন না। কারণ ফসল উঠার সঙ্গে সঙ্গে তাদেরকে সে ফসলের একটা বিরাট অংশ বিক্রী করে দিতে হচ্ছে। ধান, আলু, পাট, এই সমস্ত বিভিন্ন ফসল এবং রবি মরশুমে যেসমস্ত ফসল বিশেষ করে আলু, টোম্যাটো, বেগুন, যেগুলি অর্থকরি ফসল-সেই ফসলগুলি যদি কৃষকরা কিছুদিন

রেখে বিক্রী করতে পারতেন তাহলে পরে তাদের আযের পরিমাণ বাড়াতে পারতো। সেইদিকে দৃষ্টি রেখে সারা দেশে কৃষি ব্যবস্থায় এবং কৃষকদের স্বার্থে যে পরিকল্পনা নেওয়া উচিৎ ছিল ৫২ বছরে কেন্দ্রীয় সরকারের সেই দৃষ্টিভঙ্গী ছিল না বলেই আজকেও আমাদের রাজ্য এবং দেশের বিভিন্ন জায়গায় কৃষকদের চিৎকার করতে হচ্ছে। এবং বর্তমানে যে কেন্দ্রীয় সরকার তারা যে নীতিতে কৃষি ব্যবস্থাকে পরিচালনা করার চেষ্টা করছেন তাতে আরো ভয়ংকর অবস্থার সৃষ্টি হবে। প্যাটেন্ট বিল পাশ করে কৃষকদের যে প্রয়োজনীয় বীজ, সার, ঔষধপত্র এইগুলির উপর থেকে ভর্তুকি তোলে দিয়ে খোলা বাজারে সেগুলিকে নিয়ে আসার নামে কৃষকদের মাথায় আঘাত করার চেষ্টা হচ্ছে। এই ৫২ বছরে সারা দেশের বিভিন্ন রাজ্যে কোল্ড স্টোরেজ তৈরী হতো তাহলে কৃষকরা তাদের রবি ফসলগুলিকে সেই কোল্ড স্টোরেজে রাখতে পারতেন এবং পরবর্তী সময়ে সেই ফসল বিক্রি করে তারা ফসলের ন্যায্যমূল্য পেতে পারতেন।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, রাজ্যে বর্তমানে একজন আলু চাষী, আলু চাষ করে যে পরিমাণ টাকা খরচা করেন, আলু উৎপন্ন হওয়ার পর সেই চাষী কোল্ড স্টোরেজে আলু রেখে বিক্রি করার পর্যাপ্ত সুযোগ পান না বলে কম দামে বাজারে আলু বিক্রি করে আর্থিক ক্ষতির সম্মুখীন হচ্ছেন। সেই আলু চাষী কিছুদিন পর কোল্ড-স্টোরেজ থেকে মাল বের করে বাজারে আলু বিক্রি করলে কিছু আর্থিক লাভের সুযোগ পেতেন। গরীব প্রান্তিক চাষীরা দিনের পর দিন এইভাবে আর্থিক দিক দিয়ে ক্ষতিগ্রস্ত হলে আগামী দিনে ওরা আলু চাষে উৎসাহ হারাতে বাধ্য হবেন। বাজারে তখন সৃষ্টি হবে আলুর সংকট।

বর্তমানে এক হেক্টর জমিতে আলু চাষ করতে গিয়ে এক-একজন প্রান্তিক চাষীর ৪২ থেকে ৪৩ হাজার টাকা খরচা হচ্ছে। অর্থাৎ কানি প্রতি খরচা হচ্ছে সাত থেকে সাড়ে সাত হাজার টাকা। চাষী ভাইরা এখন কেজি প্রতি তিন থেকে সাড়ে তিন টাকা দরে বাজারে আলু ছাড়ছেন ফড়িয়াদের মাধ্যমে। সেই আলু ছয়মাস পর বিক্রি করলে ঐ কৃষকভাই ন্যূনপক্ষে ছয় থেকে সাত টাকা করে কেজি প্রতি বিক্রি করে লাভের মুখ দেখতে পেতেন এবং পরবর্তী বছরেও আলু চাষে উৎসাহ পেতেন।

রাজ্যে বর্তমানে যারা আনারস চাষ করছেন তাদের হেক্টর প্রতি প্রায় ৪০ হাজার টাকা খরচ হচ্ছে। কোল্ড স্টোরেজে আনারস রাখার সুযোগ না থাকাতে আনারস চাষীরাও মার খাচ্ছেন। কোল্ড স্টোরেজে আনারস রেখে বিক্রি করলে অর্থাৎ ১০ থেকে ১৫ দিন পরও বিক্রি করলে আনারস নষ্ট হওয়ার কোন সুযোগ থাকত না এবং সময়মত আনারস বিক্রি করে কিছু লাভ অর্জন করতে সক্ষম হতেন। এই প্রক্রিয়াটা এখন তারা পাচ্ছে না ঠিকভাবে। ফলে আনারস চাষেও আনারস চাষীভাইরা আগেরমত এখন আর ততটা উৎসাহ পাচ্ছেন না।

আমি মনে করি, আজ বিধানসভায় আনীত আমার এই প্রস্তাবটির গুরুত্ব বিরোধী দলের সদস্যরাও উপলব্ধি করে প্রস্তাবটিকে সমর্থন করবেন। এই রাজ্যের প্রতিটি মহকুমাতে একটি করে কোল্ড স্টোরেজ থাকার প্রয়োজন রয়েছে। এটা ঠিক যে গত বছর কোল্ড স্টোরেজে আলু রেখে অনেক আলু চাষীভাই মার খেয়েছেন এবং আর্থিক ক্ষতি হয়েছে। কিন্তু এটা যে বারংবার হবে এমনতো কথা নেই। দুর্ঘটনা হলে কি প্লেনে চড়া বন্ধ হয়ে যাবে? গত বছর উদয়পুর, বিলোনীয়ার আলু চাষীরা সবচেয়ে বেশী

ক্ষতিগ্রস্ত হয়েছেন। এই রাজ্যে ৫,১২০ হেক্টর জমিতে ৭৬,৮০০ মেট্রিক টন আলু উৎপাদন হয়। কোল্ড স্টোরেজ না থাকার ফলে কৃষকরা অল্প দামে বাজারে আলু ছেড়ে প্রচুর ক্ষতির সম্মুখীন হয়েছেন। এই কোল্ড স্টোরেজ না থাকার ফলে রাজ্যের কৃষকরা প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন।

তাই এই কোল্ড ষ্টোরেজ তৈরী করার জন্য প্রত্যেক মহকুমায় উদ্যোগ নেওয়া দরকার। তার জন্য প্লেন তৈরী করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অধিক বরাদ্দের জন্য আমাদের চেষ্টা করতেই হবে এবং প্রতি বছর আমরা যদি প্রত্যেক মহকুমায় তিন-চারটি কোল্ড ষ্টোর তৈরী করার উদ্যোগ গ্রহণ করতে পারি তাহলে পরে কিছুটা হলেও সমস্যা দূর হবে। আমি সকলের কাছে আবেদন করছি এই কারণে যাহাতে আজকে এই কোল্ড ষ্টোর তৈরীর জন্য আমরা উদ্যোগ গ্রহণ করতে পারি যাতে প্রতিটি মহকুমায় অন্ততঃ একটি করে কোল্ড ষ্টোর তৈরী করা যায়। আমি আশা করছি এই প্রস্তাব সকলে সর্বসম্মতভাবে পাশ করাবেন এবং এই চেষ্টা করবেন। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা মহোদয়।

**শ্রীঅনিল চাকমা** (পেচারথল) :— মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে প্রাইভেট মেম্বার রেজলিউশন মাননীয় সদস্য জয়গোবিন্দ দেববায় মহোদয় যে প্রস্তাব এনেছেন ত্রিপুরা রাজ্যের কৃষকদের স্বার্থে, সার্বিক চিন্তা করে এই প্রস্তাব বিধানসভায় উৎথাপন করেছেন আমি এই প্রস্তাবকে সমর্থন করি। ছোট কৃষকরা মাথার ঘাম পায়ে ফেলে সে যখন ফসল উৎপাদন করে সেই ফসল আবার খুব কম মূল্যে বিক্রি করতে হয়। ত্রিপুরা রাজ্যে প্রয়োজনীয় হিমঘর না থাকাতে কৃষকরা সব সময় উৎপাদিত ফসল কম মূল্যে বিক্রি করতে হয়। কিন্তু আসলে বিষয়টি কি? রাজ্যের ৩৭টি দপ্তরের পরবর্তী দপ্তরগুলি বিশাল ক্ষমতা নিয়ে হচ্ছে কেন্দ্রীয় সরকারের দপ্তরগুলি। কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া রাজ্য সরকারের কাজ করার মত ক্ষমতা নেই। তাই কেন্দ্রীয় সরকার যদি অনুমোদন না দেন তাহলে রাজ্য সরকার ইচ্ছা করলেই কোন কাজ করতে পারে না। আমাদের ত্রিপুরা রাজ্যের চাহিদা অনেক, এই চাহিদা থাকার ফলেও রাজ্যের দুর্গম এলাকায় বিলোনীয়া, সাব্রুম, কাঞ্চনপুর এবং ধর্মনগর এই সমস্ত এলাকায় যদি আমাদের হিমঘর থাকত তাহলে পরে কৃষকরা খুব লাভবান হত।

রাজ্যের দুর্গম এলাকার বিলোনীয়া, সাব্রুম, কাঞ্চনপুর, ধর্মনগর এই সমস্ত এলাকায় যদি হিমঘর থাকতো তা হলে লাভবান হতো। সেই সমস্ত সুযোগ না থাকাতে আমাদের রাজ্যের কৃষকরা তাদের কষ্টে উপার্জিত জিনিষের নায্য মূল্য তারা পাচ্ছেনা। এখানে আজকে মাননীয় সদস্য জয়গোবিন্দবাবু যে প্রস্তাব এনেছেন তার প্রতি আমার ঐক্যমত পোষণ করছি। আজকে যদি কেন্দ্রীয় সরকার কৃষকদের উন্নয়নে বা গরীব মানুষের উন্নয়নে কোন প্রকল্প বা কর্মসূচী নিতেন তাহলে আজকে আমরা এই হিমঘরের প্রস্তাব এই বিধানসভায় আনতে হবনা কিন্তু বর্তমান যে বি জে পি সরকার তাদের যে ২৪টা দলকে সামাল দিতেই ব্যস্ত। সেই কারণেই সারা ভারতবর্ষে কৃষকরা মার খাচ্ছে। রাজ্য সরকার অনেক ক্ষেত্রে ইচ্ছা থাকলেও করতে পারেনা। কেন্দ্রীয় সরকারের অনুমোদন ছাড়া রাজ্য সরকারের যে দপ্তরগুলি আছে সেই সমস্ত কাজগুলি করতে পারে না। আমার প্রস্তাব থাকবে বিধানসভার মাননীয় সদস্যবৃন্দ সকলেই ঐক্যমত পোষণ করে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি করা হউক যে ত্রিপুরা রাজ্যে দূর-দূরান্তে ও প্রত্যন্ত এলাকায় হিমঘর স্থাপন করে রাজ্যের কৃষকদের অর্থনৈতিক বুনিয়াদ

মজবুত করার জন্য। এই আহ্বান রেখে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীরতিমোহন জমাতিয়া।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায় মহাশয় এখানে বেসরকারী প্রস্তাব এনেছেন রাজ্যের প্রত্যেকটি এলাকায় হিমঘর স্থাপনের জন্য - প্রস্তাবটি অত্যান্ত ভাল। কারণ রাজ্যের কৃষকদের অবস্থা খুবই করুণ। আমাদের রাজ্যে যে ফসলগুলি উৎপাদন হয়, সেগুলি যদি হিমঘরে সংরক্ষণ করা যায় তাহলে খুবই ভাল। কিন্তু চিন্তা করতে হবে রাজ্য সরকারের কোন পরিকল্পনা আছে কিনা। সেই ১৯৭৮ইং সাল থেকে অনবরত শুনে এসেছি যে একটা কিছু হলেই তাদের দায় দায়িত্বটাকে ছাপিয়ে গিয়ে কেন্দ্রীয় সরকারের উপর দায়িত্ব চাপিয়ে দেওয়া। তুতা পাখির মত। যা শিখিয়ে দেওয়া হয় তারই প্রতিফলন হয় এখানে। মেলারমাঠে পার্টি অফিসে শিখিয়ে দেওয়া আর সেইভাবেই এখানে বলতে শুরু করে। কেন্দ্রের উপর চাপিয়ে নিজের দায়িত্ব এড়িয়ে যাওয়া। আমরা সেই ৭৮ সন থেকেই দেখছি যে একটু হলে পরেই তাদের নিজেদের দায় দায়িত্ব সব ছেড়ে দিয়ে সব দোষ কেন্দ্রের উপর চাপায়। সেটা অনেকটা তুতা পাখির মত। তাদেরকে যা শিখিয়ে দেওয়া হয় তারা সেটাই বলে। মেলারমাঠ পার্টি অফিস থেকে শেখানো হয় এবং সেটাই তারা কেন্দ্রের উপর চাপায় এবং তারা তাদের নিজেদের দায়-দায়িত্ব এড়িয়ে যায়। এই যে মানসিকতা সেটাকে দূর করে যদি সত্যি সত্যি কাজ করার মানসিকতা নিয়ে কাজ করে তা হলে ভাল। সারা রাজ্যের প্রতিটি মহকুমাতেই সেটা হোক আমরা তা চাই। কিন্তু প্রশ্ন হচ্ছে বাইখোরা যে কোল্ডস্টোরেজটা আছে সেটা দীর্ঘদিন ধরে নষ্ট হয়ে আছে। সেটাকে মেরামত করার কোন উদ্যোগ আমরা দেখছিনা। সেটাতে শিয়াল, কুকুর, গরু-ছাগল পর্যান্ত থাকে। সেখানে বর্তমানে কোন কিছু রাখার ব্যবস্থা নেই। সেটা নামেই আছে মাত্র। সেটা বাদলবাবুর এলাকাতে অবস্থিত, তিনি ভাল করেই জানেন। এইগুলিকে মেরামত না করে যদি প্রত্যেকটা মহকুমাতে যদি কোন কোল্ডস্টোরেজ করার ব্যবস্থা নেওয়া হয় এবং এই ব্যাপারে যদি কেন্দ্র টাকাও দেয় তা হলে সেখানে কোল্ডস্টোরেজ না হয়ে গোয়াল ঘর হবে। বাধারঘাটে যেটা আছে সেটা কো-অপারেটিভ-এর মাধ্যমে হওয়ার কথা সেটা হল না। যেটা আছে সেটাকেই রক্ষা করতে পারছেন না। তাদের সৎ ইচ্ছার অভাব আছে। দক্ষিণ ত্রিপুরাতে একটা এবং পশ্চিম ত্রিপুরাতে একটা এই দুইটা যদি সঠিক ভাবে চালাতে পারত তা হলে আমরা বিশ্বাস করতে পারতাম যে কেন্দ্রের উপর দোষ চাপানো যায়। আজকে দেখুন ভুতুরিয়াতে যেটা প্রাইভেটে চলছে এবং বাধারঘাটে প্রাইভেটে চলছে সেগুলিতো ভালভাবেই চলছে। আর যেগুলিকে সরকার পরিচালনা করছে সেইগুলি কেন চলছেনা এবং সেইগুলি কেন অচল হয়ে আছে। সেটা ভাল ভাবে দেখতে হবে। কাজেই এই সমস্ত কিছু বিবেচনা করে আগে আপনারা আপনাদের বিবেককে প্রশ্ন করুন এবং নিজেকে প্রশ্ন করুন যে নূতন কোলস্টোরেজ করে আপনারা সেইগুলিকে রক্ষণাবেক্ষণ করতে পারবেন কিনা। কাজেই আমি এই হাউজের কাছে আবেদন রাখব, যে কোল্ডস্টোরেজ হউক সেটা আমিও চাই এখানে যারা আছেন সকলেই চায় এবং রাজ্যবাসীও চাইছে। যে সমস্ত কোল্ডস্টোরেজগুলি নষ্ট হয়ে আছে আগে সেগুলিকে রিপেয়ার করার প্রয়োজন রয়েছে। এই স্টোরের নামে নিজের দলের লোকদের কিছু পাইয়ে দেওয়ার যে মানসিকতা রয়েছে সেই মানসিকতা আগে দূর করতে হবে। তা না হলে কোন স্টোরেজ কোন কাজেই লাগবে না। কাজেই আমি আবেদন রাখতে চাই যেগুলি আছে সেগুলি যাতে সঠিকভাবে

পরিচালনা করা যায় সেই উদ্যোগ গ্রহণ করুন।

স্যার, বাধারঘাট এবং ভুতুরিয়া যে ভাবে চলছে ঠিক সেই ভাবে যদি বামফ্রন্ট সরকার উদ্যোগ গ্রহন করে তাহলে ঠিক ভাবে সেগুলো চলবে। কিন্তু এটা না করে তাদের মর্জিমাফিক নিজের লোককে কিছু পাইয়ে দেওয়া বা নিয়োগ করা তাদের আছে এর ফলে কাজের কাজ কিছুই হবে না। কাজ কম করেই যদি ভাল ভাবে চলে অর্থাৎ প্রতিটি ডিষ্ট্রিক্ট যদি অত্যন্ত অল্প কাজ করে যেমন ভুতুরিয়াতে চলছে বাধারঘাটেও চলছে যদি এইভাবে চালানো যায় তাহলে পরে অসুবিধা হবে না। কাজেই বর্তমানে সরকার চিন্তা করবেন কিনা যেগুলো আছে সেগুলো বিভিন্নমত চালু রাখবেন কিনা ? এই সমস্ত দিক বিবেচনা করে সেটা যাতে করা হয়, এই আলোচনা করেই আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীবিল্লাল মিঞা

**শ্রীবিল্লাল মিঞা** (বক্সনগর) :— মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় প্রাইভেট মেম্বার্স রেজলিউশন জয়গোবিন্দ দেবরায় মহোদয় এনেছেন, এটি একটি উত্তম প্রস্তাব উনি বিধানসভায় রেখেছেন। কিন্তু এই প্রস্তাব যদি উনি এটা রাখতেন তাহলে আরও ভাল হত। এটার জন্য আমার কিছু বলতে হচ্ছে। প্রতি মহকুমাতে হোক সেটা ভাল কথা কিন্তু উৎপাদন যেখানে বেশী হচ্ছে সেখানে প্রায়রিটি দেওয়া হোক। এটা যদি এখানে বলে দিতেন তাহলে ভাল হত। যেমন এখানে রক্ষনাবেক্ষন সম্পর্কে আমি কিছু বলতে চাই না অর্থমন্ত্রী মহোদয় রক্ষণাবেক্ষণ সম্পর্কে দাবী সেখানে রেখেছেন এবং উনি যে প্রস্তাব এনেছেন সে প্রস্তাবগুলোর মধ্যে বিশেষ করে যে সব সাব-ডিভিশনগুলোতে উৎপাদন বাড়ছে সেটা ত্রিপুরা রাজ্যের ৩০ লক্ষ মানুষ জানে সোনামুড়া মহকুমায় সব্জি উৎপাদন বিখ্যাত। সেটা ত্রিপুরার বাইরেও সরবরাহ করছে, যেমন আসাম, শিলচর প্রভৃতি রাজ্যে বাধাকপি, ফুলকপি, টমেটো, আলু এবং বেগুন প্রতি বৎসরই এই সব রাজ্যে যায় জাতীয় 'ল' এ্যাণ্ড অর্ডারের কারণে বিভিন্ন সময়ে যেতে পারে না, সেখানে সমস্ত কাঁচা মালগুলো কখনও কখনও রাস্তায়ও রেখে দিতে হয়, ল এ্যাণ্ড অর্ডারের কারণে।

কিন্তু অনেক সময় কৃষি করতে গিয়ে দেখা যায় ত্রিপুরা সরকারের কৃষি দপ্তর থেকে যে সার ঔষধ যা প্রয়োজন সেই প্রয়োজন অনুযায়ী কৃষকরা পায় না। যার ফলে উৎপাদনের হার কমে যাচ্ছে। সত্যিকারের কৃষকরা সেই সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে এগ্রিকালচার দপ্তর কি করছে, তারা বলছে পঞ্চায়েত থেকে দেওয়া হবে। পঞ্চায়েতগুলোতে কি নিয়ম হচ্ছে মাননীয় ডেপুটি স্পীকার মহোদয় আপনি তো ভালভাবে জানেন। আপনি ভালভাবে জানেন যারা সত্যিকারের কৃষকরা সার পায় না। সারের জন্য গেলে তার দলের যদি না হয় তাহলে ১০ কেজির বেশী পাবে না ' যে দুই তিন কানি জমিতে আলু চাষ করবে সে ১০ কেজি সার দিয়ে কি করবে। তখন আমি গেলাম বি, এল, ডব্লিউ অফিসে গিয়ে যখন জিজ্ঞেস করি তখন বলে যে স্যার, আমি তো পারব না। মাননীয় ডেপুটি স্পীকার সাহেবের এরিয়া উনি ভালভাবে জানেন। যেমন বেজিমারা উনি নিজেও জানেন সমস্ত সার সরবরাহ হয়নি। সেখানে আমি ডেপুটি স্পীকার সাহেবকে কি কারণে সাক্ষী করলাম, আমি নিশ্চয়ই উনার পার্শ্ববর্তী এলাকার লোক। সেই কারণে আমি বলছি। এবং উনার এরিয়াতে সবচেয়ে বেশী সব্জি উৎপাদন হয়। সেই কারনে আমি বলতে চাই কোল্ড স্টোরেজের প্রস্তাব আমি উত্তম বলছি কিন্তু প্রায়রিটি ভিত্তিতে, উৎপাদন যেখানে সবচেয়ে বেশী হচ্ছে সেখানে প্রথম করা

হোক। দ্বিতীয়ত বর্তমানে যে কোল্ড স্টোর রয়েছে যেমন ভূ-রিয়াতে গতবার আলু নষ্ট হয়ে গেছে এখনও তার ক্ষতিপূরণ পাওয়া যায় নি।

এমনি অবস্থায় কোল্ড স্টোর যেগুলি আছে বিভিন্ন কারণে নষ্ট হতেই পারে। কিন্তু যেখানে ক্ষতি হয়েছে সেইগুলির জন্য সেখানে কিছু ক্ষতিপূরণ দিতে হবে। কিন্তু ওরা তা পায়নি। সেখানে সুষ্ঠ পরিচালনার প্রয়োজনীয়তা রয়েছে। তেমনিভাবে বিশেষ করে ত্রিপুরা রাজ্যে যে নীতি নির্ধারণ নির্দেশিকা রয়েছে যে সবজী, শস্য উৎপাদনের হ্রাস ত্রিপুরা রাজ্যে হচ্ছে, এর একটাই কারণ যে কোন রুলস পলিসি না হওয়ার জন্যই, কারণ কৃষকেরা তার মূল্য দিয়ে সার নেবে, দুঃখের বিষয় হচ্ছে সেখানে মূল্য দিয়েও সার পাওয়া যায় না। আমি এই কারণে গুরুত্ব দিচ্ছি, আমি নিজেও কৃষকের ছেলে। সেখানে আমরা নিজেরাই ক্লাস করি, আমি নিজেই ভুক্তভোগী। এমনিভাবে শুধু আমি নেই ত্রিপুরা রাজ্যের যারা কৃষক তারা এই পথের ভুক্তভোগী, সেখানে এই প্রথা উঠিয়ে দেওয়া হউক তারপর কোল্ড স্টোরের প্রস্তাব আসুক। এবং সার নিতে হবে এইভাবে যে যাদের সম্পত্তি রয়েছে সেই সম্পত্তির টাকা অনুসারে সেখানে সার বন্টন করা হউক। তাহলে সম্ভব হবে উৎপাদনকে বাড়ানো। কোল্ড স্টোরকে সেখানে সুরক্ষা করার কথা যে বাইখোরার কোল্ড স্টোর যেটা বলেছে এখানে মাননীয় সদস্য এটা সত্য কথা. কিন্তু বাইখোরার কোল্ড স্টোরের যদি প্রয়োজনীয় আলু আসতে হয় সেখানে উৎপাদনও সেই পরিমাণে হতে হবে। উৎপাদনকে হ্রাস করে দেওয়া হচ্ছে. কোল্ড সেন্টারের দাবী আনা হবে তা হলে সেটার মধ্যেও বাস্তবটা আর সেখানে নষ্ট হয়ে যাবে সেটাকে সঠিকভাবে রিপেয়ারিং করা হবে না, সেটার মধ্যেও বাস্তবিকতা দরকার। সেই কারণে আমি আজকে বলতে চাই। এই প্রাইভেট মেম্বারস রেজলিউশানটিব নেওয়া হউক যে উৎপাদনের জন্য কৃষি দপ্তরে যে দুর্নীতি রয়েছে সার ও ঔষধ বন্টনে সেই নীতি নির্দেশিকা উঠিয়ে উৎপাদন বাড়ানো হউক আর যেই মহকুমাতে উৎপাদন বেশী হয় ঐ মহকুমাতে রাজ্য সরকার বাজেটের মধ্যে যদি না নেন প্ল্যানের মধ্যে যদি না উঠানো হয় মাননীয় সরকার কেন্দ্রীয় সরকার বলছে। কেন্দ্রীয় সরকার যেহেতু আমরা বলতে হচ্ছে আমি কেন্দ্রীয় সরকারের উকালতি করছি না। আমি এতটুকু বলছি যদি বাজেট প্রপোজ না করা হয় বা প্ল্যানে যদি না আসে তাহলে কেন্দ্রীয় সরকারের কাছে কিভাবে ডিসকার্সনে যাবে, প্ল্যানিং মিনিষ্টার যিনি আছেন উনি যেন সুনজর রাখেন যে এই এ্যামেণ্ডমেন্ট-এর মাধ্যমে অর্থমন্ত্রী যেন সেই দৃষ্টি রাখেন, যেখানে উৎপাদন বেশী হচ্ছে সেখানে প্রস্তাব আসুক একটা বা দুইটা কোল্ড স্টোর পাবার। ত্রিপুরা রাজ্যবাসীর দাবী আছে ঠিক কিন্তু সরকারের পলিসিতে সেখানে উৎপাদন কমিয়ে দেওয়া হচ্ছে। খাদ্য স্বনির্ভরত কমিয়ে দেওয়া হচ্ছে। সেখানে আবার কোল্ড স্টোরের উৎপাদন হলেই না জমার প্রয়োজন। উৎপাদন না হলে জমা কোথায় হবে। যে সাবডিভিশানে হচ্ছে সেখানে আপনারা করুন সেটার প্রস্তাব সহকারে সংশোধনীয় নয়, সেটার মধ্যে সংযোজন করা হউক যে অ্যাগ্রিক্যালচার দপ্তরের সমস্ত সার যেন বি. এল. ডব্লিউ. অফিসে থাকে এবং এখানে চেয়ারম্যান বা প্রধানের কোন ব্যাপার থাকবে না। এখান থেকে জমির কাওলা দেখিয়ে সার নেবে। আর যার যে পরিমাণ জমি আছে সে পঞ্চায়েতে দেখিয়ে নিতে হবে কত পরিমাণ সার পাবে। যার জমি নেই সে এক বস্তা আর যার জমি আছে সে ১০ কেজির বেশী পাবে না এটা হতে পারেনা। সেই পলিসি সেখানে মোটিভেশন করে তার সংযোজন করে উৎপাদন বাড়ানে হোক। আর উৎপাদনের সাথে সাথে সেখানে আর

বাধাকপি টমেটু এবং আনারস এই সব কাচামালগুলি রাখার জন্য কোল্ড-ষ্টোর রাখার প্রয়োজনীয়তা আছে। সেই গুলির প্রয়োজনীতা বাড়াতে হলে কৃষি দপ্তরের যে নিয়ম প্রথা রয়েছে ক্যাডার পালানো আর ক্যাডার বাচানো সেই ভোটের কথা চিন্তা না করে, উৎপাদনের কথা চিন্তাশীল হয়ে এবং কোল্ড ষ্টোরে প্রকৃত কৃষকদের যেন অগ্রাধিকার দেওয়া হয়। আর তাদের যে উৎপাদন হচ্ছে সেটা অ্যাগ্রিকালচার সুপারিনটেন্ট কর্তৃক যে ট্যাকনিক্যাল ম্যানগুলি আছে সেই ট্যাকনিক্যাল ম্যানগুলির সুপারিশ ক্রমে সেই উৎপাদনের দৃষ্টিভঙ্গি রাখা হোক। তাহলেই এই ত্রিপুরা রাজ্যে কোল্ড-স্টোরের বাস্তবে রূপদান হবে। আমি এই প্রস্তাব রেখেই আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**শ্রী অঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, এখানে রাজ্যের বিভিন্ন মহকুমার কথা বলা হয়েছে এবং একটি করে কোল্ড -স্টোর তৈরী করার জন্য মাননীয় সদস্য যে প্রস্তাব করেছেন, এই প্রস্তাব আমি ও সহমত পোষণ করছি। এই পরিষ্কার বেরিয়ে যাচ্ছে যে কোল্ড-ষ্টোর রাখার মত যে জিনিষ উৎপাদন হচ্ছে যেমন আলু, কপি, আনারস ইত্যাদি ষ্টোরেজ করা যায়। সেইগুলি ষ্টোরেজের অভাবে আমরা রাখতে পারছি না, এবং কৃষকরা এইগুলি সংরক্ষন করতে না পারার ফলে সেইগুলি বিক্রি করে দিচ্ছেন। যারফলে কৃষকরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। এখানে মাননীয় সদস্য মহোদয় যেটা বলার চেষ্টা করছেন যে সারের অভাবে প্রপার মনিটারিং -এর অভাবে উৎপাদন কমে যাচ্ছে, এটা আমাদের হিসাবে পুরোটা সত্য না। কারণ প্রতি বৎসর আমাদের এরিয়া বাড়ছে, এবারও বাড়ছে উৎপাদন ও বাড়ছে এই দিক থেকে কিছুটা অসুবিধা থাকতে পারে। এখন ত্রিপুরার ভুতুরিয়া ব্রাদারস যে প্রাইবেট কোম্পানী আছে এখানে যে কোল্ড ষ্টোরেজ আছে তা সম্পূর্ণ প্রাইভেট। আমরা তাদের সঙ্গে প্রতি বছরই আলাপ আলোচনা করি এবং কৃষকরা যাতে তাদের আলু কোল্ড ষ্টোরেজের রাখতে পারেন।

খুমতেয়া একটা প্রোপার্টি। তারাও চালাচ্ছে না। সি ডব্লু উ-সি যেটা আছে এটা সম্পূর্ণ স্বয়ং সংশিষ্ট সংস্থা। একটি মাত্র পোপার্টি সেটা খুমতেয়া আর তো এখানে নেই। ত্রিপুরা রাজ্যের বাইখোরাতে ১৯৮৮ ৮৯ এর দিকে আর একটা চালু হয়েছিল। বাইখোরাতে কনটিনিউ ৩ বছর চালু থাকার পর দেখা গেল সেখানে ১৯৯০-৯১ সালে এক্সপার্টরা গিয়ে যখন দেখল সেখানে সব ঠিক আছে কিনা তখন তারা বলল যে এটার কিছু ত্রুটি থেকে গেছে। কাজেই তখন এটাকে মেনটিনেন্স করে পুনরায় চালু করা যায় কিনা তাই সেখানে একসপার্টদের নিযে একটি টিম করে উদ্যোগ নেয়। পরবর্তী সময় স্টেট লেভেল একসপার্ট দের যে কমিটি আছে তারা বলল যে এটা ডিস ম্যান্টল না করা হয়, যদি নতুনভাবে তৈরী করা না হয় তাহলে এটাকে এখন চালু করা যাবে না সেই অনুসারে পরবর্তী সময় আমাদের দেরী হয়েছে। এটা করতে গেলে এক কোটি টাকা লাগে। এই এক কোটি টাকা এষ্টিমেট করে যখন এটা টেণ্ডারের প্রসেস হল তখন দেখা গেল এই এক কোটি টাকা খরচ করিয়ে সেটাকে চালু করা যাবে না। তার চাইতে আরো বেশী কেপাসিটি আলু বা অন্যান্য সংরক্ষণের ব্যবস্থা করার মত সেখানে কোল্ডষ্টোর নির্মাণ করা যায় তার জন্য প্রস্তাব নিতে বলা হয়েছে। একরডিংলি আমরা ব্যাঙ্কের কাছে ( আর. আই. ডি. এফ ) এর কাছে একটা প্রজেকট করে যত কোটি টাকা শুধু বাইখোরার জন্য না। বাইখোরার জন্য হাজার টন ধরা আছে। মাননীয় সদস্য বলেছেন মেলাঘর এলাকায় শস্য উৎপাদন বেশী হয়। সেখানেও ২ হাজার মেট্রিক টন ধরা আছে তেলিয়ামুড়াতে ৫০০, মনুতে ৫০০, কুমারঘাটে ২ হাজার। এইগুলি দিয়ে এই স্টেট-এ

মেচিং সহ আমরা মোট ৭ থেকে ৮ কোটি টাকার একটা প্রজেকট করে সেটা ঐ আর. আই. ডি. এফ সংস্থার কাছে আমরা প্রস্তাব পাঠিয়েছি। তারা নাবার্ড—এর কাছে ধার করে এবং এই নাবার্ড সেন্ট্রালের কাছে চলে গেল। গত ডিসেম্বর মাসে সেন্ট্রাল গভর্ণমেন্ট সেখানে একটা মিটিং অরগানাইজ করে এই মিটিং এ আমাদের অফিসারও উপস্থিত ছিলেন। তখন সেন্ট্রাল গভর্ণমেন্টের তারা বলল যে আমরা কোলস্টোরের জন্য টাকা দিতে পারব না। বরঞ্চ যদি কোনো ব্যক্তি উদ্যোগ নেয় বা কোনো কর্পোরেশন নেয় তাদের হাতে দিয়ে দেন। এই কারণে এটা নাকচ হয়ে যায়। আমরা এই ব্যাপারে যে উদ্যোগ নেইনি ঘটনা তা নয়। কিন্তু প্রসেজে চলতে চলতে যখন এটা ডিসেম্বরের শেষ পর্য্যন্ত এল তখন এটা রিফিউজ হয়ে গেল। শেষ পর্য্যন্ত যে এন. সি. ডি. সির কর্পোরেশন আছে তারা এই জায়গায় একটা কোল্ডস্টোরের অনুমোদন করেছে। এটা হয়তো আগরতলার বাধারঘাটে হবে। ৩০০ টনের ক্ষমতা সম্পন্ন একটা তারা সেংশান করেছে। এটার প্রসেস এখন চালু হচ্ছে। এটা হয়তো ২৫-২৬ দিনে শেষ করতে পারব। কৃষকরা সেখানে তাদের উৎপাদিত ফসল তুলে রাখতে পারবে। কেন্দ্রীয় সরকারের কৃষির যে পদ্ধতি, তার যে কৃষিনীতি বাজার জাত করা এবং এটাকে সংরক্ষণের ব্যবস্থা করা এটাতে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব নেই এটা তো নয়। এটা শুধু রাজ্য সরকারের উপর চাপিয়ে দিলে হবে না। ঐ নীতি অনুসরণ করেই আমরা চলছি। এর বাইরে যাওয়ার মত কোনো সুযোগ নেই। আজকে যদি আমরা সবাই বলি যে, ত্রিপুরা রাজ্যের কৃষকদের স্বার্থে সবাই মিলে দাঁড়াব। এটা একজন আরেকজনকে দোষে চাপিয়ে দিয়ে বললে তো হবে না। সমস্ত বাস্তব এবং অবাস্তবকে আমাদের নিয়মের মধ্যে আনতে হবে, আমরা যদি কৃষকের পাশে দাড়াতে না পারি তাহলে কি করব। আমাদের লিমিটেশন আছে। কৃষকরা ক্ষতি-গ্রস্থ হচ্ছে এটা আমরা অস্বীকার করছি না। আমরা কৃষকদের সার দিতে পারছি না। যেটা মাননীয় সদস্য বলেছেন এটা আমরা অস্বীকার করছি না। আমাদের এই ত্রিপুরা রাজ্যের মধ্যে রেল লাইনের ব্যবস্থা নাই। আমরা কি করে বাইরে থেকে সার আনব। ওই গৌহাটিতে তারা ট্রেনে করে আসে। ট্রেনও বোধহয় সময়মত পায়না। তখন দেখা গেছে বদরপুর লামডিং এ সম্ভবত ট্রেন সিপ্ট হচ্ছে তাহলে ওই জায়গাগুলিতে আমাদের অসুবিধার সম্মুখীন হচ্ছে। কিন্তু আমাদের কিছু শর্টপোল আছে আমরা সেই শর্টপোলটাকে অবর্তন করার জন্য খাদ্যের সংভরণের জন্য বলছি। আপনারা মাননীয় রাজ্যপালের স্পিচে শুনেছেন তার জন্য কত সার লাগবে, কত টাকা লাগবে এবং তার জন্য কি করতে হবে এগুলি সবই একটা সুনির্দিষ্ট পরিকল্পনা নিয়ে আমরা ব্যাপারটাকে সুরাহা করার জন্য চেষ্টা করছি। এটা আমাদের দেখতে হবে এবং কিছু সময়ও লাগবে। এই জায়গায় যে সারের বন্টনের ব্যাপারে বলেছেন একচ্যুউলি তা না। আপনারা বলুন সংগ্রা পার্টির কৃষকরাই সার পাচ্ছেন আসলে তা নয়। আপনাদের এ ব্যাপারে কোন অভিযোগ থাকলে নিশ্চয় জানাবেন। রাজ্যকৃষি দপ্তরের কোন বৈষম্য নীতি নেই যে ওখানে আমাদের পার্টির বাইরে লোক সুতরাং ওদেরকে দিও না বরঞ্চ আমাদের পার্টির লোকদের দিতে হবে। এই রকম যদি কোন স্পেসিফিক্ থাকে এবং মাননীয় সদস্যরা অনুরোধ করছেন তাহলে আমরা নিশ্চয় সেই বিষয়টা দেখব। আমাদের বিডিও এবং বি এল ডব্লিউ স্টাফ আছেন। যাদের জমি আছে যাদের সারের দরকার তাদের আমরা যতটুকু পারি আমাদের ক্ষমতা থেকে সার দেব এবং পর্যাপ্ত না হলেও সেই সারটাকে তাদের হাতে তুলে দেওয়ার চেষ্টা করতে হবে। আর যদি এই ধরনের কোন পলিটেক্যালি কোথাও হয় তাহলে আমরা নিশ্চয় চেষ্টা করব

সুবন্টণ ব্যবস্থা। আমাদের কোন দুর্বলতা নেই এই ব্যাপারে। আমাদের রাজ্যের কংগ্রেসী কৃষকদের জমিতে যদি উৎপাদন কমে যায় তাহলে আমাদের রাজ্যের উৎপাদন কমবেনা। এটা অস্বীকার করে লাভ নেই। কাজেই আমাদের রাজ্যের প্রথম লক্ষ্য হবে প্রতিটি জমিতে যতটুকু স্যার, জল এবং সেচ ব্যবস্থা এই ব্যবস্থাকে আরো উন্নত, আধুনিকরণ করে কৃষকদের জমিতে উৎপাদন বাড়াবার ব্যবস্থা করুন। এটা হচ্ছে আমাদের মূলনীতি এটাই হচ্ছে আমাদের গাইড লাইন। আর এখানে মাননীয় সদস্য রতি বাবু যে বলেছেন "বাগ বাটুয়া" বা কারুর পেয়ে দেওয়া এই সব ব্যাপারে আমরা আমাদের চিন্তার মধ্যে রাখিনা। যদি কারুর চিন্তার মধ্যে যদি থাকে তাহলে আমরা মনে করব।

(গণ্ডগোল)

আমি এই টুকু বলে এবং সবাইকে এই ব্যাপারে ঐক্যমত করার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায় মহোদয়।

**শ্রীবিল্লাল মিঞা :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি মাননীয় সদস্যর বক্তব্যর সাথে।

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্য এটা হয় না, নানা এটা হয়না।

**শ্রীবিল্লাল মিঞা :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি এটার উপর একটা প্রস্তাব রাখতে চাই। উনি আমাদের বক্তব্যটা সম্পূর্ণভাবে কোথাও মেনেছেন কোথাও মানতে পারেননি। উনার সহানুভূতি রয়েছে ত্রিপুরার কৃষকদের প্রতি। অতএব উনি সর্বদলীয় টীম নিয়ে দিল্লীর দরবারে যান যদিও কেন্দ্রীয় সরকারের উপর আঘাত হানছে বলছে যে এটা নিয়ে কন্‌সিডারেশন আছে, ড্রপ হয়ে গেছে। সর্বদলীয় টিম নিয়ে দিল্লী দরবারে যান আমরা একমত উনার সাথে। ত্রিপুরার কৃষি উন্নয়নের জন্য এবং কোল্ডস্টোরেজ এর জন্য দিল্লীর দরবারে যান আমরা একমত এবং তার সঙ্গে এই প্রস্তাবটাও গৃহীত হোক আমি প্রস্তাব দিচ্ছি স্যার।

**মিঃ ডেপুটি স্পীকার :**— আমি এখন মাননীয় সদস্য শ্রী জয়গোবিন্দ দেবরায় মহোদয় কর্তৃক উত্থাপিত রেজোলেশনটি ভোটে দিচ্ছি রেজোলেশনটি হল বিধানসভা প্রস্তাব করছে যে, কৃষকদের স্বার্থে অবিলম্বে রাজ্যের প্রতিটি মহকুমার সদরে একটি করে কোল্ডস্টোরেজ তৈরী করার জন্য উদ্যোগ নেওয়া হোক।

( প্রস্তাবটি সভা কর্তৃক ধ্বনি ভোটে গ্রহীত হল )

**মিঃ ডেপুটি স্পীকার :**— মাননীয় সদস্যবৃন্দ, আমি এখন মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায় মহোদয় কর্তৃক উত্থাপিত রিজিলিউশানটি ভোটে দিচ্ছি। রিজিলিউশানটি হলো :—

"এই বিধানসভায় প্রস্তাব করছে যে, কৃষকদের স্বার্থে অবিলম্বে রাজ্যের প্রত্যেক মহকুমা সদরে একটি করে কোল্ড স্টোর তৈরী করার জন্য উদ্যোগ নেওয়া হউক।"

( যেহেতু কেহ না বলেননি, তাই রিজিউলিউশানটি সবসম্মতিক্রমে সভা কর্তৃক পাশ হলো। )

**মিঃ ডেপুটি স্পীকার :**— দ্বিতীয় রিজিলিউশানটি এনেছেন মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ ত্রিপুরা মহোদয়। আমি এখন মাননীয় সদস্য শ্রী ত্রিপুরা মহোদয়কে অনুরোধ করছি উনার রিজিলিউশানটি সভায় উত্থাপন করার জন্য।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমার রিজিলিউশানটি হচ্ছে,

**"The Tripura Legislative Assembly is of opinion that, the Union Govt. should extend more power to the Tripura Tribal Areas Autonomous District Council (TTAADC) Amending the Constitution of India to fulfill desire and expentation of the Tribal people of Tripura, deprived for centurie. "**

স্যার, সংবিধানের সিকসথ সিডিউল এটা একটা অনন্য বিষয়। উত্তর-পূর্বাঞ্চলের উপজাতি সম্প্রদায়ের সোসিয়াল কাষ্টমারি লকে প্রটেকশন দেওয়ার জন্য এই বিশেষ বিধি তথা সিকসথ সিডিউল সৃষ্টি করা হয়েছিল। আর এটা হয়েছিল আসামের তৎকালীন জনপ্রিয় নেতা গোপীনাথ বরদলৈ এর জন্য। তিনি পার্লামেন্টে বোঝাতে সক্ষম হয়েছিলেন, বর্তমানে যে ব্রিটিশ আইন আছে তাতে উপজাতিদের খাপ খাওয়ানো যাবে না। তারজন্য বিশেষ আইন দরকার। এই ভাবে ৬ষ্ঠ তপশিল চালু করা হয়েছিল। এর বিরুদ্ধে ১৯৬৬ সালে সুপ্রীম কোর্টে মামলা হয়।

Edwingson Vs. State of Assm. A. 1966, SC-1220.

**"The Tribal Areas of Assam will be Governed not by the other provisions of the Corstitution but by the provisions of the 6th Schedule which contained a self contained code for the Governance of the Tribal Areas.''** সংবিধানের সমস্ত বিধি দিয়ে ট্রাইবেলদের উন্নতি হবে না। ট্রাইবেলদের উন্নতি করতে হলে দরকার সিকসথ সিডিউল। তাই ৪৯ নং সংবিধান সংশোধন করে ফার্ষ্ট এপ্রিল, ১৯৮৫ তা ত্রিপুরায় কার্যাকরী হয়। আমাদের অভিজ্ঞতায় আমরা দেখেছি, গোপীনাথ বরদলৈ-এর মৃত্যুর পর আসামের তদানীন্তন মুখ্যমন্ত্রী বিমলা প্রসাদ চালিহা যখন সবকটি সিকসথ সিডউল অধিগ্রহণ করে নিলেন তখন তাদের মধ্যে বিক্ষোভ দেখা দেয় এবং উপজাতিরা বাধ্য হয়ে অল পার্টিস হিল লিডার্স কনফারেন্স গঠন করে ১৯৫৫ সালে নূতন করে ট্রাইবেল স্টেট দাবী করতে বাধ্য হয়, জনপ্রিয় নেতা গোপীনাথ বরদলৈ-এর আশা-আকাঙ্খাকে যদি মর্য্যাদা দেওয়া হতো, তাহলে আজকে মিজোরাম, নাগাল্যাণ্ড, অরুণাচল মেঘালয় হয় না। স্যার, সংবিধানের মূল উদ্দেশ্যকে ব্যর্থ করে দিচ্ছে, বিভিন্ন দপ্তর, বিভিন্ন মন্ত্রক। আজকে আমাদের এ, ডি, সি, কেও কি আমরা সব ক্ষমতা দিচ্ছি ? তাদেরকে ঠিক মত ক্ষমতা দিচ্ছি না, টাকা দিচ্ছি না। ত্রিপুরা রাজ্যে এ, ডি, সি, কে সিকসথ সিডিউলের মর্যাদা দেওয়া হয়েছে ১৯৮৫ সালে। কিন্তু ত্রিপুরা রাজ্যের এ, ডি, সি, কি সত্যি সত্যি অটোনমাস। এ, ডি সি,-এর বিভিন্ন কাজ দপ্তরে গিয়ে বাধা পাচ্ছে, মন্ত্রীদের কাছে গিয়ে বাধা পাচ্ছে। এইভাবে কি স্বায়ত্ব শাসনের মূল উদ্দেশ্য ব্যাহত হচ্ছে না ?

সেটা বামফ্রন্ট সরকারের আমলেই হোক, জোট সরকারের আমলেই হোক, সব সরকারের আমলেই দেখা গেছে। রাজীব গান্ধী ৮৯ইং সালে কনষ্টিটিউশান এমেণ্ডমেন্ট-এর সময় বলেছেন যে, আমাদের সজাগ থাকতে হবে যে যারা ব্যুরুক্র্যাস, ক্ষমতা ছাড়তে নারাজ তারা যেন পঞ্চায়েত ব্যবস্থার কোন রকম হস্তক্ষেপ করতে না পারেন। পঞ্চায়েত গ্রাম স্বরাজ যদি কায়েম না হয়, প্রকৃত জনগণের কাছে যদি পরিকল্পনা এবং কার্যাকরী ক্ষমতা হস্তান্তরিত না হয় তাহলে মূল উদ্দেশ্যই ব্যর্থ হতে বাধ্য। আজকে এ, ডি, সি তেও একই অবস্থা। কার্বিআলং এন, সি, হিল, তারা পাবলিক ডিমাণ্ড কমিটি নামে একটা সংগঠন করে ১৯৯০ইং সাল থেকে আন্দোলন করতে থাকে যে এ, ডি, সির হাতে অধিক ক্ষমতা দিতে হবে।

আপনারা অনেকেই সি, পি, আই, এম, এল সদস্য জয়ন্ত বংশির নাম শুনে থাকবেন। উনি কংগ্রেসকে বুঝতে পেরেছিলেন, ফলে ৯৫ইং সালে নরসীমা রাওয়ের আমলে সংবিধান সংশোধন করে এ, ডি, সির হাতে অধিক ক্ষমতা দেওয়া হয়েছে। এর পরিপ্রেক্ষিতে এই ত্রিপুরা রাজ্যে অটোনোমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিলের হাতে আজকে অধিক ক্ষমতা দেবার প্রয়োজনীয়তা দেখা দিয়েছে একটা কারণে সংবিধানে ৭৩ম সংবিধান সংশোধন। গ্রাম পঞ্চায়েতের হাতে ২৯টি দফাওয়াড়ী বিষয় হস্তান্তর করার জন্য রাজ্য সরকারগুলিকে অনুরোধ করা হয়েছে। এর মধ্যে কোন কোন রাজ্যে হস্তান্তরও করেছেন, কোন কোন রাজ্য অপেক্ষায় আছেন। আমি অত্যন্ত আনন্দিত যে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় পরিকল্পনা পর্ষদের মিটিং-এ বলেছেন যে, ক্রমান্বয়ে পঞ্চায়েতের হাতে ক্ষমতা হস্তান্তর প্রয়াস শুরু হয়েছে। এটা হওয়া দরকার। তা না হলে পঞ্চায়েতের মূল যে উদ্দেশ্য সেটা ব্যহত হবে। এখানে ১১ সিডুয়েলে বলা হয়েছে পঞ্চায়েতের হাতে কি কি ক্ষমতা দেওয়া যাবে। এডুকেশান ইনক্লুডিং প্রাইমারী এ্যাণ্ড সেকেণ্ডারী স্কুলস। হেলথ ইনক্লুডিং হসপিটাল, প্রাইমারী হেলথ সেন্টার এ্যাণ্ড ডিসপেনসারীজ। আমি নিজেও কেরেলায় গিয়ে দেখে এসেছি যে সেখানে পঞ্চায়েতের হাতে স্কুল এবং হাসপাতালগুলিকে হস্তান্তর করা হয়েছে এবং গাঁও পঞ্চায়েতগুলি সাবিকভাবে হাসপাতাল এবং স্কুলগুলি পরিচালনা করছে। আমি সেখানে জানতে চেয়েছিলাম যে সেখানে ডাক্তার, নার্সরা স্বেচ্ছায় রাজী হয়েছিলেন কিনা? তারা বলেছেন যে তারা স্বেচ্ছায় রাজী হননি। কারণ গ্রাম প্রধান যাদের আণ্ডারে ডাক্তার এবং নার্সদেরকে থাকতে হবে তারা হয়তো ক্লাস ফাইভ বা সিক্স পর্যান্ত পড়াশুনা করেছেন। কাজেই এম, বি, বি, এস ডাক্তারদের গ্রাম প্রধানদের অধীনে থাকতে হবে এটা তাদের মোটেই সহ্য হচ্ছিল না। তারা প্রায় বিদ্রোহই করেছিলেন। তখন মুখ্যমন্ত্রী ই, কে, নায়ানার তাদেরকে ডেকে বললেন-পরীক্ষামূলকভাবে তোমরা দেখ। যদি ভাল হয় তোমরা করবে। পরে দেখা গেছে যে এই ব্যবস্থা অনেক ভাল। যেমন-আজকে যদি ছামনু হাস-পাতালের গাড়ীর জন্য তেল ভরতে হয় তাহলে যেতে হবে কৈলাশহরে। যদি ঔষধের প্রয়োজন হয় তাহলে সি, এম, ওর কাছে স্যাংশনের জন্য দৌড়াতে হবে। কিন্তু গাঁওসভার আণ্ডারে থাকলে এই সব দৌড়াদৌড়ি করতে হয় না।

গাঁওসভা তার নিজস্ব যে ফাণ্ড থাকে সেই ফাণ্ড থেকে ১০/১২ হাজার টাকা দেওয়া হয়। কেরালায় যেটা দেখেছি সিক্থ সিডিউল-এ যেখানে প্রাইমারী স্কুল থেকে সেকেণ্ডারী স্কুল পর্যান্ত হস্তান্তর ব্যবস্থা আছে। প্রাইমারী হেলথ সেন্টার পর্যান্ত একটা গাঁওসভা হস্তান্তর আছে। কিন্তু আমাদের সিক্থ শিডিউলে কমপ্রাইজিং ৪৩৪ ভিলেজেজ দে ক্যান রান এ্যাষ্টাবলিশ, মেইনটেইন অনলি প্রাইমারী স্কুল। তাহলে এ. ডি. সি. কি একটা গাঁওসভা থেকে ছোট, এ. ডি. সির গুরুত্ব কি একটা গাঁও পঞ্চায়েত থেকে কম? এই প্রশ্নটাই জয়ন্ত রুপি তৎকালিন প্রধানমন্ত্রী নরসীমা রাওকে বুঝাতে সক্ষম হয়েছিলেন। সক্ষম হয়ে সংবিধান দি সিক্থ সিডিউল টু দি কনষ্টিটিউশান এ্যামেণ্ডমেন্ট এ্যাকট ১৯৫৫ অ্যাক্ট ৪২ অব ১৯৯৫ এটা সংবিধানে ১২ (টুয়েলভ) সেপ্টেম্বর প্রথম একটা মেমোরেণ্ডাম অব আণ্ডারটেকিং আইন হয়, এবং এর পর এটা বিলের আকারে পার্লামেন্টে পেশ করে এই আইনটি পাশ হয়। কাজেই এখানে সেভেন সিডিউল যা আছে সেটা তো আছেই তার উপর এটি, সেভেন এ্যাণ্ড ৫২ (ফিফটি টু) অব দি লিষ্ট অব সেভেন শিডিউল এ্যাণ্ড লিষ্ট অব সেভেনথ শিডিউল মিউনিসিপ্যাল ইত্যাদি আরও অনেক ক্ষমতা দেওয়া হয়েছে

যেগুলি আগে ছিল না। আমার প্রস্তাবও এখানে এ. ডি. সি একটা স্বয়ং শাসিত সংস্থা এবং বিশেষ করে এখানকার উপজাতিদের আশা-আকাঙ্খার একটা প্রতীক। এটা যদি সার্থক ভাবে কাজে লাগতে না পারে, তার হাতে যদি অধিক ক্ষমতা না থাকে যেটা কার্বি আংলং অথবা নর্থ কাছাড়ে যেটা দেওয়া হয়েছে অথবা আমাদের এখানকার পরিবেশ হয়তো আরও কম হতে পারে, বেশীও হতে পারে। এই ভাবে যদি একটা ওয়ার্ক আর্ট করে লট্ অব্ এ্যাক্সারসাইজের মাধ্যমে যদি আমরা সেটা ঠিক করতে পারি, এ. ডি. সির হাতে অধিক ক্ষমতা দিতে পারি তাহলে সকলের মঙ্গল হবে এবং তাদের আশা আকাঙ্খা পূরণ হবে বলে আমি আশা করি। সিকথ সিডিউলের এ্যামেণ্ডমেন্ট খুব সহজ ব্যাপার এখানে প্যারা ২১ ( টুয়ানটি ওয়ান )-এ অলরেডি বলা হচ্ছে যে ৩৬৮ এখানে আনার কোন প্রশ্ন উঠে না। সুপ্রিম কোর্টের যে রুলিং তাতেও এই বলা আছে যে, **Para 21 of the Sixth Schedule on power Parliament to make any amendment/change in the provisions of the sixth schedule, without going through the process under Article 368.**

৩৬৮ এর মধ্যে যেতে গেলে পার্লামেন্টের তিন ভাগের লোকসভা এবং রাজ্য সভার অনুমোদন লাগে। কিন্তু প্যারা ২১ ( টুয়েনটি ওয়ান ) এবং সুপ্রীম কোর্ট এবং পার্লামেন্টে আইন অনুসারে লোকসভায় পেশ করা হয়। যে কোন এ্যামেণ্ডমেন্ট এটা কার্য্যকরী করা যেতে পারে কাজেই সংবিধান সংশোধন করে এই হাউস থেকে সর্ব সম্মতিভাবে এই প্রস্তাব যেন থাকে। আমরা এর আগে মাননীয় প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করেছিলাম এবং তখন উনি জানতে চেয়েছিলেন "তোমাদের বিধানসভা কি এই ব্যাপারে কোন সিদ্ধান্ত নিয়েছে" ? আমরা বলতে বাধ্য হয়েছি আমরা এই ধরনের কোন সিদ্ধান্ত নিতে পারিনি এখনও তবে আশা করি আগামী দিনে নিতে পারব। কাজেই আমাদের বিধানসভা থেকে একটা প্রস্তাব যাক তাহলে আমার মনে হয় সেগুলি খুব সহজতর ব্যাপার হবে স্যার, আমাকে ৫ মিনিট সময় দিন।

মোর পাওয়ার সম্পর্কে আমার আর একটু বক্তব্য আছে, সেটা হচ্ছে আমাদের পার্টি টি, ইউ, জে, এস আটোনোমাস স্টেটের দাবী করে। কিন্তু অটোনোমাস স্টেট এটার একটিই অর্থ মোর পাওয়ার টু এ, ডি, সি। এখানে আমরা প্রাইম মিনিষ্টারের সঙ্গে দেখা করার সময় এই কথাই বলেছি ইন অ্যানি ফরম, ইন অ্যানি নেইম, যে নামই হোক, আমরা কোন বিশেষ নামে বলছিনা। এই কারণে অটোনোমাস স্টেট ২৪৪ ধারা এ ধারাতে যেটা করা হয়েছিল সেটা হচ্ছে আন্দোলনকারী APHLC নেতাদের খুশী করার জন্য এবং বিমলা প্রসাদ চালিহার সঙ্গে রফা করার জন্য। বিমলা প্রসাদ চালিহা কিছুতেই আসামকে ভাগ করবেন না, আর পার্বত্য নেতারাও কিছুতেই আলাদা রাজ্য ছাড়া মানবেন না। তখন শ্রীমতি ইন্দিরা গান্ধী একটি মধ্যবর্তী প্রস্তাব দিয়েছিলেন। রাজ্যকে ভাঙ্গতে হবেনা, রাজ্যকে ভাঙ্গতে গেলে বিধানসভায় অনুমোদন লাগে, প্রস্তাব লাগে। এটা বিমলা প্রসাদ চালিহা থাকলে হবেনা। সেই কারণে উনি একটা মধ্যবর্ত্তী প্রস্তাব দিয়েছিলেন। রাজ্যও হবে না, রাজ্যের মতই, স্টেইট উইদিন স্টেইট। মন্ত্রীসভা থাকবে, এসেম্বলি থাকবে, কিন্তু সবটাই আসাম সরকারের অধীনে। এইভাবে একটা প্রস্তাবও দিয়েছিলেন এবং এটা পাশও করা হয়েছিল ১৯৬৯ সনে। কিন্তু প্রাক্তন মেঘালয়ের লিডাররা সেটা গ্রহণ করেননি। কারণ এটার মধ্যে অনেক ঘাটতি ছিল। ঘাটতি হচ্ছে এইভাবে, দেয়ার শ্যাল বি এ বডি হোয়েদার ইলেকটেড অর পার্টলি নমিনেটেড- পার্টলি ইলেকটেড টু ফাংশান দি লেজিসলেচার, ফর দি অটোনোমাস স্টেট। এ কাউন্সিল

অফ মিনিষ্টারস্ অর বোথ সাচ ল মে বি মেইড পারটিকুলারলি স্পেশিফাই দি মোর এনট্রাসটেড ইন দি ষ্টেট লিষ্ট অর দি কনফারেন্স লিষ্ট উইথ রেসপেক্ট টু হোয়িচ দি লেজিসলেচার অ্যাণ্ড দি অটোনোমাস ষ্টেইট শ্যাল হ্যাভ পাওয়ার। এটা ৭ম তপশীলের লিষ্টে আছে। এই লিস্টে কে কোন্টা পাবে, আবার এটা পার্লামেন্ট যাবে। কাজেই এটা কোনদিন ইমপ্লিমেন্ট হয়নি, পরীক্ষা হয়নি। কাজেই মোর পাওয়ার বলতে দুটোই আছে। একটা হচ্ছে ২৪৪ ধারার (এ) অথবা কারবিআরলংএর অনুকরণে। তখন কারবিআরলংকে নতুন করে ক্ষমতা দেওয়া হয়নি। আমরা যেহেতু সংবিধান মানি, সংবিধানের বাইরে-ত আমরা কোন কিছু দাবী করতে পারিনা। এজন্য আমরা ২২৪ (এ)র কথা বলেছি। এখন যেহেতু কারবিআরলংকে সংবিধান সংশোধন করে ক্ষমতা দিয়েছে সেটার অনুরূপ অথবা একটু হেরফের করে আমাদের রাজ্যের পরিস্থিতিতে যাতে এ, ডি সিকে অধিক ক্ষমতা দেওয়া হয় তার জন্য মাননীয় সদস্যদের কাছে আহ্বান রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আসলে এখানকার ত্রিপুরার যে ঐতিহাসিক বিবর্তন এটা হয়ে গেছে। এখন আমাদের চেষ্টা হবে নতুন পরিস্থিতিতে এই ত্রিপুরাকে নতুন করে গঠন করা, নতুন পরিস্থিতির সঙ্গে কিভাবে খাপ খাইয়ে নেওয়া যায়, কিভাবে এখানকার বিভিন্ন জনগোষ্ঠীর আশা আকাংখা পূরণ করা যায়, এটা আমাদের পরীক্ষা-নিরীক্ষা চলছে। তার জন্য আমাদের আন্তরিক প্রয়াস নেওয়া দরকার। আমি একটি কথা এখানে বলতে চাই যে, ঐতিহাসিক কারণেই হোক এখানকার উপজাতিরা সংখ্যালঘু হয়ে গেছে। এটা সত্যি যে সহস্র বৎসর ধরে এখানকার উপজাতিরা সংখ্যাগরিষ্ঠ ছিলেন এবং তারা রাজনৈতিক বলুন, অর্থনৈতিক বলুন, তাদের নিয়ন্ত্রণে ছিল, এটা অস্বীকার করার উপায় নাই। এখন সংখ্যালঘু হয়ে গেছে, তাতে আর সংখ্যাগরিষ্ঠ হওয়ার প্রশ্ন সম্ভবতঃ উঠে না। এটা মেনে নিতে হবে যে, উপজাতিরা ঐতিহাসিক কারণে সংখ্যালঘু হয়ে গেছে। এখানে প্রশ্ন হচ্ছে, সংখ্যালঘু হওয়ার অভিশাপ থেকে যদি তারা মুক্ত হতে না পারে সংখ্যালঘু হওয়ার অভিশাপ যদি তার উপর চেপে থাকে তাহলে নূতন ইতিহাস তারা গ্রহণ করতে পারবে না এবং এই পরিবর্তিত ইতিহাসকে গ্রহণ করা তার পক্ষে সম্ভব হবে না। কাজেই তাকে সংখ্যালঘু হওয়ার অভিশাপ থেকে মুক্তি দিতেই হবে এবং এটা কোন দলগত নয়। এটা প্রতিটি রাজনৈতিক দলের উদ্দেশ্য এবং তার দলীয় কর্মসূচীর মধ্যে থাকতে হবে তবেই এই সমস্যার সমাধান সহজ হবে। মিঃ স্পীকার স্যার, আপনি তো জানেন যে, এখানকার উপজাতিরা যদি সংখ্যালঘু না হত তাহলে কি হতে পারত। আমি যখন কলেজে পড়তাম তখন আমি দেখেছি তেলিয়ামুড়াতে অনেকগুলি জমাতিয়া গ্রাম ছিল, আমি নিজে বিভিন্ন জমাতিয়া বাড়ীতে গিয়েছি অথচ এখন আর সেখানে সেই গ্রামগুলিতে কোন জমাতিয়া গ্রাম নাই। তারপর খোয়াই চৌমুহনীতেও আমি বহুবার গিয়েছি এবং সেটাও জমাতিয়া ভিলেজ ছিল, তারপর কলই গ্রাম একটা ছিল সেটাও জমাতিয়া গ্রাম ছিল। কিন্তু এগুলিতে তো আর উপজাতিরা থাকতে পারল না। তারপর আসুন অমরপুরে, সেখানে সরবংটা রিয়াংদের দখলে ছিল অথচ এখন তো সেখানে কোন রিয়াং নাই। এই জায়গাগুলি সব এখন অউপজাতিদের হাতে চলে গেছে এবং এটারই কারণে ভদ্রুর উচ্ছেদ হয়ে গেছে। ট্রাইবেল যদি মেজরিটি থাকত তাহলে ভদ্রুর উচ্ছেদ

হত না। তাই আমি বলি মাইনরিটির অভিশাপটা থাকা উচিত না। রাজ্যের উন্নয়নের ক্ষেত্রেও দেখা গেছে যে জায়গাগুলি সমতল সেগুলির উন্নতি বেশী করা হয়েছে আর যেগুলি পাহাড় অঞ্চল সেগুলির উন্নয়ন কম করা হয়েছে। যে সমস্ত টেকনলজি সমতলে প্রযোজ্য সেগুলি সেখানে ব্যবহার করা হয়েছে আর যেগুলি পাহাড় অঞ্চলের জন্য প্রযোজ্য নয় সেটা করা হয় না। অথচ পাহাড় অঞ্চলের জন্য আলাদা টেকনলজী আছে সেটাকে পরিত্যাক্ত করে রাখা হয়েছে। অথচ উত্তর পূর্বাঞ্চলের জন্য এগুলি ব্যবহার করা উচিত। যেমন পানীয় জলের কথাই বলি, ডিপ টিউব ওয়েল দিয়ে জলের যে ব্যবস্থা সেটা সমতলে চলে এবং সেগুলি পাহাড়ে চলে না, কিন্তু পাহাড় অঞ্চলের জন্যওতো আলাদা ব্যবস্থা আছে। আমি নিজে নাগাল্যাণ্ড মিজোরাম এবং মেঘালয়ে গিয়ে দেখেছি সেখানেতো এগুলি চলছে, সেখানেতো সমতল নাই। সেখানে উপর থেকে যে সোর্স আছে সেগুলি টেপ করে এনে গ্রামে সাপ্লাই করছে। দেখা গেছে এটা আরও বেশী সহজ এবং রেগুলার, তাতে পাওয়ার লাগে না, অপারেটার লাগে না, টেপ থেকে জল এনে দিল তো চলছে ২৪ ঘন্টা। অথচ এখানে তা করা হচ্ছে না এবং এইভাবে পাহাড অঞ্চলগুলিকে অবহেলা করা হচ্ছে। আমি বলি এটা হলো সংখ্যালঘুর প্রতি অবহেলা, আমার আবেদন সংখ্যালঘুকে এই অবহেলা থেকে মুক্তি দেওয়া হোক। ঐতিহাসিক কারণে আমরা সংখ্যালঘু হয়েছি মানলাম, কিন্তু তার অভিশাপ থেকে আমাদেরকে মুক্তি দেওয়া হোক, তার অভিশাপ যেন আমাদের উপর দেওয়া না হয় এবং আমি মনে করি এই অভিশাপ থাকার কথা নয়। এবার যখন আমরা কোশা ভাই ঠাকরের সঙ্গে দেখা করতে গিয়েছিলাম তখন আমরা বললাম যে আমাদের এ ডি সি টাকে স্বশাসিত রাজ্য করে দিন, তিনি বললেন ঐতিহাসিক কারণে তোমরা তো সংখ্যালঘু হয়ে গেছ এবং রাজনৈতিক ক্ষমতা হস্তান্তর সঙ্গে সঙ্গে তোমাদের অর্থনৈতিক ক্ষমতাও হস্তান্তর হয়ে গেছে। যার ফলে তোমাদের জমি প্রচুর হস্তান্তর হয়ে গেছে। আমরা তখন বলেছি যে, এখন তার সমাধান বলুন, আপনি যখন সমস্যাটা বুঝতে পারছেন তখন তার সমাধানটা বলুন তিনি বললেন যে, হঁা, উপজাতিদের আর নেগ্‌লেক্‌ট করা চলবে না। কোয়েশ্চান অব্‌ ডেভেলাপমেন্ট শুড নট বি নেগলেক্‌টেড্‌ অ্যানী মোর কাজেই এই ব্যাপারে একটা কিছু করুন। তখন তিনি বললেন যে—"তোমাদের মত কি ?" আমি তখন বললাম যে, আমরা মনে করি ইউ হ্যাভ্‌ বীন ডিস্‌ক্রিমিনেটেড্‌, উই হ্যাভ বীন নেগলেকটেড। আপনারা বলবেন যে—বাজেট ডাজ্‌ নট প্রুভ্‌ ইট। বাজেটে ট্রাইবেলদের উন্নয়নের জন্য কোটি কোটি টাকা দেওয়া হচ্ছে এবং খরচও হচ্ছে। কাজেই কোথায় নেগ্‌লিজেন্সী ? এটাতো ঠিকই, কিন্তু ট্রাইবেলরা যে পিছিয়ে গেছে সেটাও ঠিক। তাহলে দোষটা কোথায় ? দোষটা হচ্ছে যে আমাদের ইনভল্‌ব্‌মেন্ট অ্যাডমিনিস্ট্রেশনে আমাদের শেয়ারটা ঠিকভাবে ছিল না। আমার বার বার মনে পড়ে, মাননীয় মিনিষ্টার শ্রীঅনিল সরকার, উনি বিজ্ঞ লোক্‌-উনি বারবারই বলতেন যে প্রশাসন যাদের হাতে থাকবে প্রশাসন তাদের কথায় চলবে। এটা হচ্ছে বর্তমান এডমিনিস্ট্রেশনের ক্যারেকটার। কাজেই এটাকে মেনে নিয়েই বলতে হবে যে, ট্রাইবেলদের ডেভেলাপমেন্ট এটা একটা বাস্তব পদক্ষেপ এবং বাস্তব ভূমিকার উপর দাঁড়াতে হবে। তারজন্য ট্রাইবেলদের হাতে তাদের ডেভেলাপমেন্টে ক্ষমতা অধিক পরিমাণে দেবার ব্যবস্থা করুন। এবং এটা অন্যায় নয়। কারণ আমরা দেখেছি যারা ভারতবর্ষে বিভিন্ন রাজ্যের ভাগ হয়েছে এই ভিত্তিতে যে—বিভিন্ন জাতিগোষ্ঠী যারা আছে তারা

যাতে তাদের ভাষা, কৃষ্টি ইত্যাদি রক্ষা করতে পারে তারা সুযোগ যাতে পায়-সেভাবেই বিভিন্ন রাজ্য ভাগ হয়েছে। স্বাধীনতা লাভের সময় যে রাজ্যগুলি ছিল এবং স্বাধীনতার পরেও আরো রাজ্য এই ভাবেই গঠিত হয়েছে। এবং এইভাবেই হয়তো বনাঞ্চল রাজ্যও গঠিত হবে। কাজেই এই যে জাতি গোষ্ঠীর নিজস্ব ধ্যান ধারণা, তাদের উন্নয়নের চিন্তা ধারা, তাদের নিজের আত্ম পরিচয়, এগুলি সব জাতিরই আছে—এইগুলি রক্ষা করার জন্য, তাদের উন্নয়নের সুযোগ করে দিতে হবে।

এই প্রশ্নে আমরা ৬ষ্ঠ তপশিল মোতাবেক স্বশাসিত জেলা পরিষদ পেয়েছি। এবং এটা আনন্দের কথা যে এখানে জাতি-উপজাতি সবাই মিলে এই সিক্‌স্‌থ্‌ সিডিউল গঠন করেছেন। এবং এটা উপজাতিদের আশা-আকাংখা অনেকটা পূরণ করেছে এতে কোন সন্দেহ নেই। এবং এটা সারা ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতি সকল অংশের মানুষের কাছে আশীর্বাদ বলব। এবং দেখা গেছে আমরা যখন ক্ষমতায় ছিলাম এবং পরে যখন চলে যাই, তখন এ, ডি, সি, তেও আমাদের দল ক্ষমতাসীন ছিল। এরপর দেখা গেলো বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর এ, ডি, সি, কে তারা টাকা দিচ্ছে না। যার ফলে আমরা ঠিক করলাম যে অন্ততঃ টাকা পয়সা রাজ্য সরকারের হাতে থাকলে চলবে না. এ, ডি, সি, র আর্থিক ফিনান্সিয়েল অটোনোমি তাদের হাতেই থাকা দরকার। এরজন্য আমরা বললাম 'মোর ইকনোমিক পাওয়ার'। এ, ডি, সি, কে দিতে হবে।

এরপর আর একটা বিষয় যেটা মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা বলেছেন ইলেভেন্থ সিডিউল্ডে পঞ্চায়েতকে আরো বেশী ক্ষমতা দেওয়া হয়েছে। সেই ক্ষমতা বলে পঞ্চায়েত যেখানে পাচ্ছে হায়ার সেকেণ্ডারী স্কুল সেখানে এ. ডি. সি, পাচ্ছে প্রাইমারী স্কুল। ডিসপেন্সারী থেকে হসপিট্যাল পেলেও এ ডি সি পাচ্ছে শুধুমাত্র ডিসপেন্সারী। দেখা যাচ্ছে পঞ্চায়েতকে এডিসির তুলনায় বেশী ক্ষমতা দেওয়া হচ্ছে। ভারতবর্ষে শুধুমাত্র জাতিগত বা গোষ্ঠীগত বৈষম্যই হচ্ছে না বৈষম্য হচ্ছে এলাকাভিত্তিক। এই জন্যই ভারতবর্ষের বিভিন্ন স্থানে অস্থিরতা সৃষ্টি হয়েছে। কাজেই দেশের সর্বত্র আজকে পঞ্চায়েতের মাধ্যমে সমতা আনা দরকার। না হলে স্থানভিত্তিক বৈধম্য হবে না। এই জন্যই আমরা বলছি এডিসিকেও আরোও ক্ষমতা দেওয়া দরকার। না হলে ক্ষমতার বিকেন্দ্রীকরণ এ ডিসিতে হবে না। এটা একটা বড় রকমের অন্যায় বৈষম্য থাকবে। কাজেই মাননীয় স্পীকার স্যার, পঞ্চায়েতের মত ক্ষমতা এডিসির হাতেও তুলে দিতে হবে। এডিসির মধ্যে ৪৩৪ গ্রাম রয়েছে। সেই গ্রামের মানুষ একই সুযোগ দিতে হবে। না হলে স্থান ভিত্তিক বৈষম্য দূর করা যাবে না। এই সভায় আমরা সবাই চাইছি কি করে এডিসির হাতে আরোও ক্ষমতা দেওয়া যায়।

শ্যামাবাবু ঠিকই বলেছেন যে ষষ্ঠ তফশিলে নর্থ কাছার এবং কার্বি আলং ডিস্ট্রিক্ট আরোও বেশী ক্ষমতা চেয়েছে। ৭৩তম সংশোধনীর মাধ্যমে এ ডি সি এলাকায় আরো বেশী ক্ষমতার বিকেন্দ্রীকরণ সবাই চাইছে। পাশাপাশি এডিসির স্বায়ত্ব শাসনও বজায় থাকুক। যাতে করে এডিসি রাজ্য সরকার দ্বারা বঞ্চিত না হতে পারে। এই জন্য ফিনানশিয়াল অটোনমি থাকা দরকার। যদিও নর্থ কাছার হিলকে সেটা আগেই দেওয়া হয়েছে। আর অটোনোমাস স্টেট যেটা এখানে নানা কারণে ভয় ভীতি বা ভুল ব্যাখ্যার সুযোগ আছে।

**মিঃ স্পীকার : —** মাননীয় সদস্য কনক্লোড করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :** — আমরা নিশ্চয়ই চাইব ত্রিপুরার সব মানুষ সমানভাবে এগিয়ে যাবেন। সবাই সমানভাবে এর সুফল ভোগ করবেন এবং আইনগতভাবে আমরা যাতে অসম প্রতিযোগিতা রোধ করতে পারি এবং সবার সমান অধিকার দিতে পারি সেই জন্যই এখানে প্রস্তাবটা আনা হয়েছে। এই জন্য আমরা অটোনোমাস স্টেইটের কথা আর বলি না। আমরা বলব যে আরোও অধিক ক্ষমতা দাও। কাজেই এই প্রস্তাবটা খুবই দূরদৃষ্টি সম্পন্ন। এটা নিশ্চয়ই সভায় সমর্থন পাবে এই বলে আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ।

**মিঃ স্পীকার :** — মাননীয় মন্ত্রী শ্রীঅঘোর দেববর্মা।

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই অধিবেশনে এ, ডি, সিকে আরও শক্তিশালী করার প্রশ্নে মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় প্রস্তাব এনেছেন। এই প্রস্তাব বিরোধিতা করার কোন প্রশ্ন নেই। কারণ, এই প্রস্তাবটা এর আগে উঠেছিল বিভিন্ন রাজনৈতিক দলের তরফ থেকে, আমাদের তরফ থেকেও এই প্রস্তাবটা বার বার কেন্দ্রীয় সরকারের নজরে নেওয়ার চেষ্টা হয়েছে। এ, ডি, সি, প্রতিষ্ঠিত হওয়ার পর এ, ডি, সির হাতে ফেইজ মেনারে আমরা কিছু কিছু বিষয় ইতিমধ্যে এ, ডি, সির হাতে তুলে দেওয়া হয়েছে। যেমন, প্রাথমিক বিদ্যালয়। এবং প্রশ্ন হয়েছে কোন সময় ? এটাকে ১৯৭৩-৭৪ সালে পঞ্চায়েতের হাতে ১১ সিডিউল্ডে যেসমস্ত সুযোগ সুবিধা, পঞ্চায়েতের হাতে তুলে দেওয়ার প্রশ্ন যখন আসছে তখনই দেখা গেল এ, ডি, সি এলাকায় এটা সংশোধনের ফলে অ্যাফেক্ট মানে সেখানে বাড়ানো হচ্ছে না। তখনই বলা হলো যে এই ১১ সিডিউলড পঞ্চায়েত যা ভোগ করবে সেই সুযোগগুলো এ, ডি, সির হাতে তুলে দেওয়া যায় কিনা। এটা শুধু রাজ্য সরকার না, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এই ধরনের অ্যামেণ্ডমেণ্টের প্রস্তাব রাজ্য সরকারের কাছে এসেছিল ১৯৯৮ইং সালে। এটা আসার পরে আমরা রাজ্য সরকার এর উপরে পরীক্ষা নিরীক্ষা করার জন্য এ, ডি, সির হাতে একটা কপি পাঠিয়ে দেওয়া হয়। তেমনি রাজ্য সরকারের তরফ থেকে এটা কিভাবে ইমপ্লিমেন্ট হবে কিভাবে সংশোধনের প্রস্তাব দেওয়া হবে, কারণ কতগুলি ক্রাইটেরিয়া আছে, কতগুলি বিষয়ে তার অ্যাডমিনিস্ট্রেটিভ সেট-আপ অথবা তার যে নির্বাচনিক বডি এগুলি কতগুলি প্রশ্নে তখন একটা কমিটি করে দেওয়া হয়েছিল। এই কমিটিতে এ, ডি, সি, রাজ্যসরকারের মন্ত্রী অফিসারদের নিয়ে করা হয়েছিল। এটা এর আগে বিধানসভায় একটা প্রস্তাব এসেছে তখনই বিরোধী দলের তরফ থেকে বলা হয়েছিল যে, আপনারা এটা করলেন কিন্তু আমরা কেন জানলাম না ? যতদূর আমার মনে পড়ে। আমাদের কেন জানানো হল না আমাদেরও অত্যন্ত যুক্ত করা উচিত ছিল কিভাবে হচ্ছে। তখনই মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়নিজেই ব্রীফ করে বলেছিলেন যে না এটা যখন চূড়ান্ত করব, তার আগে আপনাদের সঙ্গে নিয়ে এটা আমরা চূড়ান্ত করব। সেই মতে এই কমিটিটা মাননীয় বিরোধী দলের উপজাতি প্রতিনিধি যারা বিশেষ করে কাশীরামবাবু ছিলেন আর কে ছিলেন আমার মনে নেই। তাদের নিয়ে একটা মিটিং আমরা করি। সেখানে আমরা আলোচনা করেছি যে কোন প্রস্তাব আমরা সেখানে মেনে নেব আর কোন প্রস্তাব আমাদের মতে সংশোধন করার প্রয়োজন আছে। এই প্রস্তাবটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানোর পর এটা শুধু আমাদের রাজ্যের না সারা উত্তর-পূর্বাঞ্চলের। এই বিষয়টা তাদেরকে এইভাবে জানানো হয়েছিল।

সেখানে তারা উত্তর-পূর্বাঞ্চলের তথা যে রাজ্যে স্বশাসিত জেলা পরিষদ আছে সেই সমস্ত রাজ্যের মুখ্য সচিবদেরকে নিয়ে একটি মিটিং করে। যখন এই ব্যাপারে লাষ্ট মিটিং হয় তখন কেন্দ্রীয় সরকার বলেছিলেন যে আপনাদের রাজ্যের বক্তব্য তো আমরা জানলাম। এখন আমরা আমাদের সিদ্ধান্তটা পরবর্তী সময় জানিয়ে দেব। সেখানে লোকসভার সদস্যদের নিয়ে একটি কমিটি করবে বলেছিলেন। সেই টিম আসবেন অথবা সেই কমিটি এটা দেখবেন দেখে একটা বিল করবেন এবং সেই বিল লোকসভায় পেশ করবেন। এখন ১০ম তপশীল চালু হবে কি হবে না এটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকারের কাছে। দিতেও পারে এটা দিলে পরে আরও বেশী শক্তিশালী হবে। এবং এটা হলে পরে যে যে বিষয়গুলি আপনি এখানে উল্লেখ করেছেন— এ ডি সির হাতে আরও অধিক ক্ষমতা দেওয়া স্কুলগুলিকে হায়ারসেকেণ্ডারী পর্য্যন্ত উন্নীত করা এই সমস্তগুলি তখন হতে পারে। দ্বিতীয় বিষয়টা হচ্ছে রাজ্য সরকার কিছু কিছু ব্যাপারে এ ডি সির হাতে ক্ষমতা দিয়ে দিতে পারে ষষ্ঠ তপশীল এর মধ্যে থেকেই। এই সমস্ত বিষয়ে ওয়ার্ক আউট অমরা করেছিলাম। মাননীয় সদস্য শ্যামাচরণ ত্রিপুরা মহাশয় জানেন বোধ হয়। স্ট্যাট প্ল্যানিং কমিশনের ট্রাইবেল হেডে একটা সাব-কমিটি হয়েছিল। সেখানে কিছু কিছু ফর্মেট আকারে আলোচনা করেছিলাম এবং সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছি সেখানেও কিছু হতে পারে। নিশ্চয়ই সেখানে যদি সেই ব্যবস্থা হয়ে যায় তাহলে এ ডি সির আরও বেশী ক্ষমতা হবে। আমাদের সরকারের তরফ থেকে সেখানে নিশ্চই সেখানে কোন ধরণের গাফিলতি করা হবে না। এ ডি সি এলাকাতে জলের ব্যবস্থা করা জমিতে জলের ব্যবস্থা করা, অর্থনৈতিক, আর্থ-সামাজিক ও সংস্কৃতিকে রক্ষা করা অল্প সময়ের মধ্যে এই কাজগুলি করার চেষ্টা আমাদের সরকার করছে। এবং ভিলেজ কাউন্সিল এইগুলি তো আছে কিন্তু নির্বাচন হয় নি এইটুকু ব্যাপার শুধু ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার প্রশ্নে এই তো ব্যাপার আর তো কিছুই নেই। আর এ ডি সিকে কিভাবে টাকা পয়সা দেওয়া হবে এটা স্ট্যাট ফাইন্যান্স কমিটি ঠিক করেছিল। এখন কেন্দ্রীয় সরকার কি করে না করে এটা তাদের ব্যাপার আমরা তো বলেছিলাম কেন্দ্রে যে কামিশন সেখানে মুখ্য কার্য্যনির্বাহী সদস্যকে রাখার জন্য। এই প্রস্তাব আমরা করেছি কিন্তু তারা তো এখনো গ্রহণ করে নি এইটুকু বলেই সবাইকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য বীরজিৎ সিংহ মহোদয়।

**শ্রীবীরজিৎ সিন্‌হা :—** মিঃ স্পীকার স্যার, আজকে বিধানসভায় মাননীয় প্রবীন সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় এ, ডি, সি, এলাকায় অধিক ক্ষমতা দেওয়ার যে প্রস্তাব এনেছেন এই ব্যাপারে আমি কিছু বলতে চাইছি। সেটুকু আমরা ক্ষমতা পেয়েছি, কেন্দ্রে যখন ইন্দিরা গান্ধী ছিলেন তখনেই সংবিধান সংশোধন করে ষষ্ঠ সিডিউল মোতাবেক অধিক ক্ষমতা দেওয়া হয়েছে। আরো অধিক ক্ষমতা দেওয়া হউক এই ব্যাপারে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু যতটুকু আমরা ক্ষমতা পেয়েছি, আজ পর্য্যন্ত হাজার কোটি টাকা খরচ হয়েছে এবং মাঝখানে মাত্র ৫ বছর জোট সরকার পরিচালনা করেছে। আমার প্রশ্ন হচ্ছে, যেটুকু আমাদের ক্ষমতা আছে এইটুকুর মধ্যে যতটুকু টাকা জাতি এবং উপজাতি বিশেষ করে উপজাতিদের আর্থ-সামাজিক এবং সংস্কৃতির উন্নয়নের জন্য খরচ হয়েছে এর ফলে কত হাজার মানুষ উপকৃত হয়েছে? আমরা সেটা জানি এবং প্রত্যেকে বলে থাকে যে উগ্রপন্থী। আজকে রাজ্যপালের ভাষণেও দেখেছি যে বঞ্চনার জন্য এই উগ্রপন্থীর সৃষ্টি। এর আগে নৃপেনবাবুর ঐতিহাসিক বক্তব্য "আমি যদি উপজাতি হতাম আমি উগ্রপন্থী

হতাম"। এখন বর্তমান সরকার খুব চালাকি করে বলছে, অতি বঞ্চনার জন্য এই উগ্রপন্থীর সৃষ্টি। আজকে এই উগ্রপন্থীদের আমরা সব সময় করুণার দৃষ্টিতে দেখছি। তাদের প্রতি আমাদের কোন কঠোর মনোভাব নেই। বলতে পারেন যে এখানে উপজাতিরা সংখ্যাগরিষ্ঠ ছিল এখন তারা সংখ্যালঘু হয়েছে। এবং সেই জন্য তারা আজকে উগ্রপন্থী হয়েছে। আজকে এইভাবে প্রচার চলছে রাজনৈতিক পার্টির মধ্যে। বেশীর ভাগ আজকে উত্তর-পূর্বাঞ্চলের মধ্যে, নাগাল্যাণ্ড বলুন সেখানে তো উপজাতিরা মাইনোরিটি নয় সেখানে কেন উগ্রপন্থী হচ্ছে? এই যে বঞ্চনার জন্য উগ্রপন্থীর সৃষ্টি হয়েছে সব সময় এই দৃষ্টিভঙ্গী নেওয়া আমার মতে ঠিক নয়। আজকে এ, ডি, সিতে ভিলেজ কমিটির নির্বাচন করার কথা রয়েছে। নির্বাচনের মধ্যে গ্রামের মানুষ যারা নীচস্তরের লোক আছে তাদের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার কথা পরিষ্কারভাবে ষষ্ঠ সিডিউলে আছে। কিন্তু আজ পর্যান্ত সেই এ, ডি, সিতে ভিলেজ কমিটির নির্বাচন হয়েছে কি? অথচ যারা এ, ডি, সি, পরিচালনা করছেন তাদের হাতে সমস্ত ক্ষমতা রাখা হয়েছে। যার ফলে আজকে ত্রিপুরার উন্নয়ন এবং পাহাড়ের উন্নয়ন স্তব্ধ। হাজার কোটি টাকা খরচ করুন কিন্তু উপজাতিরা পাচ্ছেন না। এদের আর্থিক, সামাজিক অবস্থার কোন পরিবর্তন হচ্ছে না এবং হবে না কারণ আমরা দেখছি যে, কিছু সংখ্যক কর্মচারীর উপর এখানে ডেভেলাপমেন্ট ওয়ার্কের এবং ভিলেজ কমিটির পরিচালনার দায়িত্ব দেওয়া হয়েছে। এদেরকে আমরা ইংগিত কমিটি বলি। এদেরকে কোন ধরা ছোঁয়ার মধ্যে পাবেন না। তারা সব সময় এর বাইরে থাকে। এদের ইংগিতেই সমস্ত কিছু চলে। কিন্তু কিছু সংখ্যক লোক এই উপজাতিদের উন্নয়নের টাকা আত্মসাৎ করছে। এদের প্রতি কোন প্রকার কঠোর মনোভাব আমরা সরকারের দেখছি না। যদি কোন কঠোর ব্যবস্থা নিত তাহলে প্রত্যন্ত অঞ্চলের এই অবস্থা হত না। সংখ্যালঘু বলে আজকে এমন কাজ করা উচিৎ নয় যে সংখ্যাগরিষ্ঠদের উন্নয়নে আঘাত হবে। এখানে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, ত্রিপুরায় যে পঞ্চায়েতরাজ ব্যবস্থা আছে কিন্তু এখানে এস. টি সংরক্ষণের বেলায় পঞ্চায়েতে সমগ্র ত্রিপুরার জনসংখ্যার পরিসংখানের পর সেখানে এস. টি. সংরক্ষণ পঞ্চায়েতে এপ্লাই করছে। যার ফলে আমাদের পঞ্চায়েতগুলিতে ডেভেলাপমেন্ট ওয়ার্ক বাধা পাচ্ছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে এ ডি সি রয়েছে শুধু সেটা বাদ দিয়ে শুধু পঞ্চায়েত এড়িয়াতে মোট জনসংখ্যার কত শতাংশ এস. টি আছে সেই এস. টি. মোতাবেক সেখানে সংরক্ষণ করা হয়ে থাকে। ত্রিপুরাতে মোট জনসংখ্যার উপর সংরক্ষণ এপ্লাই হচ্ছে পঞ্চায়েতগুলিতে। যার কারণে একটা পঞ্চায়েত যদি একজন এস.টি. মেম্বার থাকে এবং সেটা যদি এস.টি. সংরক্ষণ আসন হয়ে থাকে তা হলে সে যে দলেরই হোকনা কেন সেই প্রধান হচ্ছে। এবং সে মেজরিটি দলের নাও হতে পারে। সেখানে ডেভেলাপমেন্টের ক্ষেত্রে যেহেতু নিত্য নতুন নিয়মে মেজরিটি রিজার্ভেশন হচ্ছে যে এখানে ব্রিজ হবে গাঁও প্রধান মানছে না। এবং ত্রিপুরার বেশীর ভাগ ডেভেলাপমেন্ট ওয়ার্ক ব্যাহত হয়েছে। আমরা জানি পঞ্চায়েত নির্বাচনের আগে রিজার্ভেশন নটিফিকেশন দিতে হয় কিন্তু ত্রিপুরা পঞ্চায়েত ইলেকশনের সময় সেই রিজার্ভেশন হয়নি। ইলেকশন হওয়ার পর বা রেজাল্ট হওয়ার পর রিজার্ভেশন নটিফিকেশন দিয়েছে। এইভাবে করেন যে না সংখ্যালঘুদেরকে খুশি করার জন্য বে-আইনিভাবে আমি সংখ্যা গরিষ্ঠের উপর চাপিয়ে দেব। কিন্তু যেখানে ডেভেলাপমেন্ট ওয়ার্ক ব্যাঘাত হবে এই রকমভাবে

আমরা সাপোর্ট করতে পারি না। আজকে যারা আমাদের সরকারে রয়েছে বা আমরা অপজিশনে রয়েছি চলুন ট্রাইবেল এরিয়াতে বা এ,ডি,সির, কি অবস্থা। কয়টা কলোনী স্বচ্ছল আছে। এ, ডি,সি থেকে বা গভমেন্ট থেকে কি বলতে পারবে যে কতটা পরিবার বা জাতি-উপজাতি বিশেষ করে উপজাতিরা অর্থনৈতিক দিক দিয়ে কি উন্নত হয়েছে। কিন্তু কেউ বলতে পারবে কিনা, কেউ নাই বলার কারণ সেখানে লক্ষ লক্ষ টাকা যাচ্ছে কিন্তু কাজ হচ্ছে না। কিন্তু এখানে কি দেখাবে যে উগ্রপন্থীদের কথা। সেখানে উগ্রবাদী নেই এবং যেখানে ডেভেলাপমেন্ট ওয়ার্ক শুরু হয়েছিল এখন বন্ধ কেন? কৈলাশহর ডি. এম অফিসের কাছেই ১০০ পরিবার একটি ট্রাইবেল কলোনী জোট আমলে হয়েছিল কিন্তু এখন বন্ধ। কারণ কি? সেখানে একটি কলোনী করা হয়েছে এক বছরের জন্য নয়, এটার জন্য কিন্তু একটা প্রজেক্ট থাকে। সেই প্রজেক্ট গুলো বন্ধ হচ্ছে কেন? শুধুমাত্র সংখ্যালঘু সংখ্যাগরিষ্ঠ এই নিয়ে চিন্তা করলে হবে না। আমরা তো চাই ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদ আরও অধিক ক্ষমতা হোক এটা আমাদের কোন আপত্তি নাই। কিন্তু আমাদের আপত্তিটা হচ্ছে ক্ষমতা পাওয়ার পর সঠিক ব্যবহার হবে কিনা? কোথায় হচ্ছে না। যার জন্য আজকে উগ্রপন্থী এটা বঞ্চনার জন্য শুধু হয়নি। এটার পেছনে অনেক রহস্য রয়ে গেছে। আমি অনুরোধ করব এটা ইনকোয়ারী করা উচিৎ না। আজকে যদি গ্রামে বা এ, ডি, সির ভিতরে যাই দেখব তার অবস্থা কাহিল। তাদের কথা কে চিন্তা করবে। আজকে বলছি চাকমা শরনার্থী এসছিল সারা ভারতবর্ষে, সারা পৃথিবী তাদের মানবিকতার প্রশ্নে তাদেরকে সেবা করা। ঠিক আছে মানবিকতার প্রশ্নে আমরা তাদেরকে আশ্রয় দিয়েছি তাদেরকে সব কিছু আমরা দিয়েছি কিন্তু আমাদেরই যারা ভারতের নাগরিক, হাজার হাজার মানুষ যারা গৃহ হারা হয়েছে, বাস্তুচ্যুত হয়েছে তাদের জন্য আমরা কি করেছি। এখানে জাতি ও উপজাতি রয়েছে। এখানে স্যার রাজনিতির কথা বলছি না। তাদের জন্য তো আমাদের কিছু করা উচিত যখন আমি ডি এম এবং চীফ সেক্রেটারীকে জিজ্ঞেস করি তখন তারা বলে ফাণ্ড নেই। ফাণ্ড তো ক্রিয়েট করতে হবে। এটা তো বাস্তব সত্য যে ত্রিপুরাতে হাজার হাজার মানুষ নিরস্ত্র রয়েছে এবং গভমেন্ট এর কাছে হজ দাবী জানাব যে সাব-ডিভিশন ওয়ার্মে কত লোক গৃহ হারা হয়েছে। এরা জাতি ও হতে পারে উপজাতি ও হতে পারে। চলুন দরকার হলে পরে ভারত সরকারকে সহযোগী চেয়ে লড়াই করব যে বাস্তব কথা ডেকে রাখা যায় না, এই সুর তুলি। আমি আর বেশীক্ষণ বলছি না। আজকে আমি দেখেছি বেশীর ভাগ যারা অটোনমাস ডিষ্ট্রিক্ট কাউন্সিল এরিয়ার লোক রয়েছে নির্ব্বাচিত বলুন আর-অনির্বাচিত বলুন তারা সবাই এ, ডি, সি তে থাকে না। সবাই রাজধানীতে থাকে। জেলা পরিষদের মেম্বার থাকবেন আগরতলা কোয়াটারে। কারণ কি স্যার। যারা জেলা পরিষদের মেম্বার, তাদের মেনটালিটি জেলা পরিষদ নিয়ে থাকতে হবে। তাহলে স্ব-শাসিত জেলা পরিষদ হওয়ার মানে কি। এটাতো প্রত্যন্ত এরিয়াতে হতে পারত। যেখানে দিল্লি স্টেশন পর্যাপ্ত কেন্দ্র গড়ে উঠত। হোটেল গড়ে উঠতে পারত। সেটাতো আমার দৃষ্টি ভঙ্গিতে আমি মনে করি এটা বাস্তব সম্মত নয় এবং এই যে প্রস্তাব এটাকে বিরোধিতা করছি না আরোও আধিক ক্ষমতা চাই। এবং তার সঙ্গে এই মেনটালিটি থাকতে হবে যে আমরা সত্যিকারের ট্রাইভেল এবং নন, ট্রাইভেলদরকে উন্নয়ন করব। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবিজয় কুমার রাংখল।

**শ্রীবিজয়কুমার রাংখল** ( কুলাই ) :— মাননীয় স্পীকার স্যার, এখানে মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরার প্রস্তাবের সাথে আমারও সমর্থন আছে। এখানে আমি কয়েকটা পয়েন্ট যুক্ত করতে চাই যে কনস্টিটিউশানের ব্যাপারে কারণ অধিক ক্ষমতার সঙ্গে যদি কনস্টিটিউশানে ইনভলব না হয়। কারণ এইসব ব্যাপারে দলগত হউক বা সরকারগত হউক এপ্রোপ্রিয়েট লেভেলে ঠিকমত রিপ্রেজেন্টেশান হয় না। এট এনি টাইম এট এনি লেভেল, কাজেই ইনভলবম্যান্ট অব কনসটিটিউশান্ ইন রিগার্ড টু ইফেক্টিভ এক্সারসাইজ অব দ্যা এক্সিসটিং প্রভিশান্ অব এ. ডি. সি, এটা যাতে হয় না হলে it will be only like a moveable and fragile Progress কারণ এটা আমরা দেখছি যে আমাদের মাননীয় মন্ত্রী মহোদয় বললেন এটা আগে থেকেই পার্টিগত হউক যেকোন লেভেল থেকেই দাবী ছিল, অধিক ক্ষমতা স্পেশালী অন্ ইকোনমিক্ ডেভেলাপমেন্ট। কারণ এখনো যদি আমরা ডিসলভ্ করি, বিশেষ ভাবে এই অগাস্ট হাউস এ এটা প্রাইভেট্ মেম্বার রেজিলিউশানে এটা এডপ হউক যে এ. ডি. সির জন্য আমাদের অধিক ক্ষমতা প্রয়োজন কিন্তু ইট উইল বি মেকিং এ্যাটেমপ্ট টু ক্রিয়েট এ মডারেইট হেস্পিরেশান এণ্ড রেস্পিরেশান অব ট্রাইবেলস ফর সেল্ফ ডিটারমিনেশান এট লিষ্ট ইন্ রিগার্ড টু এডুকেশান, সোস্যাল ডেভেল্যাপমেন্ট এটসেটরা, এণ্ড উইদ ইন্ দ্যা সেম ওয়ার্ক অব দ্যা প্রভিশান অব দ্যা ইণ্ডিয়ান কনসটিটিউশান। আমি এই পয়েন্ট সম্বন্ধে আরও বলতে চাই যে এই রেজিলিউশানটা পাস্ হউক এবং ইফেকটিভলি ইনভল্বিং কনসটিটিউশান্ এর প্রভিশান, যাতে এটা যদি ভায়োলেট হয় তার পেনাল্টি ও থাকতে হবে এবং এই ভাবে যদি এটা ফ্রেইম করানো হয়, তাহলে আমাদের তো অনেক লপ্ হোল্ আছে, এসপেশালী এই সরকারের যে আইন আছে এই সবে এটা ঠিকভাবে কার্য্যকরী নাও হতে পারে। কারণ এই ব্যাপারটা ইন নো পয়েন্ট অব টাইম, আমাদের ত্রিপুরা রাজ্যে ধরে যে কোন পাওয়ার ইন গভ: আমরা খালি পলিটিক্যাল ইন্সট্রুম্যান্ট এর জন্য আমাদের মাইনোরিটি হউক, মেজরিটি হউক, জনসাধারণের উপর আমরা এটা ব্যবহার করি, একদিন আমার মনে হয় আমাদের একটা জায়গায় গিয়ে একটা ঝোক দিতে হবে। জনসাধারণের উপর আমরা এটা ইউস করি। এটা আমার মনে হয়, আমাদের একটা জায়গা থেকে এটা জবাব দিতে হবে যে আমাদের ক্ষমতা থাকাকালীন আমরা এই সব ব্যাপারে কি করতে পারলাম। আমার পূর্বে এটার উপর যারা স্টেটমেন্ট দিলেন, উনাদের সবটাতে আমি খুব কেয়ারফুলি শুনতে চেষ্টা করলাম, আমার মনে হয় সবাই চাইছেন যে, একটা এফেক্টিভ ইনস্ট্রুমেন্ট যাতে থাকে যে আমাদের ট্রাইবেলদের ডেভেল্যাপমেণ্টটা হোক। আমাদের বর্তমান পরিস্থিতিতে যে কোনভাবে এটা কনটেন করা প্রয়োজন ; সেই কনটেন যদি আমরা করতে চাই আমার মনে হয়, এই রেজিলিউশনটাও একটা ইনস্ট্রুমেন্ট হতে পারে। সেখানে আমরা যদি সরাসরি সেনট্রালি স্যাংশান থেকে পেয়ে যায় তাহলে ভাল হবে। কাজেই মি: স্পীকার স্যার, আমি মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা যেটা হাউসে আনলেন, এটা আমিও সমর্থন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মি: ডেপুটি স্পীকার** :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আপনি বলুন।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মি: ডেপুটি স্পীকার মহোদয়, মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা যে প্রস্তাবটা এখানে পেশ করেছেন, এটা প্রস্তাবের মধ্যে অন্তর্নিহিত। আমাদের সংবিধানে যে ভাবে ষষ্ঠ তফসিলের

ভিত্তিতে জেলা পরিষদ, স্ব-শাসিত জেলা পরিষদ তৈরীর কথা বলা হয়েছে এবং সংবিধানের মধ্যে এমন কোন প্রভিশন নেই, যার মধ্য দিয়ে অ্যাস্পিরেশনটা ফুলফিল হতে পারে। তার মানে এই ধারাটার মধ্যে সেখানে কিছু ভুল বা দুর্বলতা থেকে গেছে। এটা ঘটনা ঐতিহাসিক প্রেক্ষাপটে বিষয়টি সেদিন অন্তর্ভুক্ত হয় প্র্যাকটিসে যাওয়ার আগে তখন অনেকের বুঝা সম্ভব ছিল না যে, এই দিয়ে আসলে অ্যাস্পিরেশন ফুলফিল হবে কি হবে না। এটা প্র্যাক্টিসে নিয়ে যাওয়ার পরে এর আন্তরিকতার অভাব দেখা গেছে। এটা দিয়ে আমরা যা চাইছি করতে তা করা যাচ্ছে না এবং তখন এটা সবার অনুভূতির মধ্যে আসছে যারা প্রকৃত অর্থে চান বিশেষ করে যারা উপজাতি অংশের মানুষ তাদের কল্যাণে এটা করতে গেলে পরে এটা সংশোধন করা দরকার। আমি এটাই বলব আমাদের সংবিধানে এটা হচ্ছে সবচেয়ে বড় দুর্বলতা। আমাদের সংবিধান তৈরী হয়েছে ১৯৪৯ সালের ২৬ নভেম্বর এবং এটা চালু হয়েছে ১৯৫০ সালের জানুয়ারী মাসে। এই সংবিধানের মধ্যে যেমন অনেক ভাল জিনিস আছে আবার তার মধ্যে অনেক ত্রুটি রয়ে গেছে। এখন আমরা যখন আজকে সংবিধান সংশোধন করার কথা বলি তখন আমি জানি না কারোর বুঝতে অসুবিধা হবে কিনা? তারা বলবেন তাহলে তো কেন্দ্রীয় সরকার সংবিধান করার কথা বলছেন। আপনারা ওখানে আবার বিরোধিতা করছেন, এখানে আবার সমর্থন করছেন আসলে দুটো ঘটনা এক না। এটা সম্পূর্ণ ভিন্ন। আমাদের সংবিধানের মূল যে বৈশিষ্ট তার কাঠামো গত দিক থেকে আমরা তার পরিবর্তন করার বিরুদ্ধে পরিস্কার বুঝা যাচ্ছে। সেটা হচ্ছে তার যে সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা, ফেডারেল যে ষ্ট্রাকচার এটাকে কোন মতেই পরিবর্তন করার পক্ষে না আমরা। তৃতীয় গুরুত্বপূর্ণ বিষয়টা হলো তার সেকিউলার, ফেব্রিক যেটা মাননীয় সদস্য সাধারণভাবে তোলার চেষ্টা করেছেন, এটা না থাকলে ভারতবর্ষের একতা থাকবে না। কাজেই এটা পরিবর্তন করার যে কোন কায়দা কানুন করে চেষ্টা চলুক এটা কোন মতেই দেশের মানুষ মেনে নেবে না। এক সময় শ্রীমতি ইন্দিরা গান্ধী করার চেষ্টা করেছিলেন, ৪৪তম সংবিধান সংশোধন করে ৫ বছরের জায়গায় ৬ বছর লোকসভা ক্ষমতা থেকে সরে যেতে বাধ্য করেছিল। এবং পরবর্তী সময় পরিবর্তিত সরকার তারা সেটাকে আবার পরিবর্তন করে আগের জায়গায় নিয়ে গেছেন। কিন্তু এটা ঘটনা আমাদের এই সংবিধানের মধ্যে তার যে তৃতীয় গুরুত্বপূর্ণ বিষয়টা বিবিধের মধ্যে আমাদের তথা এবং এটাকে করতে গেলে পরে সংখ্যালঘু অংশের নিরাপত্তার নিশ্চয়তা দিতে হবে। যে কারণে সংবিধানের ৩৭০ নং ধারাও আছে। যদিও এই বিষয়গুলি অনেকে গ্রহণ করতে রাজী নয়। এগুলোর বিরুদ্ধে কথা বলতে চেষ্টা করেছেন। এই গুলোর একটা ঐতিহাসিক প্রেক্ষাপট আছে এবং এই গুলোর প্রয়োজন আজকে ফুরিয়ে যায় নি। এইগুলোর উপর আঘাত দেওয়া চলবে না। কিন্তু তার অর্থ এই না যে সংবিধান সেকটেরিয়ান না। এটা শালোগ্রাম শীলা না। যে এটাকে পরিবর্তন করা যায়। আর তা যদি না হয় তা হলে পরে সারকারিয়া কমিশন হয় এবং সারকারিয়া কমিশনের সবচেয়ে বড় কথাটা যে প্রেক্ষাপটে সরকার এই কমিশন তৈরী করেছে। মুল কথাটা হচ্ছে ক্ষমতা বিকেন্দ্রীকরণ। ক্ষমতা বিকেন্দ্রীকরণ করলে পরে দেশ দুর্বল হয় না দেশ শক্তিশালী হয়। সব রক্ত যদি মাথায় জমে থাকে তাহলে হাতে পায় যদি শুকিয়ে যায় এটাতো স্বাস্থ্যের লক্ষণ না। আমাদের দেশের পরিস্থিতি এই হয়ে গেছে। প্রথমেই এখানে তিনটি তালিকা করে দেওয়া হয়েছে। রাজ্য তালিকা, কেন্দ্র তালিকা এবং যুগ্ম তালিকা। এই যুগ্ম তালিকাটি এমনই মজার ব্যাপার যে এখানে তর্ক বিতর্ক হলে পরে আলটিমেটলি কেন্দ্র যা করে এটাই

ফাইন্যাল। তালিকা তৈরী হলে পরেও দেখা গেল এখন পর্যন্ত আমাদের দেশের সংবিধান ৮২ থেকে ৮৪ বার সংশোধিত হয়েছে। এগুলি নট ফর দি গ্রেটার ইনটারেষ্ট মাসেস। হোয়াট আর সেক্শন? তাদের স্বার্থকতা বজায় রাখার জন্য শ্রেণীদের সঙ্গে একত্র আছে। আমরা যে সবাই বলি নিরপেক্ষ আসলে কথাটার কোনো বাস্তবই নেই। এখন এটা দৃষ্টিভঙ্গী থাকবে কংগ্রেস থাকলে কংগ্রেসীরা দৃষ্টিভঙ্গী নেবে। কমিউনিস্ট থাকলে কউনিস্টরা দৃষ্টিভঙ্গী নেবে, বি জে পি থাকলে বিজেপিরা দৃষ্টিভঙ্গী নেবে। আমরা সবাই বিচার করি শ্রেণীগত অবস্থান থেকে। কাজেই সেই জায়গায় দাঁড়িয়ে আমরা দেখছি এই যে সংবিধান সংশোধনগুলো হল এইগুলো মানুষের হাতকে শক্তিশালী করার জন্য খুব বেশী যে হবে ঘটনা তা না এখানে সেখানেএটা বাদ দিলে পরে সেই জায়গাতে পার্টিকোলার ক্লাশ, সেকশন তাদের যে ইন্টারেষ্ট তাকে কি করে কায়দার প্রটেক্টিভ্ করা যায় সেগুলো করার চেষ্টা করা হয়েছে। আম্বেদকর কিন্তু বলেছিল যে আমাদের সংবিধান খুব ভাল। ভাল হবে কি খারাপ হবে তা নির্ভর করবে সংবিধানটা কার হাতে পড়বে।

যদি খারাপ লোকের হাতে পড়ে তাহলে ভাল জিনিষটা খারাপ হয়ে যাবে। স্যার, এ্যাসেম্বলীতে যখন সভাপতি ভাষণ দিচ্ছিলেন এটাকে একসেপ্ট করাবার জন্য এটা ছিল ঐতিহাসিক। এটার প্রতি আমাদের লক্ষ্য। তার মানে হচ্ছে তিনি দেশের মানুষকে ইন্ডাইরেক্লি বলার চেষ্টা করেছিলেন। সংবিধানত আপনারা তৈরী করলেন। দেশের মানুষই সংবিধানের জন্ম দিলেন। ব্রিটিশ তাড়িয়েছেন আপনারা এবং সংবিধানের জন্ম দিলেন। এই সংবিধানের সব কিছু যে নির্ভুল মনে করার কারণ নেই। আমরা চেষ্টা করছি যাতে নির্ভুল ভাল হয়। যতটুকু আছে এটার ভবিষ্যত নির্ভর করবে কার হাতে দিবেন সংবিধানটা। যিনি এটাকে ভিত্তি করে দেশ চালাবেন। । তারা কারা: তাদের চরিত্র কি তার উপর নির্ভর করবে। ফলে আমাদের দেশের রাষ্ট্রপতি সঠিকভাবে বলেছেন। সংবিধানের পঞ্চাশতম ভাষণ-এ। সংবিধানকে দায়ী করে লাভ নেই। আজকে সকাল বেলা যে প্রশ্নটা উঠল আমাদের প্রশ্ন আদান প্রদানের আলোচনায় যে একটা স্কুলে যদি ১০ জন ছেলে থাকে কেউ যদি নির্দিষ্ট একটা ভাষায় পড়তে চায় তাহলে তাকে ঐ ভাষায় পডতে দিতে হবে। এটা কিন্তু ডাইরেক্টিভ প্রীন্সিপ্যালসের ৪৫ নং ধারা। এটা কিন্তু ফাণ্ডামেন্টালস্ রাইটস না। কিন্তু ডাইরেক্টিভ প্রিন্সিপ্যাল পার্ট অব দি কনষ্টিটিউশন। তাহলে এটাই নির্ভর করছে যে কারা দেশ চালাচ্ছেন, কারা সংবিধানকে ইন্ক্রিমেন্ট করবেন। ডাইরেক্টিভ প্রিন্সিপ্যালকে কি দৃষ্টিভঙ্গীতে নেবেন। তার উপর নির্ভর করবে ডাইরেক্টিভ প্রিন্সিপ্যাল অবিবিয়েসলি এটা ফাণ্ডামেন্টালস রাইটস না। কিন্তু এটা ডাইরেক্টিভ প্রিন্সিপ্যাল। একটা স্কুলে ১০ এবং একটা স্কুলে ৪০। আমরা যখন স্কুলে পড়ি তখন আমরা নাইন টেন থেকেই ছাত্র আন্দোলন করি। তখন থেকেই এটা বলে যাচ্ছি। কেন এই ভাষায় পডতে পারবে না। আমি আমার নিজের অভিজ্ঞতার কথা বলছি। সুধীরবাবুর কাছে যখন আমি গেছি যে এই ভাষায় ক্লাশ ফাইভ পর্যন্ত পডতে দিতে হবে। বলছেন তুমি তো বাঙ্গালী তুমি এই সমস্ত বলছ কেন। ট্রাইবেলরাতো বাংলাই বেশী জানে। তাদেরকে কেন তুমি ঐদিকে নিয়ে যাচ্ছ। তখন আমার জোর করে বলতে হয়েছিল যে আপনি স্বাধীনতা সংগ্রামে অংশগ্রহণ করেছেন। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী এটা আপনি কি বলেন। সর্বনাশ হয়ে যাবে আমাদের। আমরা কি তখন সংবিধান ভাল বুঝতাম বা এখনও কি ভাল বুঝি।

ঐখান থেকে নিয়েই আমরা বলার চেষ্টা করছি। তাহলে ঐরকম একটা জায়গায় দাঁড়িয়ে সারকারিয়া কমিশন যেটা বলবার চেষ্টা করেছেন সেটা পাওয়ার জন্য ডেপুটেশন করতে হবে। ইন্দিরা গান্ধী বাধ্য হয়েছিলেন সারকারিয়া কমিশন বসাতে। রিকমেন্ডেশন আজকেও তার মধ্যে ধুলো জমেছে। আজ ৭ থেকে ৮ মাস আগে যে মিটিং হল তাতে গিয়ে দেখা গেল যে নেশন্যাল ডেভেল্যাপমেন্ট কাউনসিলের মিটিং-এ যে মেমোরেণ্ডাম আসল তার প্রায় ৮৫ পারসেন্ট সারকারিয়া কমিশনের। যে রিকমেন্ডেশন হয়ার লেস্ আমরা এগ্রি করে গেছি। বি, জে, পি-সি. পি, আই, এম-টি, ডি, পি-ডি. এম, কে মিনিমাম কিছু ডিফারেন্স ছিল এইগুলো আলোচনার মধ্য দিয়ে হল। এই জায়গায় দাডিয়ে আজকে যে প্রশ্নটা আসছে আমরা প্রথম দিকেই ক্ষমতার বিকেন্দ্রীকরণের পক্ষে এবং এই জায়গায় ক্ষমতা বিকেন্দ্রীকরণ বলতে আমরা এটা বুঝি না। সুতরাং রাজ্য সরকারের হাতে ক্ষমতা রাজ্য সরকারের দায়িত্ব হচ্ছে সরকারের নিজের যে শাসনগুলি আছে পঞ্চায়েত, এ. ডি, সি এদের হাতেও ক্ষমতা দিতে হবে। ফলে মাননীয় সদস্য শ্যামাবাবু বলার চেষ্টা করেছেন। আমরা পরীক্ষা করতে শুরু করছি এই যে তৃতীয় এমেণ্ডমেন্টের মধ্যে পঞ্চায়েতকে যেসমস্ত ক্ষমতাগুলো দেওয়ার কথা সেটা আমরা আমাদের রাজ্যে কতটুকু দিতে পারলাম সেটা কিভাবে কি ফল দিচ্ছে, যেটা দিতে পারলাম না, কেন দিতে পারলাম না তার পক্ষে কি যুক্তি আছে এটা কিভাবে দেওয়া যায় সেটা পরীক্ষা করে আলোচনা করছি। আর্থিক ক্ষমতা, সাবজেক্ট ট্রানসফার করে, স্টাফকে নিয়ন্ত্রণ করে, প্ল্যানিং ড্রপ করে এবং তাকে ইমপ্লিমেন্ট করার ক্ষমতা অবিয়েসলি সেটা আমাদের এ. ডি. সি-র ক্ষেত্রে করতে হবে। এটা না করলে পরে অসুবিধা হয়ে যাবে। এবং সবচেয়ে সমস্যায় পরে গেলাম আমরা। ৭৩ এ্যামেণ্ডমেন্ট করে পঞ্চায়েতের হাতে যে ক্ষমতা এই ক্ষমতা আমরা দিতে পারিনি ফলে এই সমস্যা আমাদেরও হচ্ছে এবং আমাদের স্ট্যাটের পক্ষ থেকে যাঁরা এম. পি রা ছিলেন তারা এই প্রশ্ন তুলেছিলেন নরসিমা রাও যখন প্রধানমন্ত্রী ছিলেন। এ. ডি. সির যে ৭৩ এ্যামেণ্ডমেন্ট ব্যাপারটা সেইটাতে হচ্ছে আউট সেট্ সিক্স সিডিউল এরিয়া তাতে আমাদের সমস্যা হয়ে-গেল আমরা কি করব এখানে এবং তিনি আলাদা করে ডেকে এনেছিলেন তার বাড়িতে। তিনি সবটা শুনার পরে তিনি বলেছিলেন যে দেখুন একটা নতুন আইন আমরা করতে যাচ্ছি আপনারা যে বলছেন এটার মধ্যে তো লেজিটিমেট ঠিকই আছে কিন্তু এখন প্রশ্ন তুলবেননা। এটা শুরু হোক এটা চালু হোক আমরা এই বিষয়টা পরীক্ষা করব। আলটিমেটলি তিনি এটা দেখতে পেলেন তারপর নতুন একটা সরকার এল তাদের দৃষ্টিতে আমরা ব্যাপারটা আনলাম। এখানে আমরা দুটি বিষয় এনেছিলাম। একটা হচ্ছে সিক্স সিডিউল এ্যামেণ্ডমেন্ট আর একটা ইনার লাইন পারমিট। ইন্দ্রজিৎ গুপ্ত ছিলেন তখন হোম মিনিষ্টার তিনি তো পার্লামেন্ট এ বললেন যে না ইনার লাইন পারমিট হবেনা। তারপর তিনি প্রধানমন্ত্রীর সঙ্গে ত্রিপুরায় এসে-ছিলেন তখন আমরা বামফ্রন্টের পক্ষ থেকে এই ব্যাপার নিয়ে কথা বলি। আপনারা চট করে বললেন যে কিসের ভিত্তিতে দেওয়া হবে না! ব্রিটিশ রোগ থেকে যেটা এই এলাকাকে স্বাধীনতা থেকে আলাদা রাখবার জন্য এই দাবি উনারা চালু করেছিলেন কিন্তু যে পরিস্থিতিতে আজকে আমরা যেটা বলছি সেটা সবই বিরোধিতা করছে। টি ইউ, জে, এস যখন সরকারে ছিল তখন আমরা তা বিরোধিতা করেছি। পরবর্তী সময় আমাদের মনে হয়েছে যে না যদি এ, ডি, সি সত্যি সত্যি রক্ষা করতে হয় যে উদ্দেশ্য নিয়ে আমরা

করলাম তাহলে সেটা বোধহয় দরকার আছে। এটা নিয়ে বির্তক চলছে এখন। কাজেই এইরকম জায়গায় দাড়িয়ে সিক্স সিডিউলকে এ্যামেণ্ডমেন্ট করার জন্য সেদিন আমরাও বলেছিলাম এবং ইনেসিয়েটিভ ও শুরু হয়েছিল তখন এবং ১৯৯৫-এর যেটা বললেন মাননীয় মন্ত্রী সেখান থেকে আসার পরে আমরা এ, ডি, সিতে পাঠাই এবং এ, ডি, সি গভঃমেন্ট সেটা স্টেট গভঃমেন্টকে পাঠায় পরে এটা নিয়ে বিধানসভায় প্রশ্ন উঠে প্রশ্ন উঠার পরে সম্ভবত নগেন্দ্রবাবু বোধহয় বলেছিলেন আমরা কি আলোচনা করতে পারব আমরা বলেছিলাম কেন পারবেন না এবং আমরা এটাকে এ্যারেঞ্জমেন্ট করে মতামত নেব তারপরে ফাইন্যাল করে আমরা এটাকে পাঠাব। কাজেই এই জায়গায় আমরা দাড়িয়ে এখানেই হচ্ছে আসল জায়গা ফলে এখানে এটাকে দূর করতে হবে এবং দূরতে গেলে পরে যেটা নাকি মাননীয় সদস্য বলবার চেষ্টা, বলতে গেলেও কিছুই হবেনা। আসল হচ্ছে উইল ফোর্স টা নিভর করবে সমস্যার সঙ্গে আমরা একতা হয়ে সমস্যা সমাধান চাই এটা হচ্ছে আসল কথা। কাজেই এই জায়গায় ট্রাইবেল হলেই যে ট্রাইবেলদের স্বার্থ একমাত্র রক্ষক আর নন, ট্রাইবেল হলেই যে ট্রাইবেলদের স্বার্থ রক্ষা করা যায় না? এটা কি করে হয় এটা ঘটনা না। ইতিহাসের অজস্র অভিজ্ঞতা আমাদের আছে নির্দিষ্ট জাতিভুক্ত হওয়ার পরে জাতি স্বার্থে এবং মুখে ব্যবহার করে ব্যক্তিগত এবং রাজনৈতিক স্বার্থে প্রতারিত করার জন্য আসলে মাঠে গিয়ে ওখানে এগুলি ক্ষতি করেন এটা অভিজ্ঞতার মধ্যে আছে। কাজেই আমি সেই জায়গার মধ্যে যেতে চাইছিনা। ফলে মাননীয় সদস্য যে প্রস্তাব এখানে এনেছেন এটা রিকোমেণ্ড করার কোন কারণ থাকতে পারেনা। আমরা এটা প্রথম থেকেই চাইছি এবং গভমেন্ট থেকেও আলোচনা করার চেষ্টা করছি ফলে এখানে আমাদের সদিচ্ছার কোন ঘাটতি নেই এবং প্রস্তাব ওখানে যাবে। যদিও ওখানে যেভাবে আছে আমি অন্য কিছু বলছিনা আইনগত দিক থেকে, মাননীয় সদস্য বি. রাংখল যেটা বলেছেন আইনগত দিক থেকে আমাদের কোন গ্যাপ্ বা আর অন্য কিছু নেই। তার সঙ্গে যে মূল স্পিরিট সেটা আমরা একমত। এটা সেন্ট্রাল গভমেন্টের দৃষ্টিতে আনার ক্ষেত্রে আমরা যদি ল ডিপার্টমেন্টের সঙ্গে কথা বলার প্রযোজন মনে করি তাহলে আমরা তা করব। ইট্ মেক্তি ফারদার স্ট্রেংলেট। যদিও এখানে মাননীয় সদস্যরা রেজোলেশনটি এনেছেন, তাদের আপত্তি যদি না থাকে তাহলে মূল জিনিসটাকে একসেপ্ট্ করে নিয়ে এখন থেকে বিধানসভাতে পাঠাতে পারি এবং এটা নিয়ে কোন সদস্য যদি বলতে চান বিধানসভায় টু দি প্রাইম্ মিনিষ্টার, ল মিনিষ্টার এণ্ড এটর্নি জেনারেল উইথ্যাভ্ নো অবজেকশন। কারণ আমরা মনে প্রাণে চাই যে সবসময় এটা হোক। এটা যত বিলম্ব হবে তত অবিশ্বাসের ক্ষেত্রগুলি প্রসস্ত হবে এবং তাতে আমরা ঐক্য সম্মতির কথা বলছি এটা ক্ষতি হবে। আজকে প্রবণতা হচ্ছে, ক্ষমতা আরো বিকেন্দ্রীকরণ করা। আমরা যখন সংবিধান সংশোধন করে রাজ্যের হাতে আরো ক্ষমতা দেওয়ার কথা বলি তখন বলা হচ্ছে, বিকল্প সরকার তৈরী করার মত যদি ক্ষমতা না থাকে, তাহলে নো-কনফিডেন্স মোশান আনা যাবে না? কি চমৎকার কথা? ভোট নেওয়ার সময় এক কথা পরে অন্য কথা। সংখ্যালঘিষ্ঠ হয়ে গেলেও ক্ষমতায় থাকার এই প্রবণতা খুবই বিপদজনক। আজকে দেশকে বিপদজনক জায়গায় নিয়ে যাওয়ার প্রবণতা দেখা দিয়েছে এটা আমাদের দেখতে হবে। এখানে এই যে প্রস্তাব এসেছে তাকে আমরা সম্পূর্ণ সমর্থন করি। প্রয়োজনে যদি সংশোধন করতে হয়, সেটা করব। থ্যাংক ইউ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মাননীয় স্পীকার ,স্যার, আমি দুমিনিট বলব। স্যার, সিকসথ সিডিউল-এ পর্যন্ত ৬ বার সংশোধিত হয়েছে। আসাম রেগুলাইরেজেশন অ্যাকট ১৯৬৯, নর্থ ইষ্টার্ন রেগুলেশন অ্যাক্ট-১৯৭১, রিপিটিং অ্যাণ্ড অ্যামেণ্ডিং অ্যাক্ট ১৯৭৪, সিকসথ সিডিউল অ্যামেণ্ডিং অ্যাকট-১৯৮৮, সিকসথ্ সিডিউল অ্যাক্ট ১৯৯৫। কাজেই আর একটা সংশোধন ত্রিপুরার জন্য হলে তা খুব কঠিন বা অবাস্তব হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, সংবিধানের মূল লক্ষ্য কার্যাকরী না হবার জন্যই এটা দায়ী। ঠিক কথা। ১৯৯৫ সালে কার্বিয়ালং ও নর্থ কাছারের জন্য যখন সংশোধন করা হল, তখন যদি দেশের সব এ. ডি. সি.তেই তা কার্যকরী হবে এই কথাটুকু লিখা থাকলেই কাজ হয়ে যেত। কেন না সব ষ্টেটেই এ. ডি. সি. ক্ষমতা এক। মাননীয় মন্ত্রী অঘোর দেববর্মা মহোদয় এখানে ষ্টেট ফিন্যান্সের কথা বলেছেন। ঠিক কথা। পঞ্চায়েত আইন খুব সম্ভবত ত্রিপুরাই প্রথম বা দ্বিতীয় হবে যারা গঠন করেছেন। এজন্য ১৯৭৭ সালে এওয়ার্ডও দেওয়া হয়েছে। এই পঞ্চায়েত আইন এ. ডি. সি. অন্তর্ভূক্ত নয়। টাকা পাওয়ার কথা ও নয়। তথাপি, বামফ্রন্টের গুড উইল আছে বলে টাকা পাওয়া গেছে। থার্ডলি বীরজিৎ বাবু বলেছেন, এ. ডি. সি. তে কাজ হচ্ছে না। এরজন্য কাঠামোসহ কি বিসর্জন দিতে হবে? তা হয় না। বিহারে হাওলা কেলেংকারী, নাগাল্যাণ্ডে লটারী কেলেংকারী, আসামে এল. ও. সি. কেলেংকারী এরজন্য কি রাজ্যগুলিকে ভেঙ্গে দেওয়া হবে? তা হয় না। এই কেলেংকারীর সঙ্গে যারা জড়িত তা খুজে বের করে শাস্তি দিতে হবে। কাজেই এ-ডি, সিতে অ্যাকসটেণ্ড হবে না তা হয় না। যদি দুর্নীতি হয়ে থাকে তদন্ত হউক। বীরজিৎ বাবু অনেকদিন থেকে কংগ্রেসী করছেন জানেন ও অনেক কিছু। নাগাল্যাণ্ড সম্পর্কে কিছু বলতে চাই না। তবু কিছু বলতেই হয়। নাগাল্যাণ্ড কোনদিন ব্রিটিশের শাসনে ছিল না। নেহেরুর ইচ্ছায় ১৯৪৮ সালে এবং মহাত্মাগান্ধীর একান্ত অনুরোধে নাগা ন্যাশন্যাল কংগ্রেস ১০ বছর ভারতে থাকবে। কিন্তু যে কারণেই হোক, শাসন পদ্ধতি ভাল না লাগায় ১৯৫৫ সালে স্বাধীন নাগাল্যাণ্ড করার জন্য নাগা ন্যাশন্যাল কংগ্রেস নিজেই একটি উগ্রপন্থী সংস্থা হয়ে গেল। কাজে কাজেই নাগা সমস্যা এক নয়। আমি এখানে একটা ব্যাপারে আশ্বস্ত করতে চাই যে, এ. ডি. সি হাতে অধিক ক্ষমতা দিলে বাঙ্গালীদের অস্তিত্ব ক্ষুন্ন হবে বলে যারা চিৎকার করেন, পত্রপত্রিকায় লেখালেখি করেন এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া মহোদয় যেটা বলতে চেয়েছেন এটা পরিস্কার করে ব্যাখ্যা করতে পারেন নি। একটা জাতিকে যদি চিরদিন অবনত করে রাখার চেষ্টা করা হয় তাহলে সে একদিন প্রতিবাদ করবেই। সে যদি প্রতিবাদী হয়ে উঠে তাহলে তার প্রতিবাদ ভয়ংকর হয়। কিন্তু তাকে তার অধিকার দেওয়া হয়, তখন তার সামাজিক সমস্যাগুলি আর কিছুই থাকে না। আবার কেরেলার উদাহরণ দেব। কেরালার আয়তন ৩৯ হাজার বর্গমাইল, ত্রিপুরার আয়তনের প্রায় চার গুন এবং লোক সংখ্যা ২ কোটি। তাঁরা যদি সেখানে থাকতে পারে তাহলে ত্রিপুরা রাজ্যে ১০ হাজার বর্গমাইল এরিয়াতে ১ কোটি লোক থাকতে কি অসুবিধা কোন অসুবিধাই নাই। এখানে জীবন জীবিকার সুযোগ সৃষ্টি করা যায়, প্রত্যেকে যদি ডেভেলাপ-মেন্টের সুযোগ পায় তাহলে ১ কোটি লোক এখানে স্বচ্ছন্দে থাকতে পারে, কোন অসুবিধাই হয় না। কিন্তু একটা অংশ যদি বঞ্চিত থাকে তাহলে তার পরিনাম ভাল হয় না। কাজেই এ. ডি. সিকে অধিক ক্ষমতা

দেবার জন্য আমার আনীত প্রস্তাবকে সমর্থন করে এবং এই প্রস্তাবটিকে সমর্থন করার জন্য হাউসের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজওহর সাহা :—** স্যার, মাননীয় সদস্য শ্যামাচরণ বাবু বলেছেন যে এটাকে বিরোধিতা করা হয়েছে। আসলে তা না। মাননীয় সদস্য বীরজিৎ সিন্হা এবং আমরা এই বিলটাকে পূর্ণ সমর্থন করেছি। সেখানে বক্তব্য রাখতে গিয়ে বলা হয়েছে যদি নূতন করে কোন ওয়ার্ড যদি ডিশান করতে হয় তাহলে আমাদের কোন আপত্তি নাই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে বলব এই ব্যাপারে যদি দিল্লীতে কোন টিম যেতে হয় প্রধানমন্ত্রীর সাথে আলোচনার জন্য আমাদের কোন আপত্তি নেই। বরং বলব সব পার্টি থেকে এক জন করে প্রতিনিধি পাঠাবার ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :—** প্রস্তাবটির উপর আলোচনা শেষ। এখন আমি প্রস্তাবটিকে ভোটে দিচ্ছি।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, এই প্রস্তাবটির উপর সবাই আলোচনায় অংশ গ্রহণ করেছেন লীডার অব দ্য হাউস একটা প্রস্তাব দিয়েছেন প্রস্তাবের ওয়ার্ডগুলিকে এদিক সেদিক মূল উদ্দেশ্য ঠিক রেখে একটা কিছু করা যায় কিনা? তাহলে তো আর ভোটাভুটিতে যেতে হচ্ছে না।

**মিঃ স্পীকার :—** এটা পাঠাতে গেলে একটা অংশ যদি এডিকোয়েট না হয় বা ঠিক না হয় বা এই ওয়ার্ডটা সংযোজন করলে ঠিক হবে, সেটাতো আরও পাঁচ জন লোক নিয়ে পরামর্শ করতে হবে। এপ্রোপ্রিয়েট ওয়ার্ড দিতে হবে। তার জন্যই আপনাদের অনুমতি নিচ্ছি।

এখন আমি রেজলিউশানটি ভোটে দিচ্ছি। রেজলিউশানটি হলো—

**The Tripura Legislative Aasembly is of opinion that the Union Govt. should extend more power to the Tripura Tribal Areas Autonomous District Council (TTAADC) amending the Constitution of India to fulfill desire and expectation of the tribal people of Tripura. deprived for centuries."**

প্রস্তাবটি ভোটে দেওয়া হয় এবং সর্বসম্মতিক্রমে পাশ হয়।

**মিঃ স্পীকার :—** আমাদের দুটি এজেণ্ডা রয়েছে কিন্তু এখন ৫ (পাঁচ) টা বাজে তাই এই দুটি এজেণ্ডা শেষ হতে যতটুকু সময় লাগবে হাউস ততক্ষণ পর্য্যন্ত চলবে।

তৃতীয় রেজলিউশনটি এনেছেন মাননীয় সদস্য শ্রীজহর সাহা মহোদয়। এখন আমি মাননীয় সদস্য শ্রীসাহা মহোদয়কে অনুরোধ করছি উনার রেজলিউশানটি সভায় উৎথাপন করার জন্য।

**শ্রীজওহর সাহা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার প্রস্তাবটি হলো :— এই সভা প্রস্তাব করিতেছে যে, বাংলাদেশের অভ্যন্তর দিয়ে, আগরতলা হইতে পশ্চিম বাংলায় যানবাহন চলাচলের জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক যৌথভাবে দ্রুত প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুন।

স্যার, আমাদের রাজ্যের ভৌগলিক অবস্থা বিশেষ করে যোগাযোগের দিক থেকে আমরা অত্যন্ত কঠিন অবস্থায় আছি এবং আমাদের যোগাযোগ ব্যবস্থা খুব ব্যয় বহুল। আমরা ভারতবর্ষের নাগরিক, এর আগে এই রাজ্যের বিশেষ করে আমাদের রাজ্যের উন্নয়নের কথা নিয়ে আমরা আলোচনা করেছি এবং আমাদের রাজ্যের স্বশাসিত জেলা পরিষদ একে আরও শক্তিশালী করার জন্য আমরা আলোচনা করে প্রস্তাব গ্রহণ করেছি। কিন্তু আমাদের এই রাজ্যে যোগাযোগ ব্যবস্থা যার সাথে জড়িত জাতি-উপজাতি অর্থাৎ সমস্ত অংশের মানুষের উন্নয়ণের জন্য এই রাজ্যের লোক সংখ্যা ৩২ লক্ষ ছাড়িয়ে গিয়েছে কিন্তু

যোগাযোগ ব্যবস্থা আগে যেমন ছিল এখনও সেই রকমই আছে। যোগাযোগ ব্যবস্থার উন্নয়ন স্বাধীনতা লাভের পরও খুব বেশী কিছু করতে পেরেছি এটা আমরা কেউ দাবী করতে পারি না যার ফলে একটা রাজ্যের আর্থিক উন্নয়ন সেটা নির্ভর করছে তার যোগাযোগ ব্যবস্থার উপর। আমাদের রাজ্যে এমন অনেক জিনিষ নেই যেগুলি আমাদের বাইরে থেকে আনতে হয়। আবার আমাদের রাজ্যে যেগুলি উৎপন্ন হয় সেগুলি বাইরে পাঠালে আমাদের রাজ্যের আর্থিক কাঠামো আরও একটু ভাল হতো কিন্তু সেগুলি এখন আমরা সঠিকভাবে গ্রহণ করতে পারছি না কারণ আমাদের রাজ্যের যোগাযোগ ব্যবস্থা অন্যান্য রাজ্যের তুলনায় অনেক পিছিয়ে রয়েছে। তাই উৎপাদিত জিনিষগুলি বাইরে পাঠাতে গেলে নানা অসুবিধার সম্মুখীন হতে হয়। কারণ আমাদের রাজ্যের উৎপাদিত জিনিষগুলি যদি বাইরে পাঠাতে হয় তাহলে আমাদের প্রথম আসাম দিয়ে যেতে হবে তারপর পশ্চিমবাংলা কিংবা বিহার দিয়ে যেতে হবে। অনেক সময় দেখা যায় বন্যার ফলে যদি ধ্বস নামে তাহলে এখানে জিনিষপত্রের দাম বেড়ে যায় চাউল থেকে আরম্ভ করে নিত্য প্রয়োজনীয় সমস্ত জিনিষ। আবার কোন কোন সময় দেখা যায় যোগাযোগ ব্যবস্থা ভেঙ্গে যাওয়ার ফলে খাদ্য শস্য আসছে না ফলে নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দামও বেড়ে যায়। আমার যে প্রস্তাব রাজ্যের যোগাযোগ ব্যবস্থা উন্নয়নের জন্য আমরা চাই যোগাযোগ ব্যবস্থার আরও উন্নতি হোক। তাই আমরা এর আগে বিধানসভায় আলোচনা করেছি বাংলাদেশের অভ্যন্তর দিয়ে আগরতলা হইতে পশ্চিমবাংলায় আমাদের যোগাযোগ ব্যবস্থা চালু করা হোক। এরফলে আমাদের অর্থ লাগবে কম এবং সময়ও লাগবে কম কারণ সড়ক পথে আসাম দিয়ে আমাদের ঘুরে যেতে হয়। আর একটা যে ব্যবস্থা আছে বিমান পরিবহণ সেটার খরচ অনেক বেশী।

বাকী যে ব্যবস্থা আছে, সেটা হচ্ছে বিমান। একদিকে আছে বিমান পরিবহনের খরচ পাশাপাশি কোনদিন দুইটা ফ্লাইট থাকে, কোনদিন একটা ফ্লাইট থাকে, এতে যাত্রীদের যে চাহিদা সেই চাহিদা মেটানো সম্ভব হয় না। কাউকে চিকিৎসার জন্য যেতে হয়, দরকারী কাজে যেতে হয় ত্রিপুরার বাইরে, তখন যাত্রীদের খুব দুর্ভোগ পেতে হয়। বিমানে যাতায়াতের সুযোগ অত্যন্ত সীমিত বলেই বিকল্প ব্যবস্থা হিসাবে এটা করা দরকার। বাংলাদেশের অভ্যন্তর দিয়ে পশ্চিমবাংলার সঙ্গে যোগাযোগ থাকলে, আমার মনে হয় বিমানের যাত্রীদের যে ভীড় সেটা কম থাকবে এবং যাত্রীদেরও যাতায়াতের সুবিধা হবে। আমরা এখানে এই বিষয় নিয়ে আলোচনা করেছিলাম। বাংলাদেশের অভ্যন্তর দিয়ে যোগাযোগ ব্যবস্থাটা করতে গেলে যেটা দরকার সেটা হল কেন্দ্রীয় সরকারের অনুমোদন নেওয়া। আমি জানি না এই ব্যাপারে রাজ্য সরকারের সাথে কেন্দ্রীয় সরকারের আলোচনা কোন পর্যায়ে আছে। এই বিষয় নিয়ে এর আগেও আলোচনা হয়েছে, মাননীয় সদস্যরা এই নিয়ে আলোচনা করেছেন এবং পরবর্তী সময়ে তার প্রতিফলন কি এই ব্যাপারে আমরা এখনও অন্ধকারে আছি বলতে পারি। ফলে আমার প্রস্তাবের মূল বিষয়বস্তু যেটা আমরা বাংলাদেশের ভিতর দিয়ে পশ্চিমবাংলার সাথে যোগাযোগ। স্যার, একদিকে যেমন মাল পরিবহন আছে, আর একদিকে যাত্রী পরিবহন। এই দুটো ব্যবস্থার জন্য সম্ভব হলে রেল যোগাযোগ ব্যবস্থাটা চালু করা। এর আগে কথা হয়েছিল আপনার নেতৃত্বে এই হাউস থেকে একটা কমিটি, একটা প্রতিনিধি দল বাংলাদেশে যাবে এবং সেখানে গিয়ে বাংলাদেশের প্রধানমন্ত্রীর সাথে কথা বলবে। স্যার, এটা দুর্ভাগ্যজনক ব্যাপার যে, এই ব্যাপারটা আপনারাই নেওয়ার কথা ছিল এবং এই ব্যাপারে বাংলাদেশের সাথে কতটুকু কি যোগাযোগ হয়েছে, নাকি কেন্দ্রীয় সরকারের সাথে যোগাযোগ হয়েছে এই ব্যাপারে কতটুকু কি হয়েছে কোন্ জায়গায় গিয়ে আটকে পড়ে আছে তা আমরা জানতে পারি নাই। ফলে এই রাজ্যের মানুষের স্বার্থে, এই

রাজ্যের উন্নয়নের স্বার্থে এই রাজ্যের অর্থনৈতিক কাঠামোকে মজবুত করার স্বার্থে আমার প্রস্তাব থাকবে যে অনতিবিলম্বে এই সভায় সর্বসম্মতিভাবে আবারও প্রস্তাব নিয়ে আমরা আবার কেন্দ্রীয় সরকারকে জানাই এবং প্রয়োজনবোধে আপনার নেতৃত্বে এই বিধানসভায় বিভিন্ন দলের প্রতিনিধি আছেন তাদেরকে নিয়ে এবং মাননীয় মন্ত্রীসভার সদস্যদেরকে তার সাথে অন্তর্ভুক্ত করে আমরা বাংলাদেশের সাথে যদি কথা বলি, প্রয়োজনে কেন্দ্রীয় সরকারের সাথে কথা বলে যোগাযোগের ব্যবস্থাটা বাংলাদেশের ভিতর দিয়ে যাতে দ্রুত করা যায় তার জন্য আমার প্রস্তাব রেখে আমার প্রস্তাবকে আর দীর্ঘায়িত না করে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

মি: স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা।

শ্রীরবীন্দ্র দেববর্মা :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলের নেতা শ্রীজওহর সাহা মহোদয় যে প্রস্তাবটি উৎথাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। স্যার, বাংলাদেশের ভিতর দিয়ে কলকাতা যাওয়ার যে ট্র্যানজিট রোড যান চলাচলের ব্যবস্থা করাটা ভাল ও সুবিধাজনক। কিন্তু তার পাশাপাশি আবার কয়েকটি দিকে আমাদের লক্ষ্য রাখতে হবে এই ব্যাপারে আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি আমাদের ত্রিপুরা রাজ্যের লোকসংখ্যা রাজ্যের আয়তনের চেয়ে অনেক বেশী এবং যার জন্য এই রাজ্য খাদ্য ও চাষাবাদ সমস্যায় জড়জড়িত। তদুপরি এখানে একটা সেন্টিমেন্ট আছে যে পূর্ব বাংলা থেকে অনেকে এসে এখানে বাধ্য হয়ে আশ্রয় নিয়েছে। কাজেই এই যোগাযোগ ব্যবস্থা চালু হওয়ার পর পাসপোর্ট ভিসার যদিও পরীক্ষা নীরিক্ষার মাধ্যমে সেটা দেওয়া হবে তবু যদি তারা এইভাবে এখানে এসে ছয় মাস থেকে সিটিজেনশীপ নিয়ে স্থায়ী হয়ে যায় তাহলে এটাও একটা সমস্যা হয়ে দাঁড়াবে। কাজেই এই ব্যাপারেও রাজ্যের সকলের কাছে স্পষ্টভাবে আশ্বাস দেওয়ার প্রয়োজন আছে যাতে ভুল বোঝাবুঝি না হয় তার জন্য এবং যাতে এই ব্যাপারে অন্যরা কোন উস্কানী দিতে না পারে, জনগণকে বলতে হবে যে বাংলাদেশের মধ্য দিয়ে রেল চালু হলে সে রকম কোন অসুবিধা হবে না। কারণ এই ব্যাপারে এখানকার গ্রামাঞ্চলের একটা অংশের মানুষের মনে ভয়ভীতি আছে, হয়তো তারা উস্কানীতে তারা আরও উদভ্রান্ত হয়ে যাবে। ত্রিপুরা রাজ্যে রেল আসলে সুবিধা হবে এটা সকলেই জানে এবং এটা সকলেরই দাবী। কিন্তু এই রেলের ব্যাপারে মেঘালয়ে দেখা গেছে শিলং পর্যন্ত রেল পৌঁছে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকার থেকে দুই তিন বার বাজেট করে পরিকল্পনাও নেওয়া হয়েছিল। কিন্তু মেঘালয় থেকে আন্দোলন উঠেছে যে, মেঘালয়ে আমরা রেল চাই না, আসাম পর্য্যন্ত রেল আসার ফলে আমাদের যে সমস্যার সৃষ্টি হয়েছে তাতে বোঝা যায় শিলং পর্য্যন্ত রেল আসলে সমস্যা আরও বেশী হবে। স্যার, তাদের এই সমস্যা হয়তো একদিন দূর হবে, কিন্তু সেটা যতক্ষণ দূর করা সম্ভব হচ্ছে না ততক্ষণ কিন্তু সেখানে রেল সম্প্রসারণ হচ্ছে না এবং এই পরিস্থিতিটা ত্রিপুরা রাজ্যের মধ্যেও আছে। যেমন, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে বার বার বলে থাকেন যে, উগ্রপন্থীরা বাংলাদেশে আশ্রয় নিয়ে আছে, এরা সেখানে থাকেন। তাই যদি হয় তাহলে এই আসা যাওয়ার রাস্তাটা হওয়ার ফলে তাদের আর একটু সুবিধা হবে কিনা সেটাও আমাদের লক্ষ্য রাখতে হবে। কারণ পাসপোর্ট করে তারা এখানে দিনে রাত্রে যে কোন সময় আসতে পারে, কি করে তাদের ধরবেন। তারপর হচ্ছে, এখন রেল পথে আসাম ঘুরে কলকাতায় যাওয়ার যে রেল ব্যবস্থাটা আছে তাতে প্রায় পাঁচ থেকে ছয় দিন লেগে যায় কলকাতা যেতে এবং এটা যে খুবই কষ্টকর ব্যাপার তাতে কোন সন্দেহ নাই।

কাজেই বাংলাদেশের মধ্য দিয়ে কলকাতায় যেতে হলে মাত্র পনের ঘন্টা সময় লাগবে এবং এটা খুবই সুবিধাজনক। কিন্তু প্রশ্ন হচ্ছে ভাড়াটা নিয়ে, ভাডা কত পড়বে। আমি যেটা শুনেছি কলকাতা থেকে ঢাকা পর্য্যন্ত ভাডা হচ্ছে ৮০০ টাকা, আর ঢাকা থেকে আগরতলা পর্যন্ত দুই ঘন্টার রাস্তার ভাড়া হচ্ছে ২০০ টাকা। তার মানে আগরতলা থেকে ঢাকা হয়ে কলকাতার ভাড়া হচ্ছে এক হাজার টাকা এবং তার সঙ্গেতো আবার পকেট খরচও কিছু লাগবে। এদিকে আগরতলা থেকে কলকাতায় প্লেনে যেতে তার ভাড়া হচ্ছে ১৪০০ টাকা, তাহলে ৪০০ টাকার জন্য কে যাবে ১৫ ঘন্টার জার্নি করতে। আমার মনে হয় এটা নিয়েও একটা সমস্যা দেখা দেবে তো এই চারশ টাকার জন্য কে এই ১৫ ঘন্টার জার্নি করতে যাবে? কাজেই এটাতো একটা সমস্যা হিসেবে দেখা দেবে। সেদিক থেকে ট্রেনে হলে হয়তো একটু জার্নিটা ভাল হতো। কাজেই যে উদ্দেশ্য নিয়ে এটা করার কথা বা দাবী উঠেছে—সেটাতো ফলপ্রসূ হবেনা। তারপর এখানে মাননীয় সদস্য যেটা বলেছেন প্ল্যানের টিকিটের হ্রাসের কথা এবং সেখানে দু'নম্বরী এবং কালোবাজারী চলছে এবং টিকিট পাওয়া যায় না। তারপর সুকুমার বাবুর লোক তো আছে। অনেক সময় টিকিট পাওয়া যায় না। আমরা যখন গভমেন্টের কোটা পাই, তখন বলা হয় যে, ট্রান্সপোর্ট মিনিস্টার এর নিজস্ব স্লিপ আছে—কাজেই কোটায় সীট নেই। যার কারণে আমাদের সদস্য চারজন হলে তারা যাবেন দু'টুকরো হয়ে দু'বারে। একবারে যাওয়া সম্ভব হয় না।

যাইহোক্ এখন সেইদিক থেকে দৃষ্টিও আমাদের রাখতে হবে। এখানে খুব বেশী বলার নেই। এখানে যে কাঁটাতারের বেডা বা ওয়াল দেওয়ার দাবী উঠেছে সে দাবী আমাদের পার্টির তরফ থেকেও টি, ইউ, জে, এস দাবী করে সারা ত্রিপুরা রাজ্যের সীমান্ত এলাকাকে পাঞ্জাবের মত কাঁটাতারের বেডা দিয়ে দেওয়া হোক এখানে মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাবটা দিয়েছেন তার সঙ্গে আমরা একমত হতে পারি না। কারণ উনি বলেছেন যে, যে দিক থেকে উগ্রপন্থীরা আসা যাওয়া করে সে রাস্তাটা শুধু কাঁটা তারের বেডা দিযে বন্ধ করে দেওয়া হোক। কিন্তু আমরা তো জানি না কোন দিক থেকে তারা আসবে। এখন যদি ছামনু দিয়ে কাঁটা তারের বেড়া দেওয়া হয় তাহলে সোনামুডা দিয়ে যে তারা আসবেনা—সেটাতো বলা যাবে না। আবার গণ্ডাছড়া দিয়ে হয়তো কাঁটা তারের বেডা দেওয়া হলো—কিন্তু তারা যে খোয়াই সীমান্ত দিয়ে আসবে না সে গ্যারান্টি আমরা দিতে পারি না। তো ত্রিপুরা ইজ সারাউণ্ডেড্ বাই বাংলাদেশ। এটা অন্‌লি এ বোট্‌লনেক্‌ টাইপ আর কানেক্টেড উইথ্ আসাম। বোতলের মুখের মত অল্প কিছু অসামের সঙ্গে লিংক রয়েছে। এছাডা পুরোটাই আমাদের বেড়াজালের মধ্যে থাকতে হচ্ছে। তাহলে আজকের যে সমস্যা, যে ভয়ভীতি, ত্রিপুরা রাজ্যের মধ্যে একটা ভুল বোঝাবুঝির মাধ্যমে হোক্ যেটা সৃষ্টি হয়েছে—এই যে উগ্রপন্থী অমুক-সমুক এইগুলি দূর করতে না পারলে ভবিষ্যতে এটা আরো বৃদ্ধি পাবে। সেদিক থেকে সতর্ক থাকার আবেদন রেখেই আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :—মাননীয় বিরোধী দলনেতা, আপনি আর কিছু বলবেন?

শ্রীজওহর সাহা ( বিরোধী দলনেতা ) :—না, আমাদের আর বলার কিছু নেই, তবে এটা সর্বসম্মতিক্রমেই পাশ হওয়া দরকার।

মিঃ স্পীকার :— মাননীয় পরিবহন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীসুকুমার বর্মণ মহোদয়।

**শ্রীসুকুমার বর্মণ ( মন্ত্রী ) :**—মিঃ স্পীকার স্যার, মাননীয় বিরোধীদল নেতা এখানে যে প্রস্তাব উত্থাপন করেছেন—"এই সভা প্রস্তাব করিতেছে যে, বাংলাদেশের অভ্যন্তর দিয়ে, আগরতলা হইতে পশ্চিমবাংলা যানবাহন চলাচলের জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক যৌথভাবে দ্রুত প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুন এই প্রস্তাবের উপর আমার বক্তব্য রাখছি।

স্যার, বাংলদেশের অভ্যন্তর দিয়ে পশ্চিমবাংলার মধ্য দিয়ে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে যোগাযোগের যে প্রশ্ন সেটা আমাদের রাজ্যবাসীর দীর্ঘদিনের দাবী। যেহেতু আমাদের রাজ্য তিন দিক দিয়ে বাংলাদেশ সীমান্ত সেহেতু বাইরের রাজ্যের সাথে যোগাযোগের প্রশ্নে আমাদের যাতায়াতের একটাই রাস্তা সেটা হচ্ছে আসাম ওয়ে। সেখান দিয়ে চার পাঁচ দিন সময় লাগে পশ্চিমবাংলায় যেতে। এছাড়া আছে বিমান পরিষেবা। সেটার মধ্যে আপনারা দেখেছেন যে আমরা রাজ্যবাসীর এই দাবীটাকে রাজ্য সরকারের পক্ষ থেকে বার বার দাবী করা সত্বেও সেটা এখনো পূরণ হচ্ছে না। আমাদের রাজ্যের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ বার বার করেছেন। আমরা আমাদের দপ্তরের পক্ষ থেকে তাদের দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু তা' সত্বেও সেটা এখনো হয়নি। তো যাতায়াতের একটা এখন রাস্তা সেটা হলো স্থলপথ-আসাম ওয়ে। বিশেষ করে পশ্চিমবাংলায় আমাদের বিভিন্ন কারণে যেতে হয়। এটা মালই পরিবহনের ক্ষেত্রেই হোক বা ব্যবসা বাণিজ্যের ক্ষেত্রে হোক বা উচ্চশিক্ষার জন্য বা চিকিৎসার জন্য সবদিক থেকে, সংস্কৃতির আদান প্রদানের, সমস্ত কিছু মিলে আমাদের পশ্চিমবাংলার সাথে যোগাযোগ সবচেয়ে বেশী। সেক্ষেত্রে আমাদের বিমানের যে টিকিটের প্রশ্ন এবং স্থলপথে যাতায়াতে যে সমস্যার সমাধান করার জন্য আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা বার বারই দাবী করে আসছি। রাজ্যবাসীর দাবীটাকে নিয়ে। কেন্দ্রীয় সরকার এর সাথে আমরা যোগাযোগ করেছি সেই ৯৭ সাল থেকে এবং এখন পর্যন্ত আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে দশ বার চিঠিপত্র আদান প্রদান করা হয়েছে। আমাদের প্রয়াত প্রাক্তন মুখ্যমন্ত্রী দশরথ দেব ৯৭ সালে চিঠি দিয়েছেন দুইবার, ত্রিপুরার আমাদের মুখ্যসচিব চিঠি দিয়েছেন, আমাদের বর্তমান মুখ্যমন্ত্রীও চিঠি দিয়েছেন। দপ্তরের পক্ষ থেকেও আমাদের সচিব চিঠি দিয়েছেন। মোট দশ বারটা চিঠিপত্রে আদান প্রদান করা হয়েছে। এবং দিল্লীতে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে সেই বিষয়টি উত্থাপন করেছেন। সেই পরিপ্রেক্ষিতে আমরা মনে করি যে বাংলাদেশের মধ্যদিয়ে যদি পশ্চিমবঙ্গের সঙ্গে সড়ক পথে যোগাযোগ ব্যবস্থা চালু করা যায় তাহলে এটা রাজ্যবাসীর পক্ষে সহায়ক হবে।

এখানে মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা সীমান্তে কাটাতারের বেড়া এবং উগ্রপন্থীদের ব্যাপারে যে প্রশ্নগুলি তুলেছেন—এটা নিয়ে আমরা বহুবার কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলেছি, কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছি।

বাংলাদেশের মধ্য দিয়ে যাতায়াতের ব্যাপারে আমরা ইতিমধ্যে আশার আলো দেখতে পাচ্ছি। ফলপ্রসূ আলোচনা ও উভয় দেশের তরফে শুরু হয়েছে। গত ৮ তারিখে দিল্লীতে সচিব পর্য্যায়ের একটি মিটিং হয়েছে। সেখানে বলা হয়েছে বাংলাদেশের এবং ভারত সরকার নীতিগতভাবে রাজী হয়েছে যাতে বাস সার্ভিস চালু করা যায়। তবে সেখানে বাংলাদেশের তরফ থেকে নাকি আগরতলা-ঢাকা পর্যন্ত বাস চলাচলের

ব্যাপারে স্বীকৃতি পাওয়া গিয়েছে। সেখানে আলোচনায় এটাও ঠিক হয়েছে যে কলকাতা-ঢাকা বাস সার্ভিস চালু করতে গিয়ে যে ধরনের অসুবিধা সৃষ্টি হয়েছে সেগুলি যাতে আগে থেকেই দূর করা যায় এই ব্যাপারে আমরা যেন একটা খসড়া চুক্তিপত্র তৈরী করে ভারত সরকারের কাছে পাঠাই। তারপর কেন্দ্রীয় সরকার সেই খসড়া চুক্তিপত্র নিয়ে বাংলাদেশ সরকারের সঙ্গে আলোচনা করবে। গত ৯ তারিখে পশ্চিমবঙ্গের পরিবহন সচিব ও মন্ত্রীর সঙ্গে আলোচনা হয়েছে। কলকাতা-ঢাকা বাস সার্ভিস চলাচলের ক্ষেত্রে যেসব অসুবিধা রয়েছে সেগুলি সম্পর্কে পরিবহন মন্ত্রী সুভাষ চক্রবর্তী এবং পরিবহন সচিব আমাদের জানিয়েছেন। আমরা সেগুলি নিয়ে এসেছি। এটার ভিত্তিতেই আমরা একটি খসড়া চুক্তিপত্র কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব। এছাড়াও কেন্দ্রীয় সরকারের বিদেশমন্ত্রী অজিত পাঁজা আমাকে এবং শিল্পমন্ত্রী পবিত্রবাবুকে বলেছেন, শীঘ্রই যাতে বাস সার্ভিস চালু করা যায় এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। সেই দিক থেকে আমরা এখন বলতে পারি ভারত-বাংলাদেশ সরকারের আলোচনার উপরই নির্ভর করছে বাংলাদেশের মধ্য দিয়ে বাস সার্ভিস চালু করার বিষয়টি। আমরা ৯৭ সাল থেকেই এটা চাইছি। আমরা আগেও বলেছি যে কতবার আমাদের সরকার এই নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেছেন। ত্রিপুরা রাজ্যের বর্তমান মাননীয় মুখ্যমন্ত্রীও মাননীয় প্রধানমন্ত্রীর কাছে বিষয়টি তুলেছেন। সুতরাং আমরা চেষ্টা করব যাতে দ্রুত বাস সার্ভিস দেওয়া যায়। তারা কিছু কিছু প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে চেয়েছে যে আমাদের স্টপেজ কোথায় হবে, সেখান থেকে বর্ডার-এর দূরত্ব কত এবং যে রাস্তা সেই রাস্তার পাশ কি, রাস্তায় আলো আছে কিনা, বর্ডারে যখন কাস্টম চেক হবে সেখানে যাত্রীদের বসার জন্য কোন ব্যবস্থা করা হয়েছে কিনা? তাছাড়া সেখানে কি কি ব্যবস্থা আছে সেটা তাদের জানানোর জন্য। যথারীতি আমাদের রাজ্য সরকারের শিল্প বাণিজ্য দপ্তর থেকে সেখানে উদ্যোগ গ্রহণ করা হয়েছে। শিল্প বাণিজ্য দপ্তর এবং পি, ডাব্লিউ দপ্তর তারা সেখানে যৌথভাবে উদ্যোগ নিয়ে সেই রাস্তা প্রশস্ত করার কাজ শুরু করেছে, সেখানে ওয়ে ব্রীজ করার কাজও শুরু হয়েছে, রেস্ট হাউসের জন্য একটা প্লেন করা হয়েছে যাতে আমাদের রাজ্য সরকারের দিক থেকে যত দ্রুত সেই কাজ সম্পূর্ণ করা যায় সেই উদ্যোগ সেখানে আমরা নিয়েছি। এবং সেটা সচীব পর্য্যায়ে মিটিংয়ে, আমাদের সচীব কেন্দ্রীয় সরকারের কাছে সেই বিষয়গুলির উত্থাপন করেছেন। সুতরাং মাননীয় বিরোধী দলের নেতা যে প্রস্তাবটা এখানে উত্থাপন করেছেন এতে আমরা মনে করি যে আমাদের কোন আপত্তি সেখানে নেই, যত দ্রুত চালু করা যায় সেই দিক থেকে আমরাও সেখানে চেষ্টা করব। এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী শ্রীপবিত্র কর মহোদয়।

শ্রীপবিত্র কর ( মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য তথা বিরোধী দলনেতা এখানে যে প্রস্তাবটা উত্থাপন করেছেন যে, বাংলাদেশের ভিতর দিয়ে আমাদের যাতায়াত এবং যোগাযোগের প্রশ্নে রাস্তা করার ব্যাপারে আমাদের উদ্যোগ নেওয়া। এই সম্পর্কে বিরোধিতা করার কোন প্রশ্ন আসে না। এটা রাজ্যবাসীর একটা আকাঙ্খা এবং প্রত্যাশা যাতে পূরণ হয় সেটা আমরা সবাই চাই এবং এই ব্যাপারে মোটামোটি যে পদক্ষেপগুলি আমরা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে গ্রহণ করেছি এটা আমাদের মাননীয় পরিবহনমন্ত্রী সর্বশেষ এই বিষয়টা যেটা কেন্দ্রীয় সরকারের সঙ্গে রাজ্য সরকারের যে সভা হয়েছে সেটা বিবৃত করেছেন। আমরা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের সহযোগিতা আমাদের রাজ্যের অভ্যন্তরে যে

পরিকাঠামোর উন্নয়ন বাস চলাচল কিংবা পরিবহনের জন্য তার সমস্ত উদ্যোগ আমরা গ্রহণ করেছি। আখাউড়া রাস্তাপ্রশস্ত করা এবং সেখানে পরবর্তী সময় আমাদের শিল্প বাণিজ্য দপ্তরের পক্ষ থেকে আমরা আর একটা প্রস্তাব পাঠানোর জন্য প্রস্তুত হচ্ছি। সেটা হচ্ছে একটা মাস্টার প্লেন করা যাতে করে আমাদের ব্যবসা বাণিজ্য বাড়ানো যায় তার পরিকাঠামোর উন্নয়ন করতে পারি এবং ধর্মনগর দিয়ে বাগনা যে সীমান্ত সেখান দিয়েও ব্যবসা বাণিজ্য বাড়াতে পারি তার জন্য আমরা প্রস্তাব পাঠিয়েছিলাম। সেখানে ১১ কোটি ২০ লক্ষ টাকার প্রস্তাব ছিল। তার অনুমোদন দিয়েছেন। এবং তার নিয়ম অনুযায়ী শতকরা ২০ ভাগ টাকা আমাদের রাজ্যকে বহণ করতে হয়। আমরা চিঠি পাঠিয়েছি যে আমরা রাজী আছি। এবং এই রাস্তাটা আমরা বর্ডার রোড অর্গানাইজেশনের হাতে তুলে দেব যাতে তাড়াতাড়ি করা যায়। ফলে আরও কতগুলি রাস্তা বিলোনীয়া-সোনামুড়া, ধর্মনগর-কৈলাশহর-কমলপুর এই রাস্তাগুলি উন্নয়নের জন্য আমরা আমাদের দিক থেকে প্রস্তাব সেখানে গ্রহণ করেছি। আমরা পি. ডাব্লিউ. ডি দপ্তরকে সেইগুলি দিয়েছি এবং কিছু রাস্তার ডেভেলাপমেন্ট যদি প্রয়োজন হয় আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব। ফলে এই বিষয়টার উপর রাজ্য সরকারের তরফ থেকে উদ্যোগের কোন ঘাটতি নেই। এখানে বিষয়টা নির্ভর করছে আমাদের কেন্দ্রীয় সরকার এবং বাংলাদেশ সরকারের যে পারস্পরিক আলাপ আলোচনার মাধ্যমে সেটাকে মিটেরালাইজ করা। আমরা কথাও বলেছি। আমাদের কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমরা আশা করছি এটা অতি তাড়াতাড়ি হবে এবং একটা রাস্তা যদি খুলে যায় অন্তত বাকি রাস্তাগুলি খোলার জন্য নিশ্চয়ই এটা উদ্যোগ নেওয়া যাবে। মাননীয় সদস্য রবীন্দ্রবাবু যে কথাগুলি বলেছেন এইগুলি তো আমাদের রাজ্যের জন্য আছেই, তা ঠিকই আছে উত্তর-পূর্ব এশিয়া তার সমস্ত দেশগুলি তার যে ব্যবসা-বাণিজ্য এবং যোগাযোগের ক্ষেত্রে যাহাতে আমরা আরও বেশী ঘনিষ্ঠ হতে পারি এইগুলি আমাদের লক্ষ্য রাখা দরকার। ইউরোপ দেশগুলিতে তারা এক হয়েছে। কিন্তু এখানে বৈষম্য রয়েছে এই দেশগুলিতে। ফলে সার্কের যে এগ্রিমেন্ট সেই এগ্রিমেন্ট অনুসারে আমাদের এগিয়ে যাওয়া দরকার আরো বেশী খোলা-মেলা আলোচনা করা দরকার। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে আমরা কেন্দ্রীয় সরকারকে বলছি আমরা আইসোলেটেড জায়গাতে আছি আমরা যদি এই সুযোগটা পাই তাহলে আমাদের ত্রিপুরা তথা আগরতলা হয়ে সমগ্র উত্তর-পূর্বাঞ্চলের জন্য একটা গেট ওয়ে হবে ব্যবসা বাণিজ্যের ক্ষেত্রে। সামগ্রিকভাবে আমাদের রাজ্যে উন্নয়ন হবে। এই দিক থেকে আমরা চাই এটা তাড়াতাড়ি হউক। এবং প্রস্তাব যে করা হয়েছে এই প্রস্তাবের সঙ্গে সহমত পোষণ করে আমি আমার বক্তব্য শেষ করছি, ধন্যবাদ॥

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য জওহর সাহা মহোদয়।

**শ্রীজওহর সাহা :—** মিঃ স্পীকার স্যার, এখানে যে মাননীয় পরিবহণ মন্ত্রী কথা বলেছেন যে, আন্তরিকতার কথা আমারও সেই ব্যাপারে কোন দ্বিমত নেই। কিন্তু আজকে ১৯৯৭ইং সাল থেকে ২০০০ ইং সাল হয়ে গেছে অনেক যোগাযোগ অনেক চিঠিপত্র কিম্বা ব্যক্তিগতভাবে যোগাযোগ করা হয়েছে। আমি আমার বক্তব্যে এটা বলেছিলাম যে বাংলাদেশের সাথে কিম্বা বাংলাদেশের প্রধানমন্ত্রীর সাথে কথা বলার কোন প্রয়োজন আছে কিনা। কোথায় দেরী হচ্ছে। এদিকে কেন্দ্রীয় সরকারের কোন গাফিলতি আছে না বাংলাদেশে সরকারের আগ্রহের অভাব আছে। একটা নতুন কথা হয়েছে আমাদের ভারতবর্ষের স্বরাষ্ট্র রাষ্ট্রমন্ত্রী ব্যক্তিগতভাবে উদ্যোগ নিয়েছেন এটাও একটা আশার কথা। আমি সেই কারণেই বলছিলাম আপনার নেতৃত্বে

যাহাতে বাংলাদেশের প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করে দ্রুত করা যায় যাহাতে এই ২০০০ইং সালের মধ্যে যোগাযোগের সুযোগ করা হায়। আর মাননীয় মুখ্যমন্ত্রীর তরফ থেকে উনি কি কি পদক্ষেপ নিয়েছেন সেগুলি যদি জানান সভাকে তাহলে আমরা কিছুটা আশ্বস্ত হতে পারব ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার এখানে যে, প্রসঙ্গটা এসেছে সেটা বিরোধিতা করার কোন প্রশ্ন নেই, কারণ আমরা নিজেরাই চেষ্টা করছি। যদিও প্রথম ত্রিপুরা থেকেই বলা হয়েছিল যে ঢাকা হয়ে কলকাতার সঙ্গে আমাদের যোগাযোগ হউক। কিন্তু হয়ে গেলে কলকাতা-ঢাকা আগে। আমরা অভিনন্দন জানিয়ে বললাম যে আমরা তো প্রথম তুললাম কিন্তু আমাদের তো কিছুই হল না। উদ্যোগটা শুরু হয়েছে কখন আই কে গুজরাল যখন পররাষ্ট্র মন্ত্রী ছিলেন। উনি যখন প্রধানমন্ত্রী হয়ে এখানে আসেন তখন আমরা লেফট ফ্রন্টের তরফ থেকে তার সঙ্গে দেখা করতে যাই। সেখানে ট্রান্সিট রোড ছিল আমাদের ওয়ান অব দ্য পয়েন্ট। তিনি তখন বলেছিলেন যে আমি যখন পররাষ্ট্রমন্ত্রী ছিলাম তখনই তো আমার দৃষ্টি আছে। এখন আমি প্রধানমন্ত্রী হয়েও বিষয়টা দেখছি কি করা যায়। যেভাবে এখানে বিরোধী দল নেতা প্রশ্ন তুলেছেন যে আমরা আগ্রহী কিনা। আমরাই তো প্রথম আগ্রহী। কাজেই এটা রাজ্য সরকারের ব্যাপার না। কাজেই মাননীয় স্পীকারের নেতৃত্বে প্রতিনিধি গেলে এটা কি করে হবে। এটা একটা রাষ্ট্রের সঙ্গে আর একটা রাষ্ট্রের ব্যাপার। কাজেই বিধানসভায় প্রস্তাব এসেছে আমরা আমাদের ইচ্ছা প্রকাশ করেছি যে হ্যাঁ এই ব্যাপারে আমাদের কোন আপত্তি নেই। ফলে স্পীকার সাহেবের নেতৃত্বে একটা টীম পাঠাতে প্রস্তাব করেছি। কিন্তু ইচ্ছা করলে আমরা পাঠাতে পারব না। সেখানে কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাগবে। বাংলাদেশ সরকারের সম্মতি লাগবে তাছাড়া করা যাবে না। আমরা পাশপোর্ট দেই কিন্তু ভিসা বাংলাদেশ সরকার থেকে নিতে হবে। এখানে আমাদের মাননীয় সদস্য আছে উনিন পাশপোর্ট চাইছেন বাংলাদেশে যাওয়ার জন্য আমরা সঙ্গে সঙ্গে দিয়ে দিয়েছি। ভিসা বাংলাদেশ সরকার দেবে। আমি কি করে বলি তুমি ভিসা দাও। যখন আমাদের এখান থেকে প্রস্তাব উঠেছিল তখন আপনার জায়গায় সমীরবাবু ছিলেন। তখন উনার সঙ্গে আলোচনা করে একটা তালিকা তৈরী করা হয়েছিল। সেই জায়গাতে আমাদের কে যাবেন স্পীকার সাহেব মত চাইলেন। আমরা বেশ যোগটুক করে একটা বড়সর তালিকা পাঠালাম। পাঠিয়েছি কেন্দ্রীয় সরকারের কাছে। কেন্দ্রীয় সরকার এটা টার্ন-ডাউন করে দিয়ে কি বলেছে এটা কোন দরকার নেই। মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ উনার নাম ছিল। আমাদের দুইজন মন্ত্রীর নামও ছিল। পরিবহন মন্ত্রী, বাণিজ্য মন্ত্রী এবং ট্রাইবেল ওয়েলফেয়ার মন্ত্রী সবাইকে মিলিয়ে আমরা দিয়েছিলাম। যাইহোক সেটা এক্সেপ্ট হয়নি। কিন্তু এটা কথা না। এখন বাংলাদেশে চালু হলে এমনিতে যেতে পারবেন। কাজেই এটার আগে যাওয়ার জন্য এত ব্যবস্থাটা দেখিয়ে লাভ নেই। যেটা আমরা করছি সেটাকে চালু করতে দিন। আমার বক্তব্য হচ্ছে আমরা এই রেজিউলেশান যেটা নেব এটা রেজিউলেশান এর জন্য না, আমাদের করতে হবে রেজিউলেশানটা আসলে কিন্তু এইভাবে আসলে ভাল হত কারণ এটাকে আমরা এমিন্ডমেন্ট করতে গেলে ভুল ধারণা হবে তার জন্য আমরা করিনি। সেটা এইভাবে আসা উচিৎ ছিল যে

"এই যে প্রস্তাবের পরিপ্রেক্ষিতে সম্প্রতি আমরা দেখলাম যে আগরতলা থেকে ঢাকা যাওয়ার একটা উদ্যোগ চলছে, এটাকে দ্রুততর কর এবং আগরতলা থেকে ঢাকা চালু করার সঙ্গে সঙ্গে ঢাকা থেকে কলিকাতার সঙ্গে যোগাযোগ ব্যবস্থা কর এবং আমরা প্রস্তাব করছি শুধু যাত্রী না মালামালও যাতে আসা যাওয়া করে"। তা বলে এটা ভাল হয়। যদি আপনি রাজী হন তাহলে আমরা প্রস্তাবটা রি-মডেল করে আমরা কেন্দ্রের কাছে পাঠাতে পারি। তাহলে আমার মনে হয় এতে অনেক বেশী ভাল হবে। আর যদি তাই হয় তা হলে এটার জন্য দিল্লী যাওয়ার দরকার নেই। আমরা আমাদের দুইজন মন্ত্রীকে লাগিয়ে রেখেছি। এর পরেও যদি আপনাদের তরফ থেকে কোন প্রস্তাব থাকে তা বলে সেটা আমাদের কাছে দিতে পারেন। আমার প্রশ্ন হচ্ছে প্রস্তাবটা মডিফাইড হওয়া উচিৎ। আমি এটাই বলব ঢাকা পর্য্যন্ত আগে চালু হউক না। কলিকাতা বলতে গিয়ে যদি ঢাকা বাদ হয়ে যায়। তারজন্য বলছি যে আগে ঢাকা পর্য্যন্ত চালু হউক। আর রবীন্দ্রবাবু যেটা বলেছেন, দেখুন আমরা তো ঘরের দরজা জানালা, খোলা রেখেই ঘরে থাকি। দরজা জানালা বন্ধ করে তো আমরা থাকতে পারি না। তা হলে আমরা মারা যাব। আজকের পৃথিবী খুবই উন্মুক্ত। কাজেই বন্ধ তো আমরা করতে পারি না। তবে আপনার যে উদ্বেগ তার সঙ্গে আমরা একমত। এতে কোন সন্দেহ নেই। ৭৮ সাল থেকে আমরা বলছি তখন তো এই রাজ্যে উগ্রপন্থীর সমস্যা ছিল না। পরে সেটা যুক্ত হল। তখন ছিল আমাদের সিলেকট করা বর্ডার। এখন তো আমরা তাদের সঙ্গে ট্রেনজিট ওপেন করার কথা বলছি। এখন সিলেক্ট করার কথা অবাস্তব। বর্ডারটা যাতে প্রপার ওয়েতে মেন্টেন হয়। এই যে উদ্বেগ সেটা অমূলক না। এটা ত্রিপুরা সরকার কেন্দ্রীয় সরকার এবং বাংলাদেশ এই জায়গায় বলা ভাল আমরা যে ট্রাক্স ফোর্স-এর কথা বলেছিলাম কেন্দ্রীয় সরকারকে এবং স্পেচিফিক প্রস্তাব পাঠিয়েছিলাম তারা বলেছে যে ট্রাক্স ফোর্স শক্তিশালী করার দরকার নেই। আমি বলব আপনারা এদেরকে বলুন এই ট্রাক্স ফোর্সের ব্যাপারে।

শ্রীজওহর সাহা :— মি: স্পীকার স্যার, এখানে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যেটা বলেছেন, প্রস্তাবটাকে দুইভাবে করলে পরে ভাল হয়। সেই দিকে লক্ষ্য রেখে করতে হবে। সেই ব্যাপারে আমার কোন আপত্তি নেই। কে যাবে কে না সেটা এখানে বড় কথা নয়। প্রশ্ন হল এই রাজ্যের স্বার্থে আমার প্রস্তাবটা যাতে এইভাবে থাকে যাতে সরাসরি কলিকাতার সাথে আমাদের যোগাযোগ ব্যবস্থাটা। কিন্তু কলিকাতা থাকার দরকার আছে এই প্রস্তাবে। এই কারণে যে আমাদের টার্গেট পশ্চিমবঙ্গ পর্য্যন্ত। আমরা যাতে ঢাকা গিয়ে থেমে না থাকি। প্রস্তাবটা কি ভাবে হবে এতে আমার আপত্তি নেই।

মি: স্পীকার :— এখন আমি মাননীয় সদস্য শ্রীজওহর সাহা মহোদয় কর্তৃক রিজিলিউশনটি ভোটে দিচ্ছি। রিজিলিউশনটি হলো—এই সভা প্রস্তাব করিতেছে যে, বাংলাদেশের অভ্যন্তর দিয়ে-আগরতলা হইতে পশ্চিমবাংলায় যানবাহন চলাচলের জন্য রাজ্য এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক যৌথভাবে দ্রুত প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করুন।

প্রয়োজনে এই প্রস্তাবটি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কিছু মডিফিকেশন করে ঠিক করবেন। এই প্রস্তাবটি সভা কর্তৃক সর্বসম্মতি ক্রমে ধ্বনি ভোটে গৃহীত হলো।

## LAYING OF ORDINANCE

Now the Business before the House Laying of a copy of "THE TRIPURA VOLUNTARY VILLAGE DEFENCE PARTIES ORDINANCE, 2000 ( Tripura ordinance No, 1 of 2000 ) on the table of Tripura Legislative Assembly."

Now, I request the Hon'ble Chief Minister to lay the above ordinance on the table of the House.

**Shri Manik Sarkar ( Chief Minister ) :—** Mr. Speaker Sir, I beg to lay a copy of "THE TRIPURA VOLUNTARY VILLAGE DEFENCE PARTIES ORDINANCE, 2000 ( Tripura ordinance No. 1 of 2000 ) on the table of Tripura Legislative Assembly,"

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়গণ আজকের সভা পেশ করা অরডিনেন্স-এর প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি, এই সভা আগামী ১৪ই ফেব্রুয়ারী, ২০০০ইং সাল, সোমবার বেলা ১১ ঘটিকা পর্যন্ত মুলতবী রইল।

## PAPER'S LAID ON THE TABLE ANNEXURE— 'A'

### ( Questions & Answers )

Admitted Starred Question No. 20

Name of M. L. A. :— Shri Sudhan Das.

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be Pleased to state :—

১। ইহা কি সত্য বিলোনীয়া বিভাগের পশ্চিম পাহাড় নিহারনগর হাইস্কুল গাবতলী হাইস্কুল, বাগানবাড়ী হাইস্কুল, চোত্তাখলা হাইস্কুল, একিনপুর হাইস্কুল, পি, আর, বাড়ী হাইস্কুলের ছাত্রদের ২৫ কিঃ মিঃ থেকে ৩০ কিঃ মিঃ-এর মধ্যে কোন দ্বাদশ শ্রেণী বিদ্যালয় নেই,

২। যদি না থাকে তার কারণ কি?

৩। ঐ সমস্ত এলাকায় দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের প্রয়োজন আছে বলে শিক্ষা দপ্তর মনে করেন কি এবং

৪। যদি মনে করেন, তবে কয়টি দ্বাদশ শ্রেণী বিদ্যালয় প্রয়োজন তার বিবরণ।

## ANSWER

১। হ্যাঁ।

২। মাপকাঠির আওতায় পড়েনা বলে দ্বাদশ শ্রেণী বিদ্যালয় দেওয়া যায়নি।

৩। না।

৪। প্রশ্ন উঠেনা।

**Admitted Starred Question No—29**

**Name of M. L. A Shri Umesh Chandra Nath.**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—**

১। ত্রিপুরা রাজ্যে কতটি সরকারী মিউজিক কলেজ আছে, এবং বেসরকারী কতটি কলেজ আছে, এবং

২। কদমতলায় একটি সরকারী মিউজিক কলেজ খোলার পরিকল্পনা আছে কি না ?

**ANSWER**

১। ত্রিপুরা রাজ্যে একটি সরকারী মিউজিক কলেজ আছে, এবং বেসরকারী কলেজের কোন তথ্য নেই।

২। কদমতলায় সরকারী কলেজ খোলার এখনও কোন পরিকল্পনা নাই।

**Admitted Starred Question No.—35.**

**Name of M. L, A. : Shri Ratan Lal Nath.**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleesed to state :-**

১। সরকারী নির্দেশিকা অনুসারে যে সকল শিক্ষক-শিক্ষিকা কাঞ্চনপুর, অমরপুর, গণ্ডাছড়া মহকুমাসহ রূপাইছড়ি ব্লকে তিন বছরের বেশী সময় ধরে কর্মরত তাদের মধ্যে কতজনকে আবেদনের ভিত্তিতে বদলী করা হয়েছে।

২। ইহা কি সত্য যে কাঞ্চনপুর কলোনী গার্লস হাই স্কুলের জনৈকা মহিলা ক্লাসিক্যাল টিচার আট বছরের বেশী সময় ধরে কাঞ্চনপুরের উক্ত স্কুলে চাকুরী করছেন এবং বারংবার আবেদন করেও আগরতলায় বদলী করা হচ্ছে না, এবং

৩। সত্য হলে মানবিক দৃষ্টিকোন থেকে এবং সরকারী নির্দেশিকা অনুসারে অবিলম্বে উক্ত ক্লাসিক্যাল টিচারকে ওর আবেদনের ভিত্তিতে আগরতলায় বদলী করা হবে কিনা ?

**ANSWER**

১। সরকারী নির্দেশিকা অনুসারে মোট ৪১ জন শিক্ষক-শিক্ষিকাকে তাঁদের আবেদনক্রমে ইতিমধ্যে বদলী করা হয়েছে, তন্মধ্যে কাঞ্চনপুর হইতে ৯ ( নয় ) জন, অমরপুর হইতে ৩০ ( ত্রিশ ) জন ও গণ্ডাছড়া হইতে ২ ( দুই ) জন।

২। ইহা সত্য যে কাঞ্চনপুর কলোনী গার্লস হাইস্কুলে শ্রীমতী ঝর্ণা দাস নামে জনৈকা ক্লাসিক্যাল টিচার যার স্থায়ী ঠিকানা কাঞ্চনপুর, আট বছরের বেশী সময় ধরে উক্ত স্কুলে কর্মরতা আছেন।

৩। বর্তমানে এ রকম কোন প্রস্তাব নাই।

**Admitted Starred Question No—37.**

**Name of M. L. A. :— Shri. Samir Deb Sarkar.**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—**

**QUESTON**

১) রাজ্যে প্রাথমিক বিদ্যালয় সমূহে নিউট্রেশন প্রোগ্রাম চালু রাখতে প্রতি মাসে গড়ে কি পরিমাণ চাল

প্রয়োজন হয়. এবং

২। কতটি বিদ্যালয়ে গত তিন চার মাস যাবৎ নিউট্রেশন প্রোগ্রাম বন্ধ আছে ?

ANSWER

১। ৯ হাজার ৯ শত ৮৯ দশমিক ৪৮ কুইন্টাল, ( ৯,৯৮৯'৪৮ কুইন্টাল )

২। রাজ্যে কোন বিদ্যালয়ই নিউট্রেশন প্রোগ্রাম বন্ধ নেই।

Admitted Starred Question No —44

Name of Member— Sri Billal Mia

Will the Hon'ble Minister-in-charge of sch. Castes. O.B.Cs & Minorities Welfare Deptt. be pleased to state :—

QUESTION

১। বিলোনীয়া মহকুমার অন্তর্গত বিলোনীয়া শহরের মস্‌জিদের ও বনকর তাকিয়া বাড়ীর সম্পত্তির পরিমাণ কত ?

২। উক্ত মসজিদ-এর পাশে রেস্তোরা ও মস্‌জিদের সামনে দোকানঘরগুলি করার কোন অনুমতি ছিল কিনা ?

৩। যদি থাকে উক্ত রেস্তোরা ও দোকানঘরগুলির ভাড়া বাবদ যে টাকা পাওয়া যায় তাহা সরকারের নিকট জমা পড়ে কিনা ?

৪। যদি না পড়ে তার কারণ কি ?

৫। মসজিদ সংলগ্ন রেস্তোরাও ঘরগুলি সরানোর কোন পরিকল্পনা আছে কিনা ? এবং

৬। না থাকিলে এর কারণ কি, যদি থাকে তাহলে কবে নাগাদ সরানো হবে বলে আশা করা যায় ?

ANSWER

১। ত্রিপুরা ওয়াকফ্‌ বোর্ড থেকে প্রাপ্ত তথ্যের ভিত্তিতে জানা যায় যে, উক্ত সম্পত্তির পরিমাণ ২.৭৫ একর।

২। হ্যাঁ। একটি দোকান ভাড়াভিত্তিক এবং অন্য একটি দোকান কর্তৃপক্ষের সঙ্গে চুক্তি অনুসারে ৯৯ ইং বৎসরের জন্য লিজ দেওয়া হয়েছে।

৩। হ্যাঁ। ভাড়া বাবদ মাসে মং ৫০০ টা ঃ মহকুমা ওয়াকফ্‌ তহবিলে জমা পড়ে।

৪। প্রশ্ন উঠে না।

৫। পরিকল্পনা নাই।

৬। যেহেতু রেস্তোরা ও দোকানঘর গুলি চুক্তি মোতাবেক ভাড়া ও লিজ দেওয়া হয়েছে সেহেতু সরানোর কোন পরিকল্পনা নাই।

Admittted Starred Question No.—47

Name of M. L. A. : Sri Khagendra Jamatia and Sri Pranab Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :

১। ইহা কি সত্য যে, তেলিয়ামুড়া বিদ্যালয় পরিদর্শকের অধীন মহারাণী দ্বাদশশ্রেণী স্কুলে কোন এল. ডি, ইউ. ডি, ও পি, আই নেই এবং

২। যদি না থাকে সত্বর ঐ সকল কর্মচারী নিয়োগ দেওয়ার ব্যবস্থা হবে কি ?

**ANSWER**

১ নং এবং ২ প্রশ্নের উত্তর

তেলিয়ামুড়া বিদ্যালয় পরিদর্শকের অধীন মহারাণী দ্বাদশ শ্রেণী নামে কোন স্কুল নেই। তবে তেলিয়ামুড়া বিদ্যালয় পরিদর্শকের অধীন মহারাণীপুর দ্বাদশশ্রেণী নামে একটি স্কুল আছে। ঐ স্কুলে ইতিমধ্যে একজন এল. ডি ক্লার্ক ও একজন ইউ. ডি ক্লার্ক পোষ্টিং দেওয়া হয়েছে। পি. আই পোষ্টিং দেওয়ার ব্যাপারটা বিদ্যালয় শিক্ষা দপ্তরের আওতাভুক্ত নহে। ইহা ক্রীড়া ও যুব কল্যাণ দপ্তরের আওতাভুক্ত। এই বিষয়ে ঐ দপ্তরের অধিকর্তাকে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করা হয়েছে।

Admitted Stared Question. No.—55

Name of the Member : Sri Prakash Chandra Das

Will be the Minister-in charge of the Information Cultural Affairs & Tourism Department be pleased to State :-

প্রশ্ন

১) আগরতলাস্থিত রাজর্ষি যাত্রী নিবাসটিকে কিসের ভিত্তিতে ও কি পদ্ধতি অনুসরণ করে কত দিনের জন্য বেসরকারী সংস্থার হাতে পরিচালনা ব্যবস্থা ও দায়িত্ব প্রদান করা হয়েছে।

২) কবে এই পরিচালন ব্যবস্থা হস্তান্তরিত করা হয়েছে এবং তারপর থেকে চুক্তি অনুসারে প্রতি মাসে কত টাকা করে মোট কত টাকা ৩২ | ১২ | ৯৯ইং পর্যন্ত রাজ্য কোষাগার জমা পড়েছে ?

উত্তর

১) আগরতলাস্থিত রাজর্ষি যাত্রী নিবাসটি দরপত্র আহ্বান করে ৫ ( পাঁচ ) বৎসরের জন্য বেসরকারী সংস্থার হাতে পরিচালনার জন্য প্রদান করা হয়েছে।

২) বিগত ২৫ | ১১ | ৯৮ইং তারিখের স্বাক্ষরিত চুক্তি মূলে এই পরিচালন ব্যবস্থা হস্তান্তরিত করা হয়েছে। হস্তান্তর হওয়ার পর থেকে চুক্তি অনুসারে প্রতিমাসে ৬৭,০০১ টাকা করে ( সাতষট্টি হাজার এক ) ৩১ | ১২ | ৯৯ইং পর্যন্ত মোট ৮,৭১,০১৩ টাকা রাজ্য কোষাগারে জমা পড়েছে।

Admitted Starred Question No.—56

Name of M. L. A. :— Sri Gita Mohan Tripura,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be Pleased to State :—

প্রশ্ন

১। জোট রাজত্বে কলসী হাইস্কুল পোড়া যাওয়ার ঘটনা দপ্তরের জানা আছে কিনা? এবং

২। যদি জানা থাকে, তবে উক্ত স্কুল গৃহটি মেরামতের কোন পরিকল্পনা আছে কিনা?

উত্তর

১। কলসী হাইস্কুল পোড়া যাওয়ার ঘটনা দপ্তরের জানা আছে।

২। পোড়া যাওয়ার পরে বিদ্যালয়টি সাময়িক মেরামতের জন্য ১৯৯১-৯২ অর্থবর্ষে সাতাশ হাজার (২৭,০০০) টাকা এবং ১৯৯৬-৯৭ অর্থবর্ষে দুই লক্ষ (২,০০,০০০) টাকা দেয়া হয়েছে।

Admitted Starred Question No.—63

Name of M. L. A. Shri Khagendra Jamatia & Pranab Deb Barma,

Will the Hon'ble Minister-in-charge of the Education Department to pleased to State.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, ত্রিপুরার বিভিন্ন হাইস্কুল ও দ্বাদশ শ্রেণী স্কুলগুলিতে প্রধান শিক্ষক ও সহ প্রধান শিক্ষকের অভাবে পড়াশুনার অসুবিধা হচ্ছে ; এবং

২। যদি হয়ে থাকে তবে এই অসুবিধা দূরীকরণের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন, তার বিবরণ ;

উত্তর

১ এবং ২নং প্রশ্নের উত্তর :— ত্রিপুরার কিছু কিছু স্কুলে প্রধান শিক্ষক ও সহকারী প্রধান শিক্ষকের অভাবে স্কুলগুলির পড়াশুনা কিছুটা ব্যাহত হচ্ছে। এই অসুবিধা থেকে উত্তরণের জন্য সরকার যে সমস্ত স্কুলে প্রধান শিক্ষক ও সহকারী প্রধান শিক্ষক নেই সেই সমস্ত স্কুলে Teacher-in-charge নিয়োগ করে Drawal disbursment ছাড়া বিদ্যালয়ের সমস্ত প্রকার প্রশাসনিক ও পঠন পাঠন সংক্রান্ত দায়িত্ব অর্পন করেছে।

Admitted Starred Question No.—89

Name of the Member : Sri Joy Gobinda Deb Roy and Sri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Information Cultural Affairs & Tourism Department be Please to State.

প্রশ্ন

১। রাজ্য সরকারের বিজ্ঞাপন নীতিগুলি কি কি এবং বিজ্ঞাপনে প্রকাশের ক্ষেত্রে সংশোধিত হার কিরূপ।

২। ১৯৯৮ইং সনের জানুয়ারী মাস থেকে ১৯৯৯ইং সনের আগস্ট মাস পর্যন্ত রাজ্যের কোন্ কোন্ দৈনিক পত্রিকাকে কত টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

৩। ত্রিপুরা থেকে অফসেটে যে পত্রিকাগুলি প্রিন্ট করা হয় সেগুলিতে গত ১৯৯৮-৯৯ইং আর্থিক বৎসরে কোন্ কোন্ পত্রিকায় কত টাকার সরকারী বিজ্ঞাপন ছাপানো হয়েছে এবং এর মধ্যে কত টাকা প্রদান করা হয়েছে ?

১। রাজ্য সরকারের বিজ্ঞাপন প্রকাশের জন্য যে সুনির্দিষ্ট নিয়ম নীতি রয়েছে সেটাই হলো রাজ্য সরকারের বিজ্ঞাপন নীতি এবং রাজ্য সরকারের বর্তমান বিজ্ঞাপন নীতি অনুযায়ী বিজ্ঞাপন প্রকাশের সংশোধিত হারের তালিকা এর সাথে সংযোজিত করা হলো।

২। ১৯৯৮ইং সনের জানুয়ারী মাস থেকে ১৯৯৯ইং সনের আগস্ট মাস পর্যান্ত রাজ্যের কোন্ কোন্ দৈনিক পত্রিকাকে কত টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে তার তালিকা সংযোজিত করা হল।

৩। গত ১৯৯৮-৯৯ইং আর্থিক বৎসরে অর্থাৎ এপ্রিল ১৯৯৮ থেকে মার্চ ১৯৯৯ পর্য্যন্ত ত্রিপুরা থেকে প্রকাশিত অফসেটে ছাপা পত্রিকাগুলিতে কত টাকার সরকারী বিজ্ঞাপন ছাপানো হয়েছে এবং উক্ত সময়ে কত টাকা প্রদান করা হয়েছে তার তালিকা জুড়ে দেওয়া হলো।

## THE RATE OF CLASSIFIED ADVERTISEMENT IN NEWSPAPERS PER COL. CM. SHALL BE AS FOLLOWS :—

a) Category "A" 1 :— It should be on offset print. The rate Column cm. shall be Rs. 30/-

b) Category "A" :— The rate for offset printed Newspapers shall be Rs. 25/- per col. cm. and that for non-offset printed Newspapers shall be Rs. 21/- per col. cm.

c) Category "B" :— The rate for offset printed Newspapers shall be Rs. 19/- per col. cm. and that for non-offset printed Newspapers shall be Rs. 17/- per col. cm.

d) Category "C" :— The rate for all Newspapers in this category shall be Rs. 15/- per col. cm.

In respect of display advertisements there will be a discout of 20% over the aforesaid rate of classified advertisement.

Magazines/Periodicals With R. N. I. Registration ( Size—27 cm × 21 cm )

| | | | |
|---|---|---|---|
| 1. | Back Cover Page | Rs. | 1000/- |
| | Ordinary full page | Rs. | 800/- |
| | Ord. half page— | Rs. | 500/- |
| | " Quarter page | Rs. | 300/- |

Magazine/Periodicals With R. N. I. Registration ( Size 25 cm X 19 cm )

| | | | |
|---|---|---|---|
| | Back cover page— | Rs. | 800/- |
| | Ordinary full page | Rs. | 500/- |
| | " Half page— | Rs. | 300/- |
| | " Quarter page | Rs. | 200/- |

Magazine/Periodicals With R. N. I. Registration ( Size 21 cm × 14 cm )

| | | | |
|---|---|---|---|
| 3. | Back cover page | Rs. | 700/- |
| | Ordinary full page | Rs. | 400/- |
| | " Half page | Rs. | 225/- |

Magazine/Periodicals Not Registered With R. N. I. ( Size 27 cm × 21 cm )

| | | | |
|---|---|---|---|
| 4. | Back cover page | Rs. | 800/- |
| | Ordinary full page | Rs. | 500/- |
| | " Half page | Rs. | 300/- |
| | " Quarter page | Rs. | 175/- |

Magazines/Periodicals Not Registered With R. N. I. ( Size 25 cm × 19 cm )

| | | | |
|---|---|---|---|
| 5. | Back cover page | Rs. | 700/- |
| | Ordinary full page | Rs. | 450/- |
| | ,, Half page | Rs. | 230/- |
| | ,, Quarter page | Rs. | 150/- |

Magazines/Periodicals Not Registered With R. N. I. ( Size 21 cm × 14 cm )

| | | | |
|---|---|---|---|
| 6. | Back cover page | Rs. | 600/- |
| | Ordinary full page | Rs. | 300/- |
| | ,, Half page | Rs. | 200/- |

Souenir/Casual : Publication ( Size up to 500 SQ. cm )

| | | | |
|---|---|---|---|
| 7. | Back cover page | Rs. | 700/- |
| | Ordinary full page | Rs. | 500/- |
| | " Half page | Rs. | 300/- |
| | " Quarter page | Rs. | 200/- |

Souvenir/Casual Publication ( Size up to 475 sq. cm. )

| | | | |
|---|---|---|---|
| 8. | Back cover page | Rs. | 500/- |
| | Ordinary full page | Rs. | 300/- |
| | " Half page | Rs. | 175/- |
| | " Quarter page | Rs. | 100/- |

SOUVENIR/CASUAL PUBLICATION RELATED TO NATIONAL IMPORTANCE.

| | | | |
|---|---|---|---|
| 9. | Back cover page | Rs. | 2000/- |
| | 2nd cover page | Rs. | 1500/- |
| | Ordinary full page | Rs. | 1000/- |
| | Ord. Half page | Rs. | 700/- |
| | Ord. Quarter page | Rs. | 400/- |

The above mentioned rates have been shown against Black & White display advertisement. In case of multi-colour (four colour) advt. 75% extra in case of bi-colour advt. 25% extra and in case of tri-colour advt. 50 /. extra on the above mentioned rates will be paid by the State Government Departments concerned.

Statement showing the names of Daily Newspapers and involvement of money for issuing Advertisement during the period from January, 1998 to August, 1999.

| | Name of Newspaper | Amount |
|---|---|---|
| 1. | Dainik Sambad | Rs. 5,87,020/- |
| 2. | Daily Desher Katha | Rs. 7,69,384/- |
| 3. | Tripura Darpan | Rs. 4,83,012/- |
| 4. | Syandan | Rs. 6,93,254/- |
| 5. | Ganadoot | Rs. 5,95,012/- |

| | | |
|---|---|---|
| 6. | Bhabi Bharat | Rs. 3,53,756/- |
| 7. | Jagaran | Rs. 4,32,348/- |
| 8. | Tripura Observer | Rs. 3,68,364/- |
| 9. | Tripura times | Rs. 2,90,920/- |
| 10. | Ganasambad | Rs. 3,52,550/ |
| 11. | Manush | Rs. 3,80,140/ |
| 12. | Swastidoot | Rs. 96,592/- |
| 13. | Vivek | Rs. 2,87,568/- |
| 14. | Bartaman Tripura | Rs. 2,93,251/- |
| 15. | Pragati Sambad | Rs. 2.28,961/- |
| 16. | Trans Bengal News | Rs. 2,34,500/- |
| 17. | Promode Barta | Rs. 1,57,513/- |
| | Total | Rs. 66,04,145/- |

Statement showing the names of Daily Newspapers ( Offset ) and involvement of money for issuing Advertisement during the period from April, 98 to March '99.

| | Name of Newspaper | Amount. |
|---|---|---|
| 1. | Dainik Sambad | Rs. 2,95,568/- |
| 2. | Daily Desher Katha | Rs. 4,74,872/- |
| 3. | Tripura Darpan | Rs. 2,45,300/- |
| 4. | Syandan | Rs. 4,21,172/- |
| 5. | Ganadoot | Rs, 3.62,248/- |
| 6. | Bhabi Bharat | Rs. 2,48,128/- |
| 7. | Jagaran | Rs. 2,84.520/- |
| 8. | Tripura Observer | Rs. 2,18.592/- |
| 9. | Tripura times | Rs. 1,84,800/- |
| 10. | Manush | Rs. 2,32,536/- |
| 11. | Ganasambad | Rs. 2,20,294/- |
| | Total | Rs. 31,88,030/- |

**Reply of Assemely Question No—167**

**Raised by Shri Ratan Lal Nath M.L.A,**

**Statement Snowing the Paper wise Payment of Advertisement Bills from December, 1998 to March, 1999.**

| SL. No. | Name of Newspapers | Amount. |
|---|---|---|
| 1. | Dainik Sambad | Rs. 5,760.00 |
| 2. | Daily Desher Katha | Rs. 64,318.00 |
| 3. | Tripura Darpan | Rs. 240.00 |
| 4. | Jagaran | Rs. 26.130.00 |
| 5 | Syandan | Rs. 61.345.00 |
| 6. | Dainik Ganadoot | Rs. 39,578.00 |
| 7. | Ganasambad | Rs. 21,840.00 |
| 8. | Manush | Rs. 25,645 00 |
| 9. | Bhabi Bharat | Rs. 16 548.00 |
| 10. | Tripura times | Rs. 16,464.00 |
| 11, | Tripura Observer | Rs. 20,215.00 |
| | | Total— Rs. 2,98,083.00 |

**Admitted Starred Question No : 100**

**Name of the Member : Shri Ratan Lal Nath**

**Will the Hon'ble Minister-in-charge of Sch. Castes, O.B.Cs & Minorities Welfare Department be pleased to State.**

**প্রশ্ন**

১। গত ১-১১-১৯৯৯ইং হইতে ত্রিপুরা সরকারের তরফ থেকে রাজ্যের উপজাতি ছাত্রছাত্রীদের 'থাকা' এবং পড়াশুনার সুবিধার্থে নতুন দিল্লীতে যে ব্যবস্থা চালু করা হয়েছে, রাজ্যের ও, বি, সি এবং এস, সি সম্প্রদায়ের ছাত্রছাত্রীদের পড়াশুনার সুযোগকে সম্প্রসারিত করার জন্য নতুন দিল্লীতে অনুরূপ ব্যবস্থা করা হবে কিনা,

২। না হলে এর যুক্তিসঙ্গত কারণ কি এবং

৩। চালু করা হলে কবে থেকে চালু করা হবে বলে আশা করা যায়?

**উত্তর**

১। আপাতত: এ ধরনের কোনও পরিকল্পনা নেই।

২। আর্থিক অসঙ্গতি এর মূল কারণ।

৩। প্রশ্ন আসে না।

Admitted Starred Question No. 153

Name of the Member : Sri Prakash Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Social Education Department be please to State.

প্রশ্ন

১। প্রতিবন্ধীদের অর্থনৈতিক পুণর্বাসনের জন্যে রাজ্য সরকারের চালু প্রকল্পগুলি কি এবং

২। চলতি অর্থবছরে এখন পর্যন্ত রাজ্য সরকার প্রতিবন্ধীদের জন্য প্রকল্প ভিত্তিক কত টাকা খরচ করেছেন ?

উত্তর

১। প্রতিবন্ধীদের অর্থনৈতিক পুনর্বাসনে চালু প্রকল্পের মধ্যে অন্যতম ভাতা প্রদান, চাকুরীতে ৩ শতাংশ সংরক্ষণ ও গ্রামীণ উন্নয়নের বিভিন্ন স্কীমে অগ্রাধিকার প্রদান ইত্যাদি। বিকলাঙ্গদের পুনর্বাসনে আরো পূর্ণাঙ্গ এবং বহুমুখী প্রকল্প প্রনয়ণের লক্ষ্যে সম্প্রতি রাজ্য সরকার একজন কমিশনারকে চেয়ারম্যান করে ৫ ( পাঁচ ) সদস্য বিশিষ্ট একটি কমিটি গঠন করেছেন।

২। চলতি অর্থ বছরে রাজ্য সরকার এখন পর্যন্ত প্রতিবন্ধীদের জন্য নিম্নে উল্লিখিত প্রকল্প ভিত্তিক অর্থ ব্যয় করেছেন :—

ক) পরিকল্পনা খাতে :

| | |
|---|---|
| ১। প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের বৃত্তি প্রকল্প বাবত— | টা: ৩,৪৫,০০০/- |
| ২। দৃষ্টিহীন বালিকাদের শিক্ষা প্রতিষ্ঠান বাবত— | টা: ২,৭০,০০০/- |
| খ) পরিকল্পনা বহির্ভূত খাতে : | |
| ১। বাকপুনর্বাসন প্রতিষ্ঠান বাবত— | টা: ১,০৭,৯৪০/- |
| ২। দৃষ্টিহীন বালকদের শিক্ষাপ্রতিষ্ঠান বাবত— | টা: ৩,০০,৯০১/- |
| ৩। অন্ধ ও বিকলাঙ্গ ভাতা বাবত— | টা. ৩৮,৭৬,৩০০/- |
| মোট— | টা: ৪৯,০০,১৪১/- |

Admitted Starred Question No—154

Name of the Members : Shri Khagendra Jamatia and Pranad Deb Barma

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State—

প্রশ্ন

১। ইহা কি সত্য বর্তমান শিক্ষাবর্ষে মাধ্যমিক পরিক্ষার ফলাফলে বিশেষ করে উপজাতি অধ্যুষিত এলাকার প্রায় ৪১টি হাইস্কুলের একজনও পাশ করতে পারেনি,

২। যদি সত্য হয়ে থাকে, তার কারণ ; এবং

৩। ভাল ফলাফলের জন্য দপ্তর কি চিন্তা ভাবনা করছেন ?

উত্তর

১। হ্যাঁ, ইহা সত্য।

২। পরীক্ষায় খারাপ ফলাফলের প্রধান কারণগুলি নিম্নরূপ :

ক) উগ্রপন্থীর সমস্যার কারণে রাজ্যে অনেক স্কুল ঠিকমত কাজ করতে পারছে না।

খ) দুর্গম ও প্রত্যন্ত অঞ্চলে শিক্ষকরা স্কুলে যেতে ভয় পান।

গ) প্রত্যন্ত অঞ্চলে ছাত্ররাও অনেক সময় ঠিকমত স্কুলে আসে না।

৩। স্কুলে কি করে ফল ভাল করা যায় তারজন্য সংশ্লিষ্ট স্কুলের প্রধানদের কাছ থেকে মতামত চাওয়া হয়েছে। তাদের মতামতের ভিত্তিতে ফলাফল ভাল করার কর্মসূচী তৈরী করা হবে।

ইতিমধ্যে বিদ্যালয় পরিদর্শন ব্যবস্থার উপর জোর দেওয়া হয়েছে। মধ্যশিক্ষা পর্ষদ সেমিনার ও ওয়ার্কসপের মাধ্যমে শিক্ষকদের প্রশিক্ষণের ব্যবস্থা করেছেন।

Admitted Starred Question No—157

Name of the Member : Shri Padma Kr. Debbarma

Will the Hon'ble Minister-in-charge of the Education Department to pleased to State :

প্রশ্ন

১। বর্তমানে রাজ্যে কয়টি হাইস্কুলে বিলডিং সংস্কার, মেরামতি করার প্রয়োজন ;

২। আমপুরা হাইস্কুল বিল্ডিং সংস্কার করার জন্য শিক্ষা দপ্তরের কোন পরিকল্পনা আছে কিনা এবং

৩। যদি না থাকে ইহার কারণ ?

উত্তর

১। বর্তমানে রাজ্যে মোট উনআশিটি হাইস্কুলে বিল্ডিং সংস্কার ও মেরামতি করা প্রয়োজন।

২। বর্তমান অর্থবর্ষে আমপুরা হাইস্কুলের বিল্ডিং সংস্কার করার কোন পরিকল্পনা নাই।

৩। অর্থাভাব।

Admitted Starred Question No.—159

Name of the Member : Smti Baijayanti Kolay

Will the Hon'ble Minister-in-charge of the Education Department to pleased to State :

প্রশ্ন

১। বিশালগড় মহকুমার অধীনে আরও একটি বিদ্যালয় পরিদর্শকের কার্যালয় স্থাপণ করার পরিকল্পনা সরকারের আছে কি ?

২। যদি থেকে থাকে তবে জম্পুইজলা এলাকায় তা করা হবে কিনা ?

উত্তর

১। না।

২। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No.—160.

Name of the Member :— Sri Padma Kumar Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state—

প্রশ্ন

১। বর্তমানে বিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রীদের পোষাক তৈয়ারী করার জন্য সরকারীভাবে যে অনুদান দেওয়া হয় ইহা প্রয়োজনের তুলনায় খুবই কম হওয়ার কারণ কি ?

২। এই অনুদানের টাকা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কি ? এবং

৩। যদি না থাকে তবে ইহার কারণ কি ?

উত্তর

১। আর্থিক অপ্রতুলতা।

২। প্রয়োজনীয় আর্থিক সংকুলান হলে বিবেচনা করা যেতে পারে।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No.—162.

Name of the Member :—Smti Sandhya Rani Debbarma.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে আশারাম বাড়ী দ্বাদশ শ্রেণী বিদ্যালয় গৃহটি ৮ ( আট ) বৎসর পূর্ব্বে বিল্ডিং করার সিদ্ধান্ত নেওয়া হয়েছিল ?

২। যদি সত্য হইয়া থাকে তবে গৃহটি নির্মাণের কাজ আরম্ভ হইয়াছে কি ? এবং

৩। আর যদি নির্মাণের কাজ আরম্ভ না হইয়া থাকে তবে ইহার কারণ কি ?

উত্তর

১—৩। ইহা সত্য যে ১৯৯৩—১৯৯৪ সালে আশারামবাড়ী দ্বাদশ শ্রেণী বিদ্যালয়ের পাকা গৃহ, লেট্রিন, ইউরিনাল, প্রধান শিক্ষকের আবাস ইত্যাদি কাজ ঐ বৎসরের অগ্রাধিকার তালিকায় অন্তর্ভুক্ত করা হয়েছিল এবং নীতিগতভাবে উক্ত কাজ হাতে নেওয়ার সিদ্ধান্ত গৃহীত হয়েছিল। কিন্তু ঐ কাজের কোন এষ্টিমেট তখনও তৈরী করা হয়নি এবং কোন অর্থ মঞ্জুরী ও দেওয়া সম্ভব হয়নি। অর্থাভাবে শিক্ষা দপ্তর ঐ কাজ হাতে নিতে পারেনি।

Admitted Starred Question. No.—163.

Name of the Member :— Smti Baijayanti Koloy,

Will the Honi'ble Minister-in-charge of the "Education" Department be pleased to State—

প্রশ্ন

১। ত্রিপুরায় শিক্ষা দপ্তরে হাইস্কুল ও দ্বাদশ শ্রেনীর বিদ্যালয়গুলিতে তপ: উপজাতির প্রধান শিক্ষকের পদে কতটি আসন এখনো শূণ্যপদ রয়েছে এবং

২। সেগুলি কবে নাগাদ পূরণ করা হবে ?

উত্তর

১। ত্রিপুরায় শিক্ষা দপ্তরে বর্তমানে তপ: উপজাতিদের জন্য হাইস্কুলের প্রধান শিক্ষকের কোন শূণ্যপদ নেই। তবে দ্বাদশ শ্রেণীর বিদ্যালযের জন্য বর্তমানে তপ: উপজাতিদের ৫০টি প্রধান শিক্ষকের পদ শূণ্য আছে।

এবং

২। উপযুক্ত প্রার্থী পাওয়া গেলে সেগুলি পূরণ করা হবে।

Admitted Starred Question No. — 166.

Name of the Member :— Shri Joygobinda Debroy

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State—

প্রশ্ন

১। রাজ্যে কতজন গোল্ড, ব্রোঞ্জ মেডেল প্রাপ্ত সাঁতারু বেকার অবস্থায় আছে। ( মহকুমা ভিত্তিক )

২। বেকার সাঁতারুদের চাকুরীতে নিয়োগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না ?

৩। না থাকলে কারণ কি ?

উত্তর

১। বিস্তৃত তথ্য সংগ্রহাধীন প্রাপ্ত তথ্যানুযায়ী মোট ১২ ( বার জন ) গোল্ড, ব্রোঞ্জ মেডেল প্রাপ্ত সাঁতারু আছেন যারা সরকারী চাকুরী করেন না। প্রকৃত অর্থে তারা বেকার কিনা সে তথ্য সরকারের কাছে নেই।

২। ক্রীড়াদপ্তরের শারীর শিক্ষক পদ শূন্য হলে সাঁতারু সহ স্বীকৃত সব ধরনের খেলোয়াড়রাই পদ্ধতি অনুযায়ী নিয়োগের জন্য বিবেচিত হতে পারেন।

৩। ২ নং প্রশ্নের উত্তর এক্ষেত্রে প্রাসঙ্গিক।

Admitted Starred Question No.—168

Name of the Member :— Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of the Information cultural Affairs & Tourism Department be pleased to State :—

প্রশ্ন

১। রাজ্যে পর্যটকদের সুবিধার্থে বর্তমানে মোট কতটি টুরিস্ট লজ আছে এবং কোথায়, কোথায়,

২। পর্যটকদের সুবিধার জন্য আরও নূতন কোন ট্যুরিস্ট লজ / ডাক বাংলো রাজ্যে স্থাপন করা হবে কি ?

উত্তর

১। পর্যটকদের সুবিধার্থে রাজ্যে মোট ৫ ( পাঁচটি ) ট্যুরিস্ট লজ আছে তার বিবরণ নিম্নে প্রদত্ত হলো—

১) আগরতলা ট্যুরিস্ট লজ, আগরতলা, প: ত্রিপুরা।

২) সাগরমহল ট্যুরিস্ট লজ, মেলাঘর প: ত্রিপুরা।

৩) রাইমা ট্যুরিস্ট লজ, রতনবাড়ী, দ: ত্রিপুরা।

৪) ইডেন ট্যুরিস্ট লজ, জম্পুই পাহাড়, উ: ত্রিপুরা।

৫) উত্তর মেঘ ট্যুরিস্ট লজ, হাফলংছড়া, উ: ত্রিপুরা।

ইহা ছাড়া আগরতলায় ১টি যাত্রীনিবাস ও ১ টি যাত্রীকা এবং কমলাঘাট, মাতাবাড়ী ও নগেন্দ্রনগর ১টি করে পান্থনিবাস পর্যটকদের সুবিধার্থে চালু আছে।

২। হবে।

**Admitted Starred Question No.—173**

**Name of the Member: Sri Prakesh Ch. Das.**

**Will the Hon'ble Minister-in-charge of Sch. Castes, O, B C & Minorities Welfare Depertment be pleased to state :—**

প্রশ্ন

১। সংবিধানের ধারা অনুসারে তপশীল জাতি ও উপজাতি সম্প্রদায় বিভিন্ন ক্ষেত্রে সংরক্ষণের আওতায় অন্তর্ভুক্ত রয়েছে, কিন্তু উক্ত সম্প্রদায়ভুক্ত কোন ধর্মান্তরিত ব্যক্তি ( ধর্মান্তরিত হওয়ার পর ধর্মীয় সংখ্যালঘু হয়ে গেলেন ) আইনগত ভাবে সংবিধান স্বীকৃত সংরক্ষণের আওতায় অন্তর্ভুক্ত থাকবেন কিনা ; এবং

২। যদি সংরক্ষণের আওতায় না আসেন তা হলে তপশীলি-জাতি বা উপজাতিদের সংরক্ষণের সুযোগ যাতে ঐ ধর্মান্তরিত ব্যক্তি বা ব্যক্তিবর্গের দ্বারা ( যারা এখনও সংরক্ষণের সুযোগ ভোগ করছেন ) ভোগ করতে না পারে সে জন্য রাজ্য সরকার সুনির্দিষ্টভাবে কোন পদক্ষেপ নিয়েছেন কিনা ?

উত্তর

১। তপশীলি জাতিভুক্ত কোনব্যক্তি ধর্মান্তরিত হওয়ার পর সংখ্যালঘু হয়ে গেলে আইনগত ভাবে সংবিধান স্বীকৃত সংরক্ষণের আওতায় তিনি আর অন্তর্ভুক্ত থাকবেন না। কিন্তু তপশীল উপজাতিভুক্ত কোন ব্যক্তি অন্য যে কোনও ধর্মে ধর্মান্তরিত হলেও তিনি তপশীলি উপজাতি হিসাবেই স্বীকৃত থাকবেন এবং সংরক্ষণের আওতায় অন্তর্ভুক্ত থাকবেন।

২। ধর্মান্তরনের পর যারা সংরক্ষণের আওতার বাইরে চলে যান তাদেরকে সংরক্ষণের সুযোগ দেওয়ার প্রশ্ন আসেনা। কোন কোন জাতি তপশীলিজাতিভুক্ত বা উপজাতিভুক্ত তা সংবিধান এবং পার্লামেন্টের আইনদ্বারা নিয়ন্ত্রিত। এক্ষেত্রে রাজ্য সরকারের বিশেষ কিছু করনীয় নেই।

**Admitted Starred Question No —175.**

**Name of the Member— Sri Sudhan Das,**

**Will the Hon'ble Minister-in-charge of the Social Welfare & Social Education Department be please to state.**

প্রশ্ন

১। রাজ্যে প্রত্যেক বিভাগে বিকলাঙ্গদের জন্য সার্টিফিকেট প্রদানের স্থায়ী ব্যবস্থা করা হবে কিনা, এবং

২। বর্তমানে কোথায় কিভাবে তাহাদের সার্টিফিকেট দেওয়া হয় ?

উত্তর

১। প্রত্যেক বিভাগেই বিকলাঙ্গদের জন্য সার্টিফিকেট পাওয়ার ব্যবস্থা চালু আছে ।

২। পশ্চিম ত্রিপুরার বিকলাঙ্গদের জন্য ষ্টেট মেডিকেল স্পেশাল বোর্ড সার্টিফিকেটের ব্যবস্থা করেন। দক্ষিণ ত্রিপুরা এবং উত্তর ত্রিপুরার জেলা ভিত্তিক স্পেশাল মেডিকেল বোর্ড যথাক্রমে দক্ষিণ ত্রিপুরা এবং উত্তর ত্রিপুরা ও ধলাই জেলার বিকলাঙ্গদের সার্টিফিকেটের ব্যবস্থা করেন ।

Admittted Starred Question No.—178

Name of the Member :—Rati Mohan Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state:—

প্রশ্ন

১। ১ ( এক ) জন করে শিক্ষক রাজ্যের কয়টি বিদ্যালয়ে রয়েছে, এবং

২। ঐ সকল বিদ্যালয়ে আরও শিক্ষক নিয়োগের ব্যবস্থা সরকার করবেন কিনা ?

উত্তর

১। ১০৮ ( একশত আট ) টি বিদ্যালয়ে ১ ( এক ) জন করে শিক্ষক রয়েছেন। বিদ্যালয়গুলি এ, ডি, সির অধীন ।

২। স্থানীয়ভাবে শিক্ষক বদলী করে এবং নতুন শিক্ষক নিয়োগের মাধ্যমে এ, ডি, সি কর্তৃপক্ষ এক শিক্ষক বিশিষ্ট বিদ্যালয়গুলিকে একাধিক বিশিষ্ট করার উদ্যোগ নিচ্ছেন ।

Admitted Starred Question No.—200

Name of the Member : Sri Rati Mohan Jamatia and Shri Jahar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :

প্রশ্ন

৬। সারা রাজ্যে কয়টি বিদ্যালয় বন্ধ রয়েছে এবং কয়টি বিদ্যালয়ের বার্ষিক পরীক্ষা নেওয়া সম্ভব হয়নি, এবং

২। বিদ্যালয় বন্ধের কারণ এবং বার্ষিক পরীক্ষা না নেওয়ার কারণগুলো কি কি ?

উত্তর

১। সারা রাজ্যের মোট ৬ ( ছয় ) টি বিদ্যালয় বন্ধ রয়েছে । বন্ধ বিদ্যালয়গুলি ছাড়া রাজ্যের সমস্ত বিদ্যালয়েই বার্ষিক পরীক্ষা নেওয়া হয়েছে।

| ২। বন্ধ স্কুলের নাম | বন্ধ হওয়ার কারণ |
|---|---|
| ১। বটছড়া জে.বি. স্কুল ( তেলিয়ামুড়া ) | এক থেকে পাঁচ নং পর্য্যন্ত স্কুল এলাকায় |
| ২। কাঞ্চনছড়া জে. বি. স্কুল ( কাঞ্চনপুর ) | জনবসতি অন্যত্র স্থানান্তরিত হয়ে গেছে |
| ৩। অন্নদাবোয়াজা পাড়া জে. বি. স্কুল ( ছৈলেংটা ) | এজন্য কোন ছাত্রছাত্রী বিদ্যালয়ে আসে না। |

| | |
|---|---|
| ৪। তুইবাকলাই জে. বি. স্কুল ( তেলিয়ামুড়া ) | ফলে বিদ্যালয়গুলি বন্ধ আছে। উল্লেখ্য উক্ত |
| ৫। ছবিকুমার পাড়া জে. বি. স্কুল ( রূপাইছড়ি Block সাব্রুম ) | বিদ্যালয় গুলির ছাত্রছাত্রীরা পাশাপাশি চালু বিদ্যালয়ে ভর্তি হয়ে তাদের পড়াশুনা চালিয়ে যাচ্ছে। ছাত্র স্বল্পতার জন্য সাময়িক |
| ৬। বাঁশিচন্দ্র পাড়া জে. বি. স্কুল ( সাব্রুম ) | ভাবে বিদ্যালয়টি বন্ধ আছে। |

**Admitted Starred Question No—202**

**Name of Member : Sri Joy Gobinda Deb Roy**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State :**

**প্রশ্ন**

১। ইহা কি সত্য জম্পুই হিলের বিভিন্ন স্কুলে পাঠরত মাধ্যমিক ছাত্রছাত্রীদের কাঞ্চনপুর এসে মাধ্যমিক পরীক্ষায় বসতে হয় ; এবং

২। সত্য হলে, বর্ত্তমান শিক্ষাবর্ষে জম্পুই ব্লকে পরীক্ষাকেন্দ্র খোলা হবে কিনা ?

**উত্তর**

১। হ্যাঁ। ইহা সত্য।

২। বর্তমান শিক্ষাবর্ষে ( ২০০০ সাল ) জম্পুই দ্বাদশশ্রেণী বিদ্যালয়ে, কাঞ্চনপুর মাধ্যমিক পরীক্ষাকেন্দ্রের একটি উপকেন্দ্র চালু হবে।

**Admitted Starred Question No—207**

**Name of Member : Shri Billal Mia**

**Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to state :**

**প্রশ্ন**

১। সোনামুড়া মহকুমার অন্তর্গত কতগুলি স্কুলকে আপগ্রেড করার কোন পরিকল্পনা আছে কি ;

২। যদি থাকে তা হলে নোটিফায়েড এরিয়ার কতগুলি স্কুলকে আপগ্রেড করা হবে আশা করা যায় ;

৩। ঐরূপ পরিকল্পনা না থাকিলে, তার কারণ ;

৪। যদি থাকে তা হলে, কবে নাগাদ করা হবে ?

**উত্তর**

১। না।

২। প্রশ্ন উঠে না।

৩। মহকুমা ভিত্তিক বিদ্যালয় উন্নীত করণের পরিকল্পনা নেওয়া হয়না।

৪। প্রশ্ন উঠেনা।

Admitted Starred Question No—213

Name of Member :— Sri Narayan Choudhury.

Will the Hon'ble Minister-In-Charge of Sch. Castes, O. B. C. S & Minorities Welfare Deptt. be pleased to state:

প্রশ্ন

১। রাজ্যে ও. বি. সি. ভুক্ত কত পরিবার আছে তাহা নথীভুক্ত করা হয়েছে কি না ?

২। যদি না করা হয়, তাহলে করার কোন সরকারী পরিকল্পনা আছে কি না ?

৩। ত্রিপুরায় ও. বি. সি. সম্প্রদায়ের জনগণনা হয়েছে কি না ?

৪। করা হলে মোট জনসংখ্যা কত ?

৫। যদি না করা হয়ে থাকে তাহলে কবে নাগাদ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ, হয়েছে।

২। প্রশ্ন উঠে না।

৩। হ্যাঁ, হয়েছে।

৪। ১৯৯৫-৯৬ ইং সনের রাজ্য সরকারের সমীক্ষা অনুযায়ী ত্রিপুরা রাজ্যে ও. বি. সি. জনসংখ্যা ৬,৭৪,২৯২ জন।

৫। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No—223

Name of the Member :— Sri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Science, Technology & Environment Deptt. be pleased to State.

প্রশ্ন

১। রাজ্যের শিক্ষা প্রতিষ্ঠান সহ সকল সরকারী ও আধা সরকারী প্রতিষ্ঠানগুলিতে ধুমপান নিষিদ্ধ করার কোন পরিকল্পনা আছে কি ?

২। যাত্রীবাহী টি. আর. টি. সি. এবং বেসরকারী বাস ও জীপে ধুমপান নিষিদ্ধ করার কোন পরিকল্পনা বা আইন চালু আছে কি ?

৩। না থাকিলে সরকার এ ব্যাপারে চলতি বছরে কোন আইন চালু করার পরিকল্পনা নিবেন কি ?

উত্তর

১। হ্যাঁ।

২। এ ধরণের পরিকল্পনা আছে কিন্তু তা এখনও চালু করা হয়নি।

৩। এই সম্পর্কে একটি স্বয়ং সম্পূর্ণ নূতন আইন প্রনয়ণের জন্য রাজ্য সরকার উদ্যোগী হচ্ছেন।

**Admitted Starred Question No—231**

**Name of Member :— Shri. Jawhar Saha**

**Will be the Minister-in-charge of the Information Cultural Affairs & Tourism Department be pleased to state**

প্রশ্ন

১। রাজ্য সরকার অবগত আছেন কি, রাজ্য থেকে প্রকাশিত কয়েকটি সংবাদপত্র বর্তমানে গভীর আর্থিক সংকটে আছে, (দৈনিক, সাপ্তাহিক ও পাক্ষিক পত্রিকাসহ)

২। রাজ্য সরকার ইহাও কি অবগত আছেন, গভীর আর্থিক সংকটের মুখে রাজ্য থেকে প্রকাশিত কয়েকটি সংবাদপত্র বন্ধ হওয়ার মুখে দাঁড়িয়েছে,

৩। এ সকল সংবাদ পত্রগুলিকে বাঁচিয়ে তোলার জন্য রাজ্য সরকার কি ধরণের উদ্যোগ-এর ব্যবস্থা গ্রহণ করেছেন ?

উত্তর

১। রাজ্য সরকারের কাছে সুনির্দিষ্ট এরকম কোন তথ্য নেই। তবে একটি স্ট্যাডি কমিটি গঠন করে আর্থিক ও পরিকাঠামোগত অবস্থা সহ সংবাদপত্রের মানোন্নয়ন এবং সাংবাদিক ও অসাংবাদিক কর্মচারীদের অবস্থা সম্পর্কে তথ্য জানার জন্য চেষ্টা চলছে।

২। প্রশ্ন উঠেনা।

৩। আর্থিক দৈন্যতা সত্বেও গত ১লা ডিসেম্বর' ৯৮ থেকে বিজ্ঞাপনের দর বাড়ানো হয়েছে। স্ট্যাডি কমিটির রিপোর্ট পেলে সরকার সাধ্য অনুযায়ী কর্মসূচী গ্রহণ করবে।

**Admitted Starred Question No—232**

**Name of Member :—Shri Basudev Majumder,**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :—**

প্রশ্ন

১। উগ্রপন্থী সন্ত্রাসবাদী কার্যকলাপের কারণে রাজ্যে বর্তমানে বন্ধস্কুলের সংখ্যা কত ? ( প্রাইমারী সিনিয়র বেসিক, হাইয়ার সেকেণ্ডারী (+২) স্কুলের পৃথক পৃথক হিসাব )।

উত্তর

১। রাজ্যে নিম্নে উল্লেখিত ৬ (ছয়)টি বিদ্যালয় বন্ধ আছে।

২। বটছড়া জে. বি. স্কুল, তেলিয়ামুড়া।

৩। কাঞ্চনছড়া জে. বি. স্কুল, কাঞ্চনপুর।

৪। অন্নদারোয়াজা পাড়া জে. বি. স্কুল, ছৈলেংটা।

৫। তুইবাকলাই জে. বি. স্কুল, তেলিয়ামুড়া।

৬। ছবিকুমার পাড়া জে. বি. স্কুল, সাব্রুম।

৭। বাশিচন্দ্র পাড়া জে. বি. স্কুল, সাব্রুম।

Admitted Starred Question No.—239

Name of Member : Shri Birajit Sinha.

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to state :-

প্রশ্ন

১। ১৯৯২ ইং সালে ত্রিপুরা সরকারের শিক্ষা দপ্তর থেকে বিদ্যানগর, উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের পাকা গৃহ নির্মাণের জন্য কোন অর্থ মঞ্জুর হয়েছে কিনা ?

২। অর্থ মঞ্জুর হয়ে থাকলে অর্থের পরিমাণ কত ;

৩। উক্ত কাজ কতদূর এগিয়েছে এবং কবে নাগাদ সম্পূর্ন হবে বলে আশা করা যায়।

উত্তর

১। শিক্ষা দপ্তর থেকে ১৯৯২ ইং সালে বিদ্যানগর উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়ের পাকা গৃহ নির্মাণের জন্য কোন অর্থ মঞ্জুর করা হয় নি।

২। প্রশ্ন উঠে না।

৩। প্রশ্ন উঠে না।

Admitted Starred Question No—240

Name of Member :— Shri Birajit Sinha.

Will be Hon'ble Minister-in-Charge of Education Department be Pleased to state :—

প্রশ্ন

১। কৈলাসহর পাইতুর বাজার এলাকায় নির্মীয়মান ডিষ্ট্রিক্ট ইনস্টিটিউট ফর এডুকেশন এণ্ড ট্রেনিং ( ডি. আই. ই. টি ) এর কাজ সম্পূর্ণ হয়েছে কি ?

২। না হয়ে থাকলে কবে নাগাদ একাজ সম্পূর্ন হবে ?

৩। এ পর্যন্ত কত টাকার কাজ হয়েছে ?

৪। উক্ত প্রতিষ্ঠানের জন্য কোন আসবাব পত্র কেনা হয়েছে কি ?

৫। যদি হয়ে থাকে তবে তা বর্তমানে কি অবস্থায় আছে ?

উত্তর

১। না।

২। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অতিরিক্ত অর্থ পাওয়া গেলে একাজ সম্পূর্ণ হবে। প্রয়োজনীয় তথ্যাদি সহ কেন্দ্রীয় সরকারের নিকট প্রয়োজনীয় অতিরিক্ত অর্থ বরাদ্দের জন্য প্রস্তাব যথাসময়ে পাঠানো হয়েছে।

৩। এ পর্যন্ত ১ কোটি ৭৩ হাজার টাকার কাজ হয়েছে।

৪। হ্যাঁ।

৫। আসবাব পত্রগুলি বর্তমানে উপ-শিক্ষা অধিকর্তা, উঃ ত্রিপুরা, কৈলাসহর অফিসে রক্ষিত আছে।

**Admitted Starred Question No—245**

**Name of Member :—Shri Nagendra Jamatia,**

**Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to State :-**

**প্রশ্ন**

১। অমরপুর মহকুমার তেনতুই হাইস্কুল, সোনাছড়া টি, এম, সি হাইস্কুল ও পাহাড়পুর হাইস্কুলের পাকা গৃহ করা হবে কিনা।

২। করা হইলে কবে নাগাদ কাজ শুরু হবে, এবং

৩। না হইলে তার কারণ?

**উত্তর**

১। অমরপুর মহকুমায় তেনতুই হাইস্কুল ও পাহাড়পুর হাইস্কুল নামে কোন স্কুল নাই। তবে তেনতুই বাড়ী হাইস্কুল ও নবীনরায় হাইস্কুল নামে দুটি স্কুল আছে। তেনতুই হাইস্কুল, সোনাছড়া টি, এম, সি হাইস্কুল ও নবীনরায় বাড়ী হাইস্কুলে গৃহ পাকা করার কোন পরিকল্পনা আপাতত নাই।

২। প্রশ্ন উঠে না।

৩। অর্থাভাব।

**Admitted Starred Question No—253**

**Name of the Member :— Sri Birajit Sinha**

**Will the Hon'ble Minister In-Charge of the Social Welfare & Social Education Department be please to state :**

**প্রশ্ন**

১) উত্তর ত্রিপুরা জেলা প্রশাসনের তত্ত্বাবধানে ও অর্থানুকূল্যে মূক বধিরের স্কুল হোষ্টেলের জন্যে দালান গৃহ নির্মাণ হয়েছে কি?

২) নির্মিত হলে ঐ দালান গৃহ মূক-বধির স্কুল কর্তৃপক্ষের কাছে হস্তান্তর হয়েছে কিনা?

৩) না হলে কারণ কি?

**উত্তর**

১) না।

২) না।

৩) O B B নমুনায় একটি দুতলা দালান গৃহ গৌরনগরে নির্মিত হয়। বিদ্যালয় স্থাপনের উদ্দোগ্যে এই দালান গৃহ নির্মিত হয় এবং হোষ্টেলের জন্য কোন গৃহ নির্মিত হয় নাই। পরবর্তী সময়ে মূক-বধির স্কুলের কর্তৃপক্ষ নির্মিত দুতলা দালান গৃহ হস্তান্তরের জন্য অনুরোধ করা হয়। গৌরনগর কৈলাশহর শহর হইতে ৮ কিঃ মিঃ দূরে অবস্থিত। ইহার ফলে মূক-বধির ছাত্র ও অভিভাবকের প্রতিদিন যাওয়া এবং আসায় অসুবিধা পরিলক্ষিত হয়। ফলে নূতন একটি স্থান কৈলাশহর নগর পঞ্চায়েতের অধীনে নির্বাচনের পরিকল্পনা চলিতেছে।

Admitted Starred Question No—263

Name of Member :— Shri Shyama Charan Tripura

Will the Hon'ble Minister-in-charge of the Education Department be Plessed to state :—

প্রশ্ন

১। ঘোষিত সরকারী নীতি অনুসারে প্রতিমহকুমায় একটি ইংলিশ মিডিয়াম স্কুল স্থাপনের অঙ্গ হিসাবে লংতরাইভ্যালী মহকুমায় কবে পর্য্যন্ত ইংলিশ মিডিয়াম স্কুল স্থাপিত হবে ?

উত্তর

১। লংতরাইভ্যালী মহকুমায় একটি ইংলিশ মিডিয়াম প্রাইমারী স্কুল স্থাপন করার জন্য এ. ডি, সি কর্তৃপক্ষকে অনুরোধ করা হয়েছে।

Admitted Starred Question No—274.

Name of Member :— Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister—in—Charge of the Social Welfare and Social Education Department be pleased to state :

প্রশ্ন

১। ইহা কি সত্য অ্যাসুয়েল প্লেন স্কীম স্পেসিয়েল নিউট্রেশান প্রোগ্রাম বালাহার এ মেমো নং এফ. ৩ ( ৩) ডি এস ডব্লিও. ই, ই, এস টি, টি, এম ৮৮ ( লুজ ) ডেটেড ৩১. ৫. ১৯৯০ অনুসারে কিছু সংখ্যক স্কুল মাদার নিয়োগ করা হয়েছিল ?

২। ইহা সত্য যে ঐসব স্কুল মাদার এখনও পে স্কেল পায় নাই ;

৩। সত্য হলে তার কারণ ?

৪। তাদের চাকুরী নিয়মিত করে পে স্কেল দেওয়ার কোন পরিকল্পনা আছে কি ?

৫। থাকিলে কবে নাগাদ তা কার্য্যকরী করা হবে ?

উত্তর

১। হঁযা,

২। হঁযা,

৩। ঐ সকল স্কুল মাদারগণ মাসিক কনসেলিডেটেড্ বেতন ভুক্ত ছিলেন। তাই পে স্কেল দেওয়ার প্রশ্ন আসেনা। তবে বর্ত্তমানে উনাদের মাসিক ৮২৫ টাকা স্থির বেতন ভুক্ত হিসাবে রাখা হয়েছে।

৪। এমন কোন পরিকল্পনা নাই, তবে শূন্যপদ সৃষ্টি হলে নিয়ম অনুসারে পূরণ করা হয়ে থাকে।

৫। প্রশ্ন উঠেনা।

ANNEXURE ( B )

**Admitted Unstarred Question No—3**

**Name of Member :— Shri Gita Mohan Tripura.**

Will the Hon'ble Minister-in-Charge of the Education Department be pleased to State : —

প্রশ্ন

১। মাননীয় মুখ্যমন্ত্রী কর্তৃক ২৫ দফা গুচ্ছ প্রকল্পে জুনিয়ার বেসিক স্কুলে পাকা বাড়ী নির্মাণের যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তদনুযায়ী শান্তিরবাজার বিদ্যালয় পরিদর্শকের অধীন কয়টি জুনিয়ার বেসিক স্কুলে পাকা বাড়ী নির্মাণ করা হবে, সে সকল স্কুলের নাম, এবং

২। কবে পর্য্যন্ত উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। মুখ্যমন্ত্রী কর্তৃক ঘোষিত ২৫ দফা গুচ্ছ প্রকল্পে শান্তির বাজার বিদ্যালয় পরিদর্শকের ( সরকারী ) অধীনে কোন জুনিয়ার বেসিক স্কুলে পাকা বাড়ী নির্মাণের পরিকল্পনা গ্রহণ করা হয়নি। তবে ত্রিপুরা স্বশাসিত জেলা পরিষদের অধীন বীরচন্দ্রমনু বিদ্যালয় পরিদর্শকের অধীনে আটটি জুনিয়ার বেসিক স্কুলে পাকা বাড়ী নির্মাণের কাজ হাতে নেয়া হয়েছে। স্কুলগুলির নাম নিম্নরূপ : —

১। রাঙ্গাছড়া বি পি জে বি স্কুল
২। কৃষ্ণনগর ( পশ্চিম মনু ) জে বি স্কুল।
৩। সদারাই রোয়াজা পাড়া জে বি স্কুল।
৪। শচীন্দ্র রোয়াজা পাড়া জে বি স্কুল।
৫। কাছারী রোয়াজা পাড়া জে বি স্কুল।
৬। বগাফেল জে বি স্কুল।
৭। গাবোরছড়া জে বি স্কুল।
৮। লাউমুনি পাড়া জে বি স্কুল।

২। বর্তমান আর্থিক বছরের ( ১৯৯৯—২০০০ ) শেষ নাগাদ উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়।

**Admitted Unstarred Question No—5**

**Name of the Member : Shri Samir Deb Sarkar,**

Will the Hon'ble Minister-In-Charge of the Social Welfare & Social Education Department be pleased to State :

প্রশ্ন

১। রাজ্যের বালোয়াড়ী ও অঙ্গনাদী কেন্দ্র সমূহে বাল্যাহার প্রকল্পে, এস.এন. পি এ মোট কত পরিমাণ চাল ও ডাল গত অর্থ বর্ষে দেওয়া হয়েছে ; ( ব্লক ভিত্তিক হিসাব )

২। ইহা কি সত্য যে বাল্যাহার প্রকল্পের বরাদ্দ চাল ও ডাল কোন কোন ব্লকে একত্রে মিশিয়ে কেন্দ্র সমূহে বিলি করা হয় ; এবং

৩। সত্য হলে, তার কারণ কি ?

উত্তর

১। রাজ্যের বাং ওয়াড়ী ও অঙ্গনাদী কেন্দ্রসমূহের বালাহার প্রকল্পে মোট ৭১৪৯ কুইন্টাল চাল এবং ৩৬৭৫ কুইন্টাল ডাল এবং এস. এন. পি প্রকল্পে ৩১৩৪৫ কুইন্টাল চাল এবং ১৫,৬৭২ ৫০ কুইন্টাল ডাল গত অর্থ বর্ষে (১৯৯৮-৯৯ইং) দেওয়া হয়েছে ব্লক ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া হল :—

| | ব্লকের নাম | চালের পরিমাণ | ডালের পরিমাণ |
|---|---|---|---|
| | বালাহার প্রকল্পে | | |
| ১। | অমরপুর | ৪৭ কুইন্টাল | ২৪ কুইন্টাল |
| ২। | মেলাঘর | ২৩৬ ,, | ১১৮ ,, |
| ৩। | ধর্মনগর | ৩৬৯ | ২৮৫ ,, |
| ৪। | পানিসাগর | ,, | ,, |
| ৫। | বিশালগড় | ৩৪৩ ,, | ১৭১ ,, |
| ৬। | ডুকলী | ২৭২ ,, | ১৩৬ ,, |
| ৭। | মাতাবাড়ী | ৪৬৮ | ২৩৪ |
| ৮। | কাকড়াবন | ,, | ,, |
| ৯। | সাঁতচান | ২৮৯ ,, | ১৪৪ ,, |
| ১০। | আমবাসা | ৭২ ,, | ৩৫ ,, |
| ১১। | সালেমা | ৩৯৬ ,, | ১৯৮ ,, |
| ১২। | বগাফা | ১২৩ ,, | ৬২ ,, |
| ১৩। | তেলিয়ামুড়া | ৭৭ ,, | ৩৩ ,, |
| ১৪। | মোহনপুর | ৪৭৫ ,, | ১২৮ ,, |
| ১৫। | বিলোনীয়া | ১৪৯ ,, | ৭৫ ,, |
| ১৬। | জিরানিয়া | ১৩০ ,, | ৬৫ ,, |
| ১৭। | এ. ডি. সি. | ৩৭৩৩ ,, | ১৮৬৬ ,, |
| | | ৭১৪৯ ,, | ১৬৭৫ ,, ( ৩৬৭৫ ) |

| | এস. এম. পি | চালের পরিমাণ | ডালের পরিমাণ |
|---|---|---|---|
| ১। | বি. ডি .ও জিরানিয়া | ১০৮০ কুইন্টাল | ৫৪০ কুইন্টাল |
| ২। | বি, ডি, ও মান্দাই | ১০৫৫ ,, | ৫২৭.৫০ ,, |
| ৩। | বি,ডি,ও মোহনপুর | ১৭২০ ,, | ৮৬০ ,, |
| ৪। | বি,ডি.ও বিশালগড় | ১৩৫০ ,, | ৬৭৫ ,, |
| ৫। | বি,ডি,ও ডুকলী | ১০৬৫ ,, | ৫৩২.৫০ ,, |
| ৬। | বি,ডি,ও জম্পুইজলা | ১১২৫ ,, | ৫৫২.৫০ ,, |

| এস, এম, পি. | চালের পরিমাণ | | ডালের পরিমাণ | |
|---|---|---|---|---|
| ৭। বি,ডি,ও খোয়াই | ৯০০ | কুইন্টা | ৪৫০ | কুইন্টাল |
| ৮। বি,ডি,ও তুলাশিখর | ৬৮৫ | ,, | ৪৭২·৫০ | ,, |
| ৯। বি,ডি,ও তেলিয়ামুড়া | ১৪১৫ | ,, | ৭০৭·৫০ | ,, |
| ১০। বি,ডি,ও মেলাঘর | ১৮৯০ | ,, | ৯৪৫ | ,, |
| ১১। বি,ডি,ও মাতাবাড়ী | ১৪৭০ | ,, | ৭৩৫ | ,, |
| ১২। বি,ডি,ও কিল্লা | ৭৩০ | ,, | ৩৬৫ | ,, |
| ১৩। বি,ডি,ও অমরপুর | ১১৩৫ | ,, | ৫৬৭·৫০ | ,, |
| ১৪। বি,ডি,ও করবুক | ৭৫০ | ,, | ৩৭৫ | ,, |
| ১৫। বি,ডি,ও সাঁতচান | ১২১০ | ,, | ৬০৫ | ,, |
| ১৬। বি,ডি,ও রূপাইছাড়ি | ৮০৫ | ,, | ৪০২·৫০ | ,, |
| ১৭। বি,ডি,ও চুম্বুর নগর | ১০৩৫ | ,, | ৫১৭·৫০ | ,, |
| ১৮। বি,ডি,ও রাজনগর | ১১২৫ | ,, | ৫৬২·৫ | ,, |
| ১৯। বি,ডি,ও বগাফা | ১৩০০ | ,, | ৬৫০ | ,, |
| ২০। বি,ডি,ও কুমারঘাট | ১৪৩৫ | ,, | ৭১৭·৫০ | ,, |
| ২১। বি,ডি,ও ছামনু | ৮৫৫ | ,, | ৪২৭·৫০ | ,, |
| ২২। বি,ডি,ও মনু | ১৩৯০ | ,, | ৬৯৫ | ,, |
| ২৩। বি,ডি,ও পানিসাগর | ৯৩০ | ,, | ৪৬৫ | ,, |
| ২৪। বি,ডি,ও কদমতলা | ৭৬০ | ,, | ৩৮০ | ,, |
| ২৫। বি,ডি,ও দশদা | ১৯৭৫ | ,, | ৯৮৭·৫০ | ,, |
| ২৬। বি,ডি,ও সালেমা | ১৫৯৫ | ,, | ৭৯৭·৫০ | ,, |
| ২৭। ডেপুটি ডাইরেক্টার এস,এন, পি, ( আরবান ) | ৩৬০ | ,, | ১৮০ | ,, |
| মোট— | ৩১,৩৪৫ | ,, | ১৫,৬৭২·৫০ | ,, |

২। ইহা সত্য।

৩। চাল ও ডাল একত্র মিলিয়ে বিলি করা হয় যাতে বরাদ্দকৃত চাল ও ডালের আনুপাতিক হিসাব সঠিক থাকে এবং অপচয় রোধ করা যায়।

Admitted Un-starred Question No.11

Name of the Member :—Sri Samir Deb Sarkar

Will the Hon'ble Minister-in-charge of Sch. Castes, O. B. Cs & Minorities Welfare Department be pleased to State :—

**প্রশ্ন**

১। গত ১৯৯৮-৯৯ইং অর্থবর্ষে OBC Welfare Department এ কোন্ কোন্ খাতে মোট কত টাকা বরাদ্দ ছিল, তন্মধ্যে মোট ব্যয়ের পরিমাণ কত ; এবং—

২। গত ১৯৯৮-৯৯ইং অর্থবর্ষে OBC Development Corporation থেকে কতজনকে কত টাকা ঋণ দেওয়া হয়েছে ? ( পৃথক পৃথক স্কীম ভিত্তিক হিসাব )

**উত্তর**

১। গত ১৯৯৮-৯৯ইং অর্থবর্ষে OBC Welfare Deptt. এ সর্বমোট বরাদ্দের পরিমাণ ৬০'০৩ লক্ষ টাকা এবং ব্যয়ের পরিমাণ ৫৯'২৫ লক্ষ টাকা ছিল। প্রকল্প ভিত্তিক বরাদ্দ ও ব্যয়ের হিসাব নিম্নে দেওয়া গেল :—

| ক্রমিক নং | প্রকল্পের নাম | বরাদ্দকৃত অর্থের পরিমাণ | ব্যয়িত অর্থের পরি: |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| | শিক্ষা বিষয়ক | | |
| | ক) প্রাক মাধ্যমিক বৃত্তি ( নবম ও দশম শ্রেণীর জন্য ) | ২৮'১৫ লক্ষ টাঃ | ১২'৮১ লক্ষ |
| | খ) মাধ্যমিক উত্তর বৃত্তি ( একাদশ ও দ্বাদশ শ্রেণীর জন্য ) | | ১৪'৫০ ,, |
| | গ) ডঃ বি আর, আম্বেদকর স্মৃতি পুরস্কার | ৪.১৪ | ৩'৬৯ লক্ষ |
| | ঘ) ও, বি, সি জনগণের আর্থ সামাজিক উন্নয়নে লোক শিল্পী সংস্কৃতি প্রচার ইত্যাদি। | | ০'৮৩ লক্ষ |
| | | মোট—৩২,২৯, লক্ষ | ৩১,৭৪ লক্ষ |
| | অর্থনৈতিক | | |
| | ক) রাবার/চা/কফি— চাষ প্রকল্প | ৭'৯০ লক্ষ | ৭'৯০ লক্ষ |
| | খ) নিউক্লিয়াস — বাজেট প্রকল্প | ১২'০০ ,, | ১১'৬৭ ,, |
| | | মোট—১৯'৯০ লক্ষ | ১৯'৫৭ লক্ষ |
| ৩। | বেতন ভাতা/প্রশাসন পরিচালনা খাতে ব্যয় বাবদ | ৭'৮৪ লক্ষ— | ৭'৯৪ লক্ষ |
| | | সর্বমোট—৬০'০৩ লক্ষ— | ৫৯'২৫ লক্ষ |

২। উক্ত অর্থবর্ষে OBC Development Corporation থেকে যে পরিমাণ ঋণ দেওয়া হয়েছে ইহার পৃথক পৃথক স্কীম ভিত্তিক হিসাব নিয়ে দেওয়া গেল।

| ক্রমিক নং | প্রকল্পের নাম | বেনিফিসারী সংখ্যা | প্রদত্ত ঋণের পরিমাণ |
|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ |
| ১। | সব্জী ব্যবসা | ২৯ | ৭,৯৮,৭৫০'০০ টাকা |
| ২। | পান চাষ | ২১ | ৭,২৮,০০০'০০ " |
| ৩। | হ্যাণ্ডিক্র্যাপ্টস | ৫৭ | ১৩,৫৮০০০'০০ ,, |
| ৪। | হাঁস পালন | ৪৯ | ১১,৬৩,৭৫০'০০ ,, |
| ৫। | সেলুন | ৩৩ | ৭৭,৯,০০০'০০ ,, |
| ৬। | তাঁত শিল্প | ২৪ | ৫,৫৬,২৫০'০০ ,, |
| ৭। | ছাগল পালন | ২২ | ৫,৩৬,৭৫০'০০ ,, |
| ৮। | কাঠ মিস্ত্রী | ৫ | ১,৯০,০০০'০০ ,, |
| ৯। | তৈয়ারী পোষাক | ২০ | ৭,৯৮,০০০'০০ ,, |
| ১০। | অটোরিক্সা | ৪৯ | ২৫,৪৭,৬৪০'০০ ,, |
| ১১। | হোটেল ব্যবসা | ১৩ | ২,০২,৭৫০'০০ ,, |
| ১২। | ক্রস ব্রীড গাভী | ৫৩ | ৭,৭৪,২৫০'০০ ,, |
| ১৩। | কৃষি সরঞ্জাম | ২০ | ৪,৭৯,২৫০'০০ ,, |
| ১৪। | স্টেশনারী | ১৮ | ৬,৮৪,০০০'০০ ,, |
| ১৫। | স্বর্ণকার | ১৯ | ২,৯৭,৯৭৫'০০ ,, |
| ১৬। | রিক্সা | ২৩ | ১,১৬,৩০০'০০ ,, |
| ১৭। | পাওয়ার টিলার | ৩৭ | ২৮,২৩,৪৯০'০০ ,, |
| ১৮। | গ্রোসারী সপ | ১২ | ৪.৫৬,০০০'০০ ,, |
| ১৯। | এডুকেশন | ২৪ | ১,৪৪,০০০'০০ ,, |
| ২০। | মিষ্টি দোকান | ১১ | ৪,০৩,৭৫০'০০ ,, |
| ২১। | হর্টি কালচার | ৬ | ১,১৪,০০০'০০ ,, |
| ২২। | ব্ল্যাক স্মিথী | ২৭ | ৩,০৩,২৪০'০০ ,, |
| ২৩। | পটারী | ২২ | ৩,২৪,৪২৫'০০ ,, |
| | সর্বমোট— | ৫৬২ | ১,৬৯,৪৬,৫৭০'০০, টাকা |

**Admitted Un-starred Question No.—14**

**Name of the Member :— Sri Joy Gobinda Deb Roy.**

**Will the Hon'ble Minister-in-charge of the Education Department be pleased to State.**

**প্রশ্ন**

১। রাজ্যে কতগুলি সরকারী ও বেসরকারী হায়ার সেক্রেটারী স্কুল রয়েছে ( মহকুমা ভিত্তিক হিসাব )

২। সমস্ত স্কুলে প্রধান শিক্ষক শিক্ষিকা নিযুক্ত আছেন কিনা।

৩। আর, কে, পুর বিধানসভা কেন্দ্রের খিলপাড়া হাইস্কুলটিকে হায়ার সেকেণ্ডারীতে পরিণত করার পরি-কল্পনা আছে কি না ; এবং

৪। না থাকলে কারণ এবং থাকলে কবে নাগাদ করা হবে ?

**উত্তর**

১। রাজ্যে মোট সরকারী ১৮৮টি ও বেসরকারী ২৫টি মিলিয়ে সর্বমোট ২১৩ ( দুইশত তের ) টি হায়ার সেকেণ্ডারী স্কুল রয়েছে।

( মহকুমা ভিত্তিক হিসাব সঙ্গে জুড়ে দেওয়া হলো )

২। না।

৩। বর্তমানে এখন কোন পরিকল্পনা নেই।

৪। মাপকাঠির আওতায় পড়ে না।

Sub-Division wise No. of H.,S (+2 Stage) Schools.

| Name of Sub-Division | No. of H/S. | Govt. No. of aided | Non-Govt. H/S Un-aided | Total | Total |
|---|---|---|---|---|---|
| 1. Sadar | 32 | 12 | — | 12 | 45 |
| 2. Bishalgarh | 20 | 3 | 1 | 4 | 24 |
| 3. Sonamura | 13 | — | — | — | 13 |
| 4. Khowai | 23 | 2 | — | 2 | 25 |
| Total of West | 89 | 17 | 1 | 18 | 107 |
| 5. Kamalpur | 8 | 1 | — | 1 | 9 |
| 6. Ambassa | 2 | — | — | — | 2 |
| 7. Gandachara | 1 | — | — | — | 1 |
| 8. Longtharai Velly | 5 | — | — | — | 5 |
| Total of Dhalai | 16 | 1 | — | 1 | 17 |
| 9. Dharmanagar | 14 | 1 | — | 1 | 15 |
| 10. Kailashahar | 8 | 2 | — | 2 | 10 |
| 11. Kanchanpur | 7 | — | — | — | 7 |
| Total fo north. | 29 | 3 | — | 3 | 32 |

**মিঃ স্পীকার ঃ—** মাননীয় সদস্য শ্রীখগেন্দ্র জমাতিয়া এবং প্রণব দেববর্মা মহোদয়।

**শ্রীরতিমোহন জমাতিয়া :—** সাপ্লিমেণ্টারী স্যার, সাপ্লিমেণ্টারী স্যার,

**মিঃ স্পীকার :—** না, না, আর নয়। মাননীয় সদস্য অনেকগুলি হয়েছে আর নয়।

**শ্রীরতিমোহন জমাতিয়া ঃ—** নিশ্চয়ই এটা জানেন যে, নিত্যবাজারের পাশাপাশি নিত্য বাজারসংলগ্ন দেবতামুড়া হাইস্কুল আছে। এই হাইস্কুলের অউপজাতি শিক্ষকরা দীর্ঘ দেড় দুই বছর ধরে স্কুলে যাচ্ছে না। কেন সেখানে উগ্রপন্থীদের আস্তানা এবং সেখানকার শিক্ষকদের তারা ধরে নিয়ে বেদম পেটায়। সেখানকার শিক্ষক যারা আছেন তাদের বেতনের তিন চার শতাংশ না তাদের বেতনের অর্ধেক দিয়ে দিতে হচ্ছে। শিক্ষকদের বেতন যদি দেড় হাজার টাকা হয়। তাহলে অর্ধেক তাদের দিয়ে দিতে হচ্ছে। এইরকম বলে শিক্ষকরা সেখানে কিভাবে কাজ করবে? ফলে সেখানে গত বছর একজন ছাত্রও পাশ করেনি।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) **:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্যের দ্বিতীয় সাপ্লিমেন্টারীর উত্তরেই বলেছি উনি এখানে যে বিষয়টা তুলেছেন এটা নিয়ে কোন রকম বিরোধিতা বা বিতর্ক নেই। আমরা বলেছি সব জিনিষটা দেখব এবং সমস্যাটাও বলার চেষ্টা করেছি।

**মিঃ স্পীকার :—** প্রশ্ন পর্ব শেষ। যে সমস্ত তারকা চিহ্নিত প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেইগুলির উত্তর এবং তারকা চিহ্ন বিহীন প্রশ্নগুলোর উত্তরপত্র সভার টেবিলে রাখার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি। **ANNEXURE-A & B**

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, আমরা এখানে দেখছি আপনার প্রশ্নপত্র গ্রহণ করার ক্ষেত্রেও রিগিং চলছে।

**মিঃ স্পীকার ঃ—** না, না, আমি দেখছি পরবর্ত্তী সময় এটা দেখা হবে। এটা আশা করতে পারিনি। আজকে হাইয়েষ্ট রিপ্লাই দেওয়া হয়েছে। যাতে আরও বেশী পান সেগুলি দেখা হবে।

## MATTER RAISED BY MEMBERS

**শ্রীসুদীপ রায়বর্মণ ঃ—** স্যার, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২১শে এবং ২২শে জানুয়ারী শিলং-এ উত্তরপূর্ব্বাঞ্চলের মুখ্যমন্ত্রী এবং রাজ্যপালদের নিয়ে একটা প্যাকেজ ঘোষিত হয়, উত্তরপুর্ব রাজ্যের জন্য সেখানে ১০ হাজার কোটি টাকা মাননীয় প্রধানমন্ত্রী উত্তর-পূর্বাঞ্চলের জন্য ঘোষণা দিয়েছেন। সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী হাউজে একটা বিবৃতি দেবেন এবং আমাদের সবাইকে অবগত করবেন। আমাদের রাজ্যে এই ১০ হাজার কোটি টাকার কি কি আছে?

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী )**:—** নিশ্চয়ই দেব। হাউজের লাস্ট ডে-তেআমি এই বিষয়টা নিয়ে হাউজকে জানাব।

**শ্রীপ্রকাশচন্দ্র দাস ঃ—** তাকমা রাবার কারখানায় এলোমোলো হিসাব দেখিয়ে লুটেপুটে খাচ্ছে। চক্রান্তকারীর একটা সম্ভাবনাময় শিল্পের অপমৃত্যু ঘটতে চলছে অচিরেই একটা বিবৃতি চাই।

**শ্রীনারায়ণ রূপিনী** ( মন্ত্রী ) :— স্যার, আমি ১৭ তারিখ উত্তর দেব।

RESOLUTION MOVED BY THE CHAIR

**Mr. Speaker :—** The sixth Session of the Eighth Assembly of Tripura in its first sitting on the 11th day of February, 2000 adopted the following unanimns Resolution

"The Tripura Legislative Assembly expresses deep concern regarding the decision of the Government of Gujrat to allow its employees to participate in R. S. S. activities and also support of the laid decision by the Hon'ble Prime Minister of India. Consequently; this House proposes that the recent decision of the Government of Cujrat permitting the employees to participate in the R. S. S. activitics should be rescended" এটা যদি আপনাদের মনপুত হয় তা হলে এটা আমরা পাঠিয়ে দিতে পারি।

**শ্রীসুদীপরায় বর্ম্মণ ঃ—** ঠিক আছে।

REFERENCE CASES

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ একটি নোটিশ মাননীয় সদস্যদের নিকট হইতে নিম্নে উল্লেখ্য বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটী পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লিখিত বিষয়টি উৎথাপন করার অনুমতি দিয়াছি এবং এই বিষয়ে যে সদস্য নোটিশ দিয়েছে তাঁর নাম হচ্ছে শ্রীসমীরদেব সরকার এবং শ্রীঅনিল চাকমা মহোদয়। নোটিশের বিষয় হচ্ছে -"গ্রামোন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমিয়ে দেয়া সম্পর্কে"।

**শ্রীসমীরদেব সরকার :—** মিঃ স্পীকার স্যার, আমাদের রেফারেন্স পিরিয়ডের বিষয় হচ্ছে— "গ্রামোন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমিয়ে দেওয়া সম্পর্কে"।

**মিঃ স্পীকার :—** আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখিতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ কখন অথবা পরে কবে তাঁর বক্তব্য রাখতে পারিবেন তাহা অনুগ্রহ করিয়া জানান।

**শ্রীজিতেন্দ্র চৌধুরী** ( মন্ত্রী ) **ঃ—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আগামী ১৫.০২.২০০০ইং তারিখে এই বিষয়ের উপর আমার বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আমি আজ আরেকটি নোটিশ মাননীয় সদস্যদের নিকট হইতে নিম্নে উল্লেখিত বিষয়ের উপর পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উত্থাপন করার অনুমতি দিয়েছি এবং এই বিষয়ে যে সদস্যরা

নোটিশ দিয়েছেন তাঁহাদের নাম উল্লেখ করছি—শ্রীমানিক দে এবং শ্রীঅমিতাভ দত্ত। নোটিশটির বিষয়বস্তু হচ্ছে—"নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর রেশনশপ ও খোলা বাজারে মূল্যবৃদ্ধি সম্পর্কে।"

**শ্রীমানিক দে** ( মজলিশপুর ) :— আমাদের রেফারেন্স পিরিয়ডের বিষয় হচ্ছে—"নিত্যপ্রয়োজনীয় দ্রব্য সামগ্রীর রেশনসপে ও খোলা বাজারে মূল্য বৃদ্ধি সম্পর্কে।"

**মিঃ স্পীকার** :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর তাঁহার বক্তব্য রাখার জন্য আহ্বান করিতেছি। যদি এক্ষুনি তিনি এই বিষয়ের উপর উনার বিবৃতি না দিতে পারেন তাহলে তিনি সময় চাইতে পারেন।

**শ্রীগোপাল দাস** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, আমি এই ব্যাপারে আগামী ১৬.২.২০০০ইং তারিখে বিবৃতি দেব।

**মি : স্পীকার** :— আমি আরেকটি নোটিশ মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয়ের নিকট হইতে পাইয়াছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে বিষয়টি উৎথাপনের অনুমতি দিয়াছি। নোটিশটি হচ্ছে—"গত ৯ই ফেব্রুয়ারী ২০০০ইং স্যন্দন পত্রিকায় প্রকাশিত সংরক্ষণ নীতি মানা হচ্ছে না এ, ডি, সি, থেকে বাঙালীদের হঠাতে জনসংখ্যানুপাতিক চাকুরী বিলি—সংবাদ সম্পর্কে।"

**মিঃ স্পীকার** :— আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি এই বিষয়ের উপর উনার বিবৃতি দেওয়ার জন্য। তিনি যদি এক্ষুনি বিবৃতি দিতে না পাবেন তাহলে সময় চাইতে পারেন।

**শ্রীঅঘোর দেববর্মা** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, আমি এই বিষয়ের উপর আগামী ১৭.২.২০০০ইং তারিখে আমার বিবৃতি দেব।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার** :— এখন দৃষ্টি আকর্ষণী নোটিশ,

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :—মিঃ স্পীকার স্যার, রেফারেন্স পিরিয়ড তো ছিল। সেইটা আলোচনা হবে না ?

**মিঃ স্পীকার** :— ঠিক আছে, আগে কলিং এটেনশানগুলি এডমিট করে পরে আলোচনা হবে। আমি শ্রীবিল্লাল মিঞা মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হল—"কাঁঠালিয়া ও বক্সনগর খাদ্য গুদাম থেকে চাউল পাচারের ঘটনা সরকারী তদন্তে প্রমাণিত : তিন বছরে ১৫ লক্ষ টাকা : ঘটনা ধামাচাপা দিতে দৌড়ঝাপ শুরু-এই শিরোনামে গত ১৭ই জানুয়ারী দৈনিক সংবাদে প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীবিল্লাল মিঞা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। এখন আমি মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। তিনি যদি এক্ষুনি এই বিষয়ের উপর উনার বিবৃতি দিতে না পারেন তাহলে সময় চাইতে পারেন।

**শ্রীগোপাল দাস** ( মন্ত্রী ) :— স্যার, আমি ১৭ ২ ২০০০ইং তারিখে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— আমি নিম্নলিখিত সদস্যের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীপ্রনব দেববর্মা এবং মাননীয় সদস্য শ্রীনারায়ণ চন্দ্র চৌধুরী। নোটিশের বিষয়বস্তু হলো "গত ৩১শে ডিসেম্বর ডেইলী দেশের কথা পত্রিকার প্রথম পৃষ্ঠার ৬ষ্ঠ কলমে" মোহনপুরের জগৎপুরে দুটি জীপে নিরীহ যাত্রীদের উপর দুর্বৃত্তদের বোমা আক্রমণ নিহত ৪ শিশু নারীসহ আহত ২১ তীব্র ধিক্কার" শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রী দেববর্মা, ও শ্রীচৌধুরী কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দিতে অনুরোধ করছি, যদি আজ না পারেন তাহলে তারিখ ও সময় জানাতে পারেন।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি আগামী ১৭ই ফেব্রুয়ারী, ১০০০ইং তারিখে উত্তর দেব।

**মিঃ স্পীকার** :— আমি নিম্নলিখিত সদস্যের নিকট থেকে দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা। নোটিশের বিষয়বস্তু হলো "গত ২৫শে জানুয়ারী, ২০০০ইং দৈনিক সংবাদ পত্রিকার প্রথম পৃষ্ঠার" গভীর দরদী বাম সরকারের রাজত্বে আবার সন্তান বিক্রি হলো অভাবের তাড়নায়, লংতরাইয়ে দুর্ভিক্ষের পদধ্বনি" সংবাদ শিরোনাম সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীদেববর্মা কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবটি উৎথাপনের সম্মতি দিয়েছি। মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দিতে অনুরোধ করছি, যদি না পারেন তাহলে তারিখ ও সময় পরে জানাতে পারেন।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ১৭ই ফেব্রুয়ারী ২০০০ইং তারিখে উত্তর দিব।

## REFERENCE PERIOD

**মিঃ স্পীকার** :— এখন রেফারেন্স পিরিয়ড। আজকের কার্য্যসূচীতে ১ (একটি) উল্লেখ্য বিষয়ের (রেফারেন্স পিরিয়ড) উপর সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়ের গত ১১ ০২ ২০০০ইং তারিখে মাননীয় সদস্য শ্রীমানিক দে এবং শ্রীখগেন্দ্র জমাতিয়া মহোদয় যুগ্মভাবে উত্থাপন করেছিলেন এখন আমি স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয়

মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নে উল্লিখিত বিষয়বস্তুটির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তুটি হলো :— "গত ৫ই ফেব্রুয়ারী সন্ধ্যায় সদর মহকুমা শাসক সুখরাম দেববর্মাকে হত্যার উদ্দেশ্যে আক্রমণ সম্পর্কে।"

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৫.০২.২০০০ইং তারিখ রাত্র অনুমান ৭-১০ মি এক ব্যক্তি পশ্চিম থানাতে টেলিফোনে জানায় যে এস. ডি. ও অফিসের ভিতর একটি বোমা ফাটার আওয়াজ সে শুনিতে পায়। তাহার পরিচয় দিতে অস্বীকার করে।

উক্ত ঘটনা পশ্চিম থানায় জিডি এন্ট্রি করিয়া পশ্চিম থানার সাব-ইন্সপেকটর শ্রীধীরেন্দ্র পাল, এ. এস. আই শ্রী দেবব্রত ভট্টাচার্য্য. এ. এস. আই শ্রী আর দাশ এবং এ. এস আই শ্রী জে ঘোষ টি এস আর সাথে নিয়া খবরের সত্যতা যাচাই করিতে ঘটনা স্থলে ছুটিয়া যায়।

সদর মহকুমা শাসকের অফিসে পৌঁছিলে অতিরিক্ত মহকুমা শাসক শ্রী শম্ভু নমঃ মহাশয় একটি লিখিত অভিযোগ দায়ের করেন। অভিযোগের মূল বিষয় বস্তু এই রকম—০৫.১.২০০০ইং তারিখ আনুমানিক সন্ধ্যা ৭টার সময় যখন মহকুমা শাসক শ্রীসুখরাম দেববর্মা মহাশয় বাড়ীতে যাইবার জন্য তাহার ব্যক্তিগত দেহরক্ষী ও গাড়ীর চালক সহ রওনা হইতে ছিলেন, তখন কিছু সংখ্যক দুঃস্কৃতকারী মহকুমা শাসককে, লক্ষ্য করিয়া এলোপাথারী গুলি করিয়া পালাইয়া যায়। ফলে মহকুমা শাসক তাহার দেহরক্ষী ও ড্রাইভার গুরুতর আহত হয়। গাড়ীর ক্ষতি হয়। উক্ত ঘটনা নাইট গার্ড সঞ্জয় চৌধুরী ও পিওন হারাধন চৌধুরী প্রত্যক্ষ করেন।

উক্ত এফ, আই. আর-এর ভিত্তিতে এস. আই ধীরেন্দ্রচন্দ্র পাল তদন্ত শুরু করেন। পশ্চিম থানায় ভারতীয় দণ্ডবিধির ৩২৬/৩০৭/৪২৭ ধারা ও অস্ত্র আইনের ২৭ ধারায় একটি মামলা নথীভূক্ত হয়। তদন্তকালে প্রকাশ পায় মহকুমা শাসকের দেহরক্ষী গুলিতে নিহত হয়। তদন্তকারী অফিসার মৃতদেহের সুরথাল ( এনগোয়েষ্ট ) রিপোর্ট তৈরী করার পর ময়না তদন্তের জন্য প্রেরণ করেন। ঘটনাস্থল হইতে ৩০৩ রাইফেলের কার্তুজ, ৩টি ব্যবহৃত বুলেট, এস. ডি. ও ব্যবহৃত গাড়ীর ভাঙ্গা কাচের টুকরা, মৃত দেহরক্ষী রতন ঘোষের পরিধেয় বস্ত্রাদি. ড্রাইভার সুমন লস্করের ব্যবহৃত একজোড়া সেণ্ডেল এবং মৃত দেহরক্ষীর সরকারী টাইটান টাইগার রিভলবার ও গুলি পুলিশ ঘটনাস্থল থেকে বাজেয়াপ্ত করে।

তদন্তকারী অফিসার নিম্নলিখিত ১৬ ব্যক্তির স্বাক্ষর গ্রহণ করেন। ১) হারাধন চৌধুরী, পিতা-হরিশ চৌধুরী ২) অতনু রায়চৌধুরী, পিতা বীরেন্দ্রলাল রায়চৌধুরী ( পি. এ ) ৩) অনিল দে, পিতা নগেন্দ্র দে, ৪) সঞ্জয় চৌধুরী, পিতা সুকুমার চৌধুরী ( নাইট গার্ড ) ৫) নিখিল ঘোষ, পিতা বীরেন্দ্র ঘোষ ৬) সোমেন্দ্র লস্কর, পিতা শশী মোহন ( ড্রাইভার )।

(৭) গৌর নারায়ণ ধর ( তুলসী ধর ), পিতা—সুখেন্দু (৮) শঙ্কর পাল ( এল. ডি. সি ) (৯) শম্ভু রায় ( ডি. আর. ডব্লুউ ) (১০) শুভম দাশগুপ্ত, অফিস লেন, বাসিন্দা। (১১) আশুতোষ দাস, পিতা—আনন্দ দাস, কাঁঠালতলী। (১২) রঞ্জিত দাস, পিতা – রাজকুমার দাস, (১৩) রতনকুমার দত্ত, পিতা—নগেন্দ্রচন্দ্র দত্ত, (১৪) আশীষ চৌধুরী পিতা—অমিয় চৌধুরী, অফিস লেন। (১৫) পরেশ শীল পিতা – গোপাল শীল, নন্দন নগর। (১৬) সেখর চৌধুরী, পিতা—অমিয় চৌধুরী, অফিস লেন।

তদন্তে প্রকাশ পায় যে ৪/৫ জন দুস্কৃতকারী মাফলার দ্বারা মুখ ঢাকিয়া এস ডি. ও অফিসের সামতে জড়ো হয় এস. ডি. ও সুকরাম দেববর্মা যখন গাড়ীর মধ্যে উঠিতে ছিলেন তখন দুস্কৃতকারীরা সামনে আসিয়া ৫ রাউণ্ড গুলি চালায়। ফলে দেহরক্ষী রতন ঘোষের বুকের ডানদিকে, এস ডি ও-এর বুকের নীচে বাঁদিকে এবং ড্রাইভার সুমন লস্করের বাঁ পায়ে গুলি লাগে। প্রধান সাক্ষী এস. ডি. ও সুখরাম দেববর্মা ভীষণ অসুস্থ অবস্থায় জি, বি হাসপাতালে চিকিৎসাধীন থাকায় পুলিশ তাকে জিজ্ঞাসাবাদ করিতে পারে নাই। তদন্তকালে পুলিশ নিম্নলিখিত সন্দেহভাজন ব্যক্তিকে জিজ্ঞাসাবাদের জন্য আটক করে। পুলিশ এই ঘটনা উগ্রবাদীদের দ্বারা সংঘটিত হইয়াছে বলিয়া কোনো সূত্র পায়নি। তবে পুলিশ সন্দেহ করিতেছে যে স্থানীয় দুস্কৃতকারীরা এস ডি ও মহাশয়ের সাথে ব্যক্তিগত বা সরকারী রেষারেষির পরিণতিতে উক্ত ঘটনা সংঘটিত করিয়াছে। উক্ত ঘটনার পর ডি জি. পি, আই. জি. পি, ডেপুটি এস. পি, এস পি ওয়েষ্ট ), এডিশনাল এস পি. ( আরবান ) ঘটনাস্থল পরিদর্শন করেন। তদন্তকার্য্য এস. পি ( ওয়েষ্ট ) এর তত্ত্বাবধানে চলিতেছে। যে ১৬ জনকে জিজ্ঞাসাবাদের জন্য আটক করিয়াছিল, তারা হল –

১। রামজন মিঞা, পিতা—মুক্তা মিঞা।
২। শ্রীমৃণ্ময় সিং ( অজয় ), পিতা—হরিপ্রসাদ সিং।
৩। শ্রীধর্মেন্দ্র দেববর্মা ( সঞ্জিব ), পিতা—জীতেন্দ্র।
৪। শ্রীরতন দেববর্মা পিতা—রাজবিহারী দেববর্মা।
৫। শ্রীমনোরঞ্জন দেববর্মা, পিতা—ধীরেন্দ্র।
৬। শ্রীমিঠুন সিং পিতা—মনিলাল।
৭। শ্রীসঞ্জয় চৌধুরী, পিতা—সুকুমার।
৮। শ্রীগৌতম দাস, পিতা—অমূল্য দাস।
৯। শ্রীশম্ভু রায়, পিতা—সুশীলরঞ্জন।

১০। শ্রীশঙ্কর চৌধুরী, পিতা—নরেশ চৌধুরী।

১১। রাজা সাহা, পিতা—নারায়ণ সাহা।

১২। জওহর মিঞা, পিতা—নূর মিঞা।

১৩। শ্রীবিমল ঘোষ, পিতা—রসরাজ।

১৪। শ্রীপ্রদীপ দেববর্মা, পিতা—হরেন্দ্র।

১৫। শ্রীজীবন সাহা, পিতা শচীন্দ্রমোহন।

১৬। শ্রীশঙ্কর নারায়ণ ঘোষ, পিতা— শশীরঞ্জন ঘোষ।

সদর মহকুমা শাসকের অফিস চত্বরে কোন পুলিশ গার্ডের ব্যবস্থা ছিল না। মৃত কনষ্টেবল রতন ঘোষের পরিবারকে প্রাপ্য সহায়তা প্রদানের বিষয়টি কর্তৃপক্ষের সক্রিয় বিবেচনাধীন আছে। যথা সত্বর সাহায্য প্রদানের জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

জি, বি হাসপাতালে বিশেষজ্ঞ ডাক্তারদের তত্বাবধানে ডাক্তারদের একটি টিম গুরুতর আহত সদর এস, ডি, ও শ্রী সুখরাম দেববর্মা ও উনার গাড়ীর চালক সুমেন লস্করের বিশেষ চিকিৎসার দায়িত্ব রয়েছে। ইতিমধ্যে ১৩, ০২ ২০০০ ইং তারিখ বিশেষ চিকিৎসার জন্য সদর এস, ডি ও শ্রী সুখরাম দেববর্মাকে সকালের বিমানে কলিকাতা প্রেরণ করা হয়েছে। এই ব্যবস্থা, উনার চিকিৎসায় নিয়োজিত ডাক্তারদের পরামর্শ অনুযায়ী করা হয়।

সদর মহকুমা শাসকের অফিসের নিরাপত্তার জন্য স্থায়ী ব্যবস্থা করার প্রস্তাব আপাতত নেই। কারণ প্রয়োজনীয় নিরাপত্তা কর্মীর অভাব রয়েছে তবে ৫ই ফেব্রুয়ারীর ঘটনার অব্যবহিত পর হইতে অস্থায়ী পুলিশ গার্ডের ব্যবস্থা করা হয়েছে এবং এই ব্যবস্থা এখন চালু আছে।

**শ্রীমানিক দে** :— পয়েট অব ক্ল্যারিফিকেশান্ স্যার, সদর মহকুমা অফিসে আগে কোন সিকিউরিটি ক্যাম্প ছিল কিনা ?

যদি থাকে তাহলে কেন তুলে নেওয়া হয়েছিল ? এই বিষয়টা একটু পরিস্কার করার জন্য আর সদর মহকুমাশাসক আহত হওয়ার পর জি, বি, হাসপাতালে চিকিৎসাধীন থাকা অবস্থায় উনাকে কত তারিখ রেফার করা হয়েছিল ? কোলকাতায় রেফার করার পর ১৩ তারিখ পাঠিয়েছেন, মাননীয় মুখ্যমন্ত্রী ষ্টেট্মেন্টে এটা বলেছেন। আসলে রেফারটা কত তারিখ হয়েছিল।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, এস, ডি, ও অফিসে স্থায়ী কোন পুলিশ ক্যাম্প ছিল না, সম্ভবত এখানে ট্রেজারী ফাংসান্ করতে, এটা যখন সিফট্ হয়ে যায় ট্রেজারী ফাংসান্-এর সঙ্গে রিলেটেড্ একটা সিকিউরিটি ব্যবস্থা ছিল। ঐটা সিফট্ হয়ে যাওয়ার পর এটাও মরে যায়। সাধারণতঃ এস, ডি ও অফিস, ডি, এম এর অফিস এইগুলি তো প্রতিদিনই জনগণ আসবেন এখানে যদি এই ধরনের বিশেষ কড়াকড়ির ব্যবস্থা রাখতে হয়

তাহলে তো প্রবলেম হয়ে যায়। নরমেল এইগুলি আমাদের করতে হয় না, অবশ্য এই সমস্যা আমাদের রাজ্যের যে উগ্রবাদীর কার্য্যকলাপ, বিভিন্ন জায়গায় যে অভিজ্ঞতা তার থেকেও আজকে আসছে এই প্রশ্নগুলি আমাদের সামনে। সেই জায়গা আমরা আলোচনা করছি সেটা দুর্গম এলাকায় যে সমস্ত উগ্রবাদী এবং যাদের ভিতরে নিয়ে কাজ করতে হয়, আমাদের লিমিট স্ট্রেংথের মধ্যে তাদের কিভাবে নিরাপত্তার ব্যবস্থা করা সেটা দেখা। দ্বিতীয়তঃ যে প্রশ্নটা মাননীয় সদস্য বলেছেন সেটা পরশু দিন সম্ভবত সন্ধ্যার পরে ডাক্তারবাবুরা সিদ্ধান্ত করেছেন যে সুখরাম বাবুকে কলিকাতায় আরও ভাল চিকিৎসা নেওয়া যেতে পারে, তারা চিন্তা ভাবনা করেন। আমাদের কাছে সন্ধ্যা বেলায় খবর আসে। কারণ উনারা সকাল বিকাল সব সময় খবর নেন এবং ডাক্তারবাবু যিনি প্রধান শল্যচিকিৎসক আমাদের এই জি, বি, হাসপাতালে তাকে তো আমরা সেই দিন খোঁজ করে সঙ্গে নিয়ে যাই। এবং রাত্র দুইটা বা আড়াইটা পর্যন্ত ছিলেন। তিনিই পরে এই সমস্যার সমাধান করেন। ওরা খুব ওয়াছের সঙ্গে সবটা বিষয় দেখছিলেন। তারা যখন বলেন পর দিন সকাল বেলা প্রথম ফ্লাইটে তাকে সেখানে পাঠানো হয়। আমরা খবর নিয়ে জানতে পারলাম যে কালকে রাত্রে হয়তো ওখানে একটা অস্ত্রপ্রচার হতে পারে। সর্বশেষ খবর আমাদের হাতে আসেনি।

**শ্রীজহওর সাহা** (বিরোধী দলনেতা) :— মিঃ স্পীকার স্যার, পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, সদরের এস, ড ও সুখরাম দেববর্মা রাজ্যের একজন দক্ষ টি, সি, এস, অফিসার। এই ব্যাপারে কোন সন্দেহ নেই এবং সেই সুনাম ও উনার আছে। আমি উনাকে ব্যক্তিগতভাবে পেয়েছিলাম বিশেষ করে অমরপুরে সাব-ডিভিশনে। এছাড়া সরকারী বিভিন্ন গুরুত্বপূর্ণ পদে তিনি দীর্ঘ সময় কাজ করে গেছেন এবং প্রচণ্ডদক্ষতা ও আছে। স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি সুখরাম দেববর্মা নিজের কক্ষ থেকে যখন বেড়েছিলেন এর ও বেশ কিছুক্ষণ আগে থেকে কিছু লোক উনার চেম্বারের বাইরের ওয়ালটার কাছে ঘোরাফেরা করছিলে এবং যে কথা বলছিলেন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যে সেখানে একজন নাইট গার্ড এবং ৪র্থ শ্রেণীর কর্মচারী ছিল। তারা ঐ লোকগুলিকে দেখেছে, এবং দেখে সন্দেহ হয়েছে কিনা জানি না। কিন্তু এই ব্যাপারে তারা এস, ডি, ও, সাহেবকে তার দেহরক্ষীকে এলার্ট ও করেনি এবং এব্যাপারে পুলিশ তরফে যে যে ভাষ্যটা দীর্ঘ প্রায় এক ঘন্টা যাবৎ কিছু লোক অন্ধকার জায়গার মধ্যে মুখে রুমাল বা মাফলার জড়িয়ে সেখানে অপেক্ষা করছিল। তাহলে স্বাভাবিকভাবেই প্রশ্ন জাগে যে, লোকগুলো সদরের এস. ডি, ও, সুখরাম বাবুর উপর আক্রমণ করেছিল। এদের আনাগোনাটা লক্ষ্য করেছে নাইট গার্ড এবং ৪র্থ শ্রেণীর কর্মচারী এবং তাদের কাছে নিশ্চয়ই এরা পরিচিত মুখ এই কারণে তারা আপত্তি করেনি কিংবা এস, ডি, ও, কে জানানো প্রয়োজন বোধ করেনি এই তথ্যটা মাননীয়

মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে আছে কিনা ? দ্বিতীয়টা হল স্যার, ৫ তারিখ সন্ধ্যা বেলা একটা কঠোর নিরাপত্তা বেষ্টনীর যেখানে আছে মনে হয় না সারা রাজ্যে আছে। সেই কঠোর নিরাপত্তা বেষ্টনীর মধ্যে কিন্তু ঘটনা সংঘটিত হয়েছে। তারপর এস, ডি, ও-র দেহ রক্ষী সেখানে খুন হলেন।

**শ্রীজওহর সাহা** (বিরোধী দলনেতা) : — এস, ডি, ও দৈবক্রমে প্রাণে বেঁচে গেছেন। তাঁর ড্রাইবার গুরুতরভাবে আহত হয়েছেন। কিন্তু এখন পর্যন্ত এ ব্যাপারে কাউকে গ্রেপ্তার করা হয়নি। এর উদ্দেশ্যটাকে আসলে আসামীদের আড়াল করার কোনো চেষ্টা কিনা ? এই তথ্যটা মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কিনা ? স্যার, আমার তৃতীয় যে কথাটা হল শাসকদলের কিছু লোক বিশেষ করে যারা টাকা পয়সা লেনদেনের সাথে জড়িত কিংবা বিভিন্ন কাজের সাথে জড়িত, অর্থের কোন লেনদেন এখানে আছে কিনা ? আর একটা কথা যেটা মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা যে রাজ্য সরকারের তরফ থেকে নন্ টি, সি, এস তিনজন অফিসারকে আই, এস পাইয়ে দেবার জন্যে যে ভিজেন পাঠানো হয়েছে এই বিষয়েও সদরের এস, ডি, ও সুখরাম দেববর্মা কেস করেছেন। যাদের বিরুদ্ধে তিনি কেস করেছেন ঐখান থেকে কোনো ঘটনার সূত্রপাত হয়েছে কিনা যে সুখরাম বাবুকে সরিয়ে দিলে পরে তাদের পথের কাঁটা সরে যাবে। এই তথ্যগুলো মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আছে কিনা ?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) .— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় বিরোধী দলনেতা এত প্রশ্ন করেছেন যে সবগুলো তো মনে রাখা কঠিন হয়ে যাবে। তাই আমি বিরোধী দলনেতাকে সাহায্য করতে বলব। প্রথমত যেটা, বলেছেন তিনি ঘটনার ত্রিলোট হিসাবে ঘটনা ঘটার পর নিজে হাসপাতালে যায়নি। আবার আগে হাসপাতালে গিয়ে পৌঁছেন। আমাদের মাননীয় শিল্পমন্ত্রী শ্রীপবিত্র কর এবং বিধায়ক শ্রীমানিক দে মহাশয় আমার সাথে চিফ্ সেক্রেটারী ছিলেন এবং ডি, এম এবং অন্যান্য অফিসারগণ তার আগেই সেখানে পৌঁছে গেছেন। সারা দিনের যে ওয়ার্ক ডেইলি ডাইরীটা আমি কনসাল্ট করার চেষ্টা করি জেনে যে উনি আগের সারা দিনে কোথায় কোথায় ছিলেন ? তাতে প্রথমে দেখা যায় উনি চম্পকনগরে ছিলেন। ওখানে একটা টেনশন চলছিল সেই সময়ে কয়েকদিন আগে পাশে একটা ট্রাইবেল অধ্যুষিত ছোট একটা গ্রামে আক্রমণ করে দিল। মধ্যরাতে তাদের বাড়ী থেকে নিয়ে গেছে। ফলে ট্রাইবেল অংশের মানুষ বাজারে আসতে সংশয় বোধ করছিলেন। ফলে উনি সেখানে গিয়ে একটা স্বাভাবিক অবস্থায় ফিরে আনেন। সারাদিন ভাল কাটিয়ে পরে আসেন জিরানিয়াতে। জিরানিয়াতে এসে তিনি একটা পিস্ মিটিং আগে থেকে অর্গানাইজ করেছিলেন সেই জায়গাতে তিনি অংশ গ্রহণ করেন। এরপর তিনি চলে আসেন শহরে। শহরে এসে তিনি চলে যান ডি, এম এর অফিসে ডি, এম এর অফিসে তিনি কাজ করেন অনেকক্ষণ ডি, এম এর সাথে মিটিং করেন। ডি, এম-এর সঙ্গে মিটিং করার পরে তিনি তার-

পরে আসেন এস, ডি, ও অফিসে ঐ দিন ওয়েদারটা একটু খারাপ ছিল। মেঘলা আবহাওয়া ছিল। সেই সময় তিনি অফিসে পি. এ আছেন কিনা খোঁজ নেন। বলেছে যে পি. এ তো নেই পি এ চলে গেছেন। আমি যেটা কথা বলে জানার চেষ্টা করছি এটা হল স্যার. যে অফিসের দরজা জানালা বন্ধ করার জন্য তো কেউ থাকবে। আপনি যে দুইজনের নাম বললেম একজন সেখানে ছিলেন। আমি আমার ডি. জিকে সঙ্গে সঙ্গে জানাই। ডি জি. আগে গেছেন, ডি জি. তাদেরকে প্রশ্ন করেছেন। এই ভদ্রলোককে তাকে আমুনতো। তাকে আমি নিজে ডেকে আনি। আমার সঙ্গে আমাদের মাননীয় অর্থমন্ত্রীও ছিলেন। উনিও অফিসে কাজ করছিলেন। ঘটনার সময় উনিও আমার এখানে চলে আসেন। আমরা দুইজনই একসঙ্গে যাই। আমরা দুইজন ছিলাম শিল্পমন্ত্রীও ছিলেন অনেক ভদ্রলোককে জিজ্ঞাসা করার চেষ্টা এবং পরে জানতে পারি যে, তিনি একজন ডি. আর. ডব্লুউ ষ্টাফ এবং সম্ভবতঃ সোনামুড়ায় বাড়ী। আপনি কি দেখেছেন এই সমস্ত ঘটনা। উনি বলেন আমি তো বলতে পারব না স্যার, তো বেড়িয়ে গেছে। আমি প্রথমে জিজ্ঞাসা করি সাহেব কোথা থেকে এসেছে ? আমাকে বলেন ডি এম অফিস থেকে। আপনি কি জানতেন যে, স্যার অফিসে আসবেন ? উনি কি বলেছেন উনি অফিসে ফিরবেন। বলে জানতাম না। অফিস তো খোলা ছিল। অফিস বন্ধ করার জন্য কোনো ব্যক্তি ছিল কিনা বলেন না। যে লোকগুলি ছিল এই লোকগুলিকে কিরকম দেখেছেন আপনি ? বলেন তারা ৪-৫ জন হতে পারে। সংখ্যাটা ঠিক মত বলতে পারব না। কিরকম দেখেছে ? বলল তাদের তো মুখ ঢাকা ছিল। কি দিয়ে ঢাকা ? চাদর অথবা মাফলার জাতীয় কিছু হবে এবং তিনি এটাও বলেছিলেন সেই সময় যে তাদের যাতে মনে হচ্ছিল যে তারা ফাইল নিয়ে আসছিল এমন. এস. ডি. ও সাহেব অফিসে পরবর্তী সময় ড্রাইভার যিনি আহত হলেন তার সঙ্গে আমি কথা বলি নীচে গিয়ে। আমি বললাম যে এস ডি ও সাহেব সাধারণতঃ কটা পর্যন্ত অফিস করেন - বলল উনি তো আটটা সাড়ে আটটা পর্যন্ত অফিস করেন। আজকে বরং তিনি আর একটু আগে বেড়িয়ে ছিলেন। তার থেকে স্বাভাবিক এই সময় অনেকে আসতেই পারেন। উনি তো ট্রাইবেল নন-ট্রাইবেল সকল অংশের মধ্যে ইজ ভেরী প্রপোলার অফিসার। যে কোন গোলমালে তিনি সবার আগে যাচ্ছেন। সবাইকে সাহায্য করার চেষ্টা করছেন। ফলে সবাই উনার কাছে যায় কথা বলে। সাহায্য যতটুকু করার সাহায্য করে। হতে পারে এটা চালাকি করে হয়তো এটা নিয়ে চালাকি থাকতেও পারে। কিন্তু এদের চিনেছেন কিনা বা এদের আগে দেখেছেন কিনা এইগুলো বলতে পারেন না। আর যিনি নাইট গার্ড তার সাথেও কথা বলার সুযোগ নেই। আমি নিজেই জিজ্ঞাসা করেছি। ডি. জিও তাকে জিজ্ঞাসাবাদ করেছেন। যেটা আপনি বলেছেন হয়তো বা তারা জানে বা চিনে। যদি এই রকম কোনো তথ্য মাননীয় বিরোধী দলনেতার কাছে থেকে থাকে তাহলে ভাল হবে তদন্তের

স্বার্থে সেগুলো দিলে পরে সুবিধা হতে পারে। এবং দেখেছেন এখানে যাদেরকে রেকর্ড করেছেন তার মধ্যে যাদের নাম বলেছেন দুইজনের নাম আছে আমাদের কাছে তারা এরেষ্টেড হয় নি এবং ধরুন প্রকৃত অপরাধী চিহ্নিত না করে যে কোনো লোককে এরেষ্ট করা তো ঠিক হবে না। সেই দিক থেকে দেখা যাচ্ছে এখানে পাঁচজনকে তারা চিহ্নিত করে আমাদের কাছে বলেছে এবং সেই রাতে শহরের বিভিন্ন জায়গাগুলিতে ৮ ল্লাসী করেছে এবং সন্দেহজনক জায়গাগুলিতে সন্দেহ জনক ব্যক্তির উপর নজর রাখার চেষ্টা করেছে। বিশেষ করে আখাউড়া চেক পোষ্টের দিকে এবং আগরতলার পাশে পুলিশ বাংলাদেশ বর্ডার এরিয়াগুলিতে বিশেষ নজর রাখা হয়েছিল। তাছাড়া সেইদিন পুলিশ সন্দেহভাজন গাড়ীর দিকেও নজর রেখেছিল কোন সন্দেহভাজন কোন ব্যক্তি পেলে তাদেরকে ধরার চেষ্টা করা এই রকম নির্দেশ দেওয়া ছিল। কাজেই পুলিশ এখানে চেষ্টা করে যাচ্ছে : কারণ এটা শুধু পুলিশের প্রশ্ন নয় এটা সংশ্রবের প্রশ্ন। শহরের মধ্যে এই রকম ঘটনা ঘটেছে তারা যদি এটা তদন্ত করে বের না করতে পারে তাহলে স্বাভাবিক কারণে সবাই তাদের প্রশ্ন করবে। আমরা চাইব যে সত্যটা আনা হোক, প্রকৃত অপরাধী চিহ্নিত হোক এবং তাদের কঠোর শাস্তি হোক। কাজেই এই জায়গায় চেষ্টার ঘাটতি নেই। এটার তদন্ত চলছে যে অফিসাররাও আশাবাদী যে তার একটা কিনারা হবে তারা করতে পারবে। কারণ যতক্ষণ না হয় ততক্ষণ আগাম কিছু বলা যাবে না। আমরা পুলিশের বক্তব্য জানার চেষ্টা করছি ব্যাপারটা নিয়ে। লাষ্ট পয়েণ্টটা হচ্ছে আজকে আমি আপনাদের কাছ থেকে শুনলাম আমি জানি না। তবে হ্যাঁ এটা ঘটনা আমাদের এখানে : নন্ টি. সি. এস অফিসার যারা তাদেরকে আই এ. এস এ প্রমোট্ করার জন্য সুখরাম বাবু একটি মামলা করেছিলেন। নন্ টি. সি. এস ক্যাডার যারা তারা তাদের প্রশ্ন নিয়ে একদিন আমার সঙ্গে দেখা করে বলেন যে আমরা প্রমোশন পাচ্ছিনা। আমি বললাম আপনারা কেন প্রমোশন পাচ্ছে না? এটা কি আপনারা পেতে পারেন? তাঁরা বলল যে হ্যা আমরা পেতে পারি, আপনারা পেতে পারলে আপনারা পাচ্ছেন না কেন? আমি বললাম তাদের ঠিক আছে আমি সমস্ত ঘটনাটা জেনে নেয় তার পর আপনারা কাগজপত্র আমাকে দিন এটার সমস্ত তথ্য আমরা সংগ্রহ করতে চেষ্টা করব। তখন দেখা গেল আমাদের যে সরকার তাদের কাছেও প্রশ্নটা এসেছিল এবং তখন থেকে তথ্য সংগ্রহ করার চেষ্টা করছিল। আমরা বর্হিরাজ্যের অভিজ্ঞতা থেকে জেনেছি, আমরা আরও জানার জন্য প্রায় তের চেদ্দোটা রাজ্য সরকারের, তথ্য সংগ্রহ করেছিলাম এতে দেখা গেছে যে কোটা বাদ দিলে পরে অধিকাংশ জায়গায়তেই নন্ টি. সি. এস যারা তারা তাদের নিজেদের স্টেটে সিভিল সার্ভিস এটার বাইরে যারা আছে তাদের মধ্যে তারা তাদেরকে প্রমোট করার একটা স্কোপ আছে এবং তার জন্য কোটা আছে এবং আমাদের জয়েণ্ট ক্যাডার, এবং ত্রিপুরা ক্যাডাররা তারা মনিপুরেও তাদের স্টেট ক্যাডারের বাইরে। যারা অফিসার তাদের সিনিয়রিটি দেখে তারা

সেখান থেকে প্যানেল পাঠান। তারা সেখানে যান। আমরা তো আলোচনা করে সিদ্ধান্ত নিয়েছি তাহলে আমাদের ষ্ট্যাটের অফিসাররা কেন এটা পাবেনা তাদের যে ন্যায্য পাওনা সেইটা আমরা দেব। আমরা এটার সিদ্ধান্ত করে পরবর্তী আমাদের অফিসাররা প্যানেল নিয়ে ওখানে গেলেন। ওখানে অফিসারদের একটা টিম হয় ওখানেই তারা নিজেরা প্যানেল আর ইনেসিয়েটিভ দেখে দেখে নেয় পরে তারা এটা পাঠিয়ে দেয়। তখন যাওয়ার পর দেখা গেল গৌহাটিতে কি ক্যাট আছে এত কিছু জানতামই না। সরকার ক্ষমতায় আসার পরে এগুলি জানতে হচ্ছে। সেখানে মামলা ঢুকে দিয়েছেন কেউ বা কারা। কেউ কিছু অংশ মনে করছেন যে তাদের স্বার্থ ক্ষুন্ন হচ্ছে। টি. সি. এস অফিসার বন্ধুরা' তাঁরা আমার সঙ্গে কথা বলবেন আমরা পরিস্কার বলব আপনার অধিকারের উপর কেউ হস্তক্ষেপ করবেনা। আপনাদের ন্যায্য পাওনা যদি কেউ হস্তক্ষেপ করে থাকে তাহলে আমরা সেটা নিশ্চয় দেখব। ফলে আপনারা লক্ষ্য রাখুণ আপনাদের অধিকার ক্ষুন্ন হচ্ছে কিনা, আমরা পরীক্ষা নিরীক্ষা করে দেখেছি যে আপনাদের অধিকার কোন অংশে ক্ষুন্ন হচ্ছে না কোর্টে যাওয়াতে টি সি এস থেকে যারা প্রমোশন পাবেন তাঁরা একবছর পিছিয়ে চলে যাচ্ছে। এবং আমরা বলেছি এখন আমরা কি করতে পারি? দি প্রব্লেম হ্যাজ ক্রিয়েটেড বাই ইউ. এণ্ড ইউ আর দি পারসন্স দেজক্লিয়ার অল দি সিক্।

**মিঃ স্পীকার :**— প্লিজ, প্লিজ আপনারা বসুন। এটা ক্লিয়ার করুকনা, এটা এখনো শেষ হয়নি।

**শ্রীজওহর সাহা** (বিরোধীদল নেতা) **:**— মাননীয় অধ্যক্ষ মহোদয় এটা দিটেইলস-এর মধ্যে জড়িত আছে কি না?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:** — স্যার, যদি আমি ডিটেইলস্ না বলি তাহলে তো দেশের বন্ধুরা বিভ্রান্তি হতে পারেন।

**শ্রীজওহর সাহা :**— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার প্রশ্ন কিন্তু এটাই।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:**— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি যখন বুঝার দায়িত্ব নিচ্ছি, আমি আমার বুঝার মত করে বলবনা। ফলে কেউ এই সমস্ত ব্যাপারটিকে জটিল করে ফেলবে তার জন্য আমি তো জানতামই না।

**শ্রীজওহর সাহা :**— আসল ব্যাপারটা থেকে সরে যাচ্ছে।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:**— আমি বলছি প্রশ্নটা আপনি আরেকটা জায়গায় নিয়ে গিয়েছিলাম।

**শ্রীজওহর সাহা :**— না না আমি নেইনি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:**— আমি জানিনা সুখরামবাবু মামলা করছেন কিনা, কিন্তু ব্যাকগ্রাউণ্ড যেটা সেটা আমি কেন বলছি নাহলে ভুল ধারণা হবে। যে টি সি এস বন্ধুরা নাকি এই ঘটনার সঙ্গে জড়িত কিনা, আমার মনে হচ্ছে পুলিশ এই ধরনের কোন সন্দেহ প্রকাশ করছে না।

**শ্রীমানিক দে** :— মাননীয় স্পীকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি না যে, এস, ডি, ও'র চিকিৎসার ব্যয় ভার রাজ্য সরকার বহন করছেন কিনা? দ্বিতীয়ত: কলকাতায় যে চিকিৎসার জন্য রেফার করা হয়েছে তার সঙ্গে রাজ্য সরকার থেকে কেহ গেছেন কিনা এস, ডি, ও'র চিকিৎসার ব্যাপারে সাহায্য করার জন্য?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— নেচারেলি একজন ডাক্তার সঙ্গে গেছেন। আর রাজ্য সরকারের যতই আর্থিক দৈন্য থাকুক না কেন চিকিৎসার ব্যয়ভার রাজ্যসরকারই বহন করে থাকেন।

**শ্রীখগেন্দ্র জমাতিয়া** :—পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী জানাবেন কি, দুর্বৃত্তরা কোন গাড়ী ব্যবহার করেছিল কিনা? দ্বিতীয়ত:, থ্রি নট থ্রি'র বুলেট পাওয়া গেছে। কাজেই মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় জানাবেন কি, দুর্বৃত্তরা কি ধরনের অস্ত্র ব্যবহার করেছিল এবং তৃতীয়ত:, গুজব শুনেছিলাম, সুখরাম দেববর্মাকে হাসপাতালে নিয়ে যাবার পর বার বার অ্যাক্স-রে করেও ডাক্তাররা গুলির খোঁজ পান নি এ তথ্য সঠিক কিনা?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :—গাড়ী ব্যবহার করেছে কিনা আমার জানা নেই। দ্বিতীয়ত:, ঘটনা ঠিক। রাতে নিয়ে যাবার পর রাত ২টা পর্য্যন্ত ডাক্তাররা ৬টি অ্যাক্সরে করেছিল। কিন্তু গুলি কোথায় আছে তা ধরা পড়েনি। পরদিন সকালে লোয়ার পোরশানে ব্যথা হওয়ায় ডা: দেববর্মা বললেন, রিক্স নিয়ে অপারেশন করবেন। ওপেন করে আবার অ্যাক্স-রে করা হয় এবং সেই অ্যাক্স-রেতে জায়গা লোকেট হয়। তখন ডা: দেববর্মা সহ ৬ জন ডাক্তার পাঁচ থেকে সাড়ে পাঁচ ঘন্টা অপারেশন করে বুলেট বের করা হয়। কি অস্ত্র ব্যবহার করেছে তার তথ্য আমার কাছে নেই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :— মাননীয় স্পীকার স্যার, আমরা জানি যে, ঘটনাটা এমন কোন কর্ণারে হয় নি। একেবারে রাজধানীর সদরের সেই জায়গায় হয়েছে সেখানে সবচেয়ে বেশী সিকিউরড এলাকা। তাও আবার এস, ডি, ও-এর উপরে। আমরা শুনেছি, কোন এক কন্ট্রাকটের মনো-মালিন্যতেই যারা কাজ পায়নি, তারা এই ঘটনা ঘটিয়েছে। যেহেতু স্বার্থ নিয়ে দ্বন্দ্ব তাই সাধারণত: শাসক দলের পক্ষ থেকেই আসে। এই ঘটনা সরকারী ক্ষমতাসীন লোকের দ্বারাই ঘটানো সম্ভব হয়েছে। আর এই ঘটনা রাজধানীর বুকে হওয়া সত্বেও পুলিশ এখনও কোন কারণ বের করতে পারেনি। এর মধ্যে রহস্য থাকতে পারে। তাই আমি এই ঘটনার জন্য সি, বি, আই, তদন্ত দাবী করছি। এস, ডি, ও, বি' ডি, ও, অ্যাকসজিকিউটিভ ইঞ্জিনীয়ারদের বহু রেসপন্সিবল কাজ কর্ম করতে হয়। কাজেই দ্বন্দ্ব দেখা দেওয়া স্বাভাবিক। তাহলেতো এই ধরণের ঘটনা আরো ঘটবে। আমরা এও জানি, সরকারের যদি সদিচ্ছা থাকে তাহলে আসামী ধরা সম্ভব। এখনও যখন পুলিশ কোন ক্লু বের করতে পারেনি তাহলে আর আসামী ধরা পড়বে না সে ব্যাপারে আমরা নিশ্চিত। এখানে রাজনীতির স্বার্থ আছে। কাজেই সি, বি, আই, তদন্ত হউক এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর মতামত এখানে জানতে চাইছি।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য মহোদয় এখানে যে সমস্ত বক্তব্য রেখেছেন তার মধ্যে সি. বি. আই হচ্ছে মূল কথা, আর বাকীগুলি সম্পর্কে আমি কি বক্তব্য রাখব বুঝতে পারছি না। এখানে উনি উনার মত প্রকাশ করেছেন। সি. বি. আই তদন্তের কোন প্রয়োজন আছে বলে আমি মনে করছি না। আমাদের রাজ্যে পুলিশ কাজ করছে, তাদের দক্ষতা এবং যোগ্যতা সম্পর্কে আমাদের কোনো প্রশ্ন দেখা দেয়নি। আমি নিশ্চিত যে তারা এই ঘটনার কিনারা করতে পারবেন। মন্ত্রী খুনের কিনারাও তারা করেছেন। আমি আপনাদেরকে অনুরোধ করব পুলিশের উপর কনফিডেন্স রাখার জন্য।

**শ্রীসুদীপ রায় বর্মণ** :— পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান স্যার, পুলিশের দক্ষতা নিয়ে যখন কথা হচ্ছে এবং মাননীয় লীডার অব দ্য অপোজিশান যে কথা বলছিলেন ইনার পার্টি দ্বন্দ্ব, ক্যাডার জড়িত থাকতে পারে, কেস কিছুটা হাস আপ করার চেষ্টা করছে শুরুতেই। ফার্ষ্ট ইনফরমেশান রিপোর্ট দিলেন অফিস লেনের এক ভদ্রলোক ও তার টেলিফোন। ইট হ্যাজ বীন এন্টারড ইন দ্য জি. ডি. এন্ট্রি। সেকশান যা বললেন এ্যাকসক্লসিভ সাবস্টেন্স কিন্তু কোন সেকশানের মধ্যে নেই। ২৭ আর্মস এ্যাকট, ৩২৬, ৩০২ এটা কনট্রাডিকট করছে। ফার্ষ্ট ভদ্রলোক যেটা জি. ডি. এন্ট্রি যে দিলেন বোমার আওয়াজ শুনতে পেয়েছে। সাবসিকোয়েন্টলী মিঃ নম রেজিষ্ট্রার্ড এ কেস। ফার্ষ্ট ইনফরমেশান এবং মিঃ নমঃ যে কেস করলেন সেটার মধ্যে কনট্রাডিকট হচ্ছে কাজেই মাননীয় লীডার অব দ্য হাউস প্রথম থেকেই কেসটাকে হাস আপ করার জন্য চেষ্টা করছেন। প্রকৃত অপরাধীকে আড়াল করে প্রশ্রয় দেওয়া হচ্ছে।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, মাননীয় সদস্য যদি মনে করেন যে অপরাধীদের আড়াল করার চেষ্টা হচ্ছে তাহলে উনি সুনির্দিষ্ট তথ্য দিলে তদন্ত করার পক্ষে সুবিধা হবে। কি কারণে আমরা আড়াল করার চেষ্টা করব? প্রশ্নই আসে না। ওখানে যিনি ফোন করেছিলেন তিনি অফিস লেনের নাকি কৃষ্ণনগরের কিছুই এখানে বলা নেই। তার নাম পুলিশ জানাবার চেষ্টা করেছিলেন কিন্তু তিনি বলেন নি। জি. ডি. এন্ট্রি হওয়ার পরেই ইনকোয়ারী শুরু করা হয়েছে। এখানে যে সমস্ত ধারার কথা বলা হয়েছে সবটা আমি জানি না। কোর্টে জেল খেটেছি কিন্তু ধারা সম্পর্কে কিছুই জানি না। ঘটনাটা রাজধানী শহরে ঘটেছে তার জন্য আমরা উদ্বিগ্ন। রাজধানী শহরে তো আরও আক্রমণের ঘটনা ঘটেছে। বটতলা পার্টি অফিসে। এটা স্টোনস থ্রো ডিসট্যান্স। কিন্তু আমাদেরকে দিল্লীতেও ফোন করতে হয়েছিল।

( গণ্ডগোল )

**শ্রীরতনলাল নাথ** :— আপনার কাছ থেকে আমরা এটা আশা করি নি। আপনি চীফ মিনিষ্টার উই ওয়ান্ট পয়েন্ট অব ক্ল্যারিফিকেশান।

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা :—** স্যার, মাননীয় সদস্য শ্রীসুদীপ রায় বর্মণ মহোদয় ঘটনাটি সম্পর্কে স্পেসিফিক জানতে চেয়েছেন। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় ঘটনাটি পাস কাটিয়ে চলে যাচ্ছেন। আমরা স্পেসিফিক উত্তর চাইছি এটা ইনারপার্টি ক্লেশ কিনা, টাকা পয়সা লেন দেনের ব্যাপার কিনা ? কারণ পত্রিকাতে বেড়িয়েছে। এটা খুব ইম্পরট্যান্ট ব্যাপার। এটা সম্পর্কে আলোচনা করে আমরা পরিস্কার হতে চাই। দক্ষতা নো ডাউট কিন্তু পিছন থেকে কেউ তদন্ত কার্য্যকে চালাচ্ছে কিনা এটা দেখার জন্য প্রথম ষ্টেজেই এক্সক্লুসিভ্ অ্যাক্ট বসানো হয়নি এটা কেসের মূল বক্তব্য। কে জানল, কে বুঝল না, কে আইনজীবি এটা প্রশ্ন নয়। মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী উনাকে জানতে হবে, বুঝতে হবে। একটা ধারার জন্য কেস টোট্যাল বদল হয়ে যেতে পারে সে জন্যই এই ধারার কথা বলা হয়েছে এটা যেন রাখা হয়। দরকার হলে স্বরাষ্ট্র দপ্তরের কর্মকর্ত্তারা রয়েছেন উনারা শুনছেন। এখন প্রশ্ন মাননীয় মুখ্যমন্ত্রীর বক্তব্য প্রথমে আমি শুনেছি উগ্রপন্থী দলের হাত রয়েছে এ রকম কোন ক্লু পাওয়া যায়নি। ইট ইজ মোস্ট ইমপরটেন্ট পয়েন্ট হিয়ার স্যার। মাননীয় সদস্য নগেন্দ্র বাবু বলেছেন কে ভাল, কে খারাপ প্রশ্ন নয় স্যার। এখানে বিভিন্ন পত্র-পত্রিকায় উঠেছে এবং ঘটনার পর কৃষ্ণনগর এলাকায় ট্রাইবেলদের মধ্যে গুঞ্জন হয়ে গেছে নিরাপত্তার অভাব বোধ করছি। উনি বলছেন উগ্রপন্থী দল এই ঘটনার জন্য দাবী করেনি। সব ঘটনার জন্য উগ্রপন্থী দল দাবী করে না। আমি যতটুকু জানি এই ফাইলের ভিতরে লিফলেট রয়েছে এটা হচ্ছে এক নাম্বার। দুই নাম্বার হচ্ছে যেহেতু এখন পর্য্যন্ত সুখরাম বাবু থেকে কোন ষ্ট্যাটমেণ্ট নেওয়া হয়নি কিন্তু রেফার করেছেন বিমানে যেতে পারবে। বিমানে যেতে পারলে কথা বলতে পারবে স্যার। আগরতলা শহরে এট্যাক এটা সাংঘাতিক ব্যাপার। অবশ্য বিভিন্ন জায়গায় এই রকম ঘটনা ঘটছে তারাও মানুষ। কিন্তু প্রশ্ন সেটা নয় স্যার, ক্যাপিটেল এট্যাক ইট ইজ ডেনজারাস স্যার। এটা তদন্তের জন্য নিরপেক্ষ তদন্তের প্রয়োজন। এখন মাননীয় মন্ত্রী নিরপেক্ষ তদন্ত বলতে কি বুঝেন ? মাননীয় মন্ত্রীর কাছে আমার এই বক্তব্য।

স্যার, এখানে ঘটনাটা হয়েছে কি ? সন্ধ্যাবেলা ঘটনা ঘটল, আসামী ওরা ঘটনা ঘটিয়ে পায়ে হেটে চলে গেল। কারণ ওরা গাড়ী ব্যবহার করেছে কিনা এই তথ্য নেই। অর্থাৎ তারা পায়ে হেটে এসেছে এবং পায়ে হেটে চলে গেল। তাহলে বুঝতে হবে সময়টা নিয়েছে এমন ভাবে লোকগুলি যারা এই কাজটি করেছে তারা খুব পরিচিত, অপরিচিত নয়। কিন্তু দূর থেকে এসে করেছে এটা নয়। যারা প্রতিদিন এস. ডি. ও সাহেবের কাছে আসেন অথবা এস. ডি ও অফিসে আসেন কিছু প্রমিনেন্ট ফিগার যারা এই সব কাজের সাথে জড়িত থাকে তাদের দ্বারা

হয়েছে এটা হচ্ছে ১ নং প্রশ্ন। আমার ২ নং প্রশ্ন হচ্ছে এস. ডি. ও. উনি ৫ তারিখ আক্রান্ত হলেন কিন্তু গত কালকে (অর্থাৎ ১৩.২.২০০০) উনাকে কলকাতায় পাঠান হলো। স্যার, মাঝখানে এস, ডি ও সাহেব থেকে কোন ষ্ট্যাটমেন্ট নেওয়া হয়েছে কিনা। উনার এই ব্যাপারে যিনি যুক্ত তিনিই তদন্ত করছেন উনি এই ব্যাপারে কিছু বলতে চায় আবার বলছেনও না। স্যার, আসল ঘটনা সে তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী দেবেন ?

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ): – মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাকে ভুল বুঝবেন না। আমি একটু শুধু বুঝানোর চেষ্টা করেছিলাম পুলিশ শুনার সঙ্গে সঙ্গে দৌড়ে স্পটে গিয়েছেন। আগের ঘটনার রেফারেন্স যে বলেছি যদি আপনারা আহত হন আমাকে যাতে ভুল না বুঝেন সে জন্য বলেছি। এখানে প্রশ্ন যেটা বলেছেন সেটা হচ্ছে আমরা শাসক দল, বিরোধী দল বলে ব্যাপারটা দেখছি না মিসক্রীয়ান্ট যদি শাসক দলে থাকে তাহলে শাসক দলের সর্ব্বনাশ হয়ে যাবে। আজকে শাসক দলে আছি কিন্তু আগামীকাল ড্রেনে যাবে মিসক্রীয়্যান্টকে প্রশ্রয় দিলে কাজেই সেই জায়গায় দাঁড়িয়ে ধরতে হবে। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে এস.ডি,ও,সাহেবের অপারেশনের পরে তার সঙ্গে পুলিশ অফিসারের কোন কথা হয়েছে কিনা। তখন পুলিশ থেকে বলা হয়েছে ২।৩ বার কথা বলার চেষ্টা হয়েছিল কিন্তু হি ওয়াজ নট ইন দ্যাট পজিশান টু গিভ এনি প্রপার এভিডেন্স।

**শ্রীরতনলাল নাথ** :— স্যার, ত্রিপুরা রাজ্যের পুলিশের দক্ষতা নিয়ে আমার কোন সন্দেহ নেই, কোন প্রশ্ন নেই। আমার পয়েন্ট মাননীয় সদস্য শ্রীসুদীপরায় বর্মন বলেছেন যাত্রাতেই

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, প্রশ্নটা যেটা এসেছে সেটা হল, যে ভদ্রলোক ওখানে দেখছিলেন ( ডি, আর. ডব্লিউ ) তাকে যখন জিজ্ঞাসা করা হয়েছিল, পুলিশের তদন্তের কোন জায়গায়' আমার মনে হচ্ছিল যেন তাদের কাছে কোন ফাইল ছিল। পুলিশ যখন তদন্ত করে সেখানে সে কি বলেছিল, সেটা সেই ভাল বলতে পারবে। এই ব্যাপারে যখন হাসপাতালে কথা হচ্ছিল, যে ঘটনা ঘটেছে সেটা আনফরচুনেট, স্বাভাবিকভাবে তখন কথাবার্ত্তা স্বাভাবিকভাবে বলতে পারছিলনা। তার সঙ্গে তিন চারটা প্রশ্ন করার পরে তাকে ছেড়ে দেওয়া হয়েছে। এখন যে ধারার কথা বলেছেন যাতে কোন জায়গায় আইনের কোন ফাঁক দিয়ে প্রকৃত তদন্তের কাজ দুর্বল না হতে পারে সেটা আমরা দেখব। এখানে পুলিশ আশাবাদী, ওরা বলছেন এর একটা কিনারা করতে পারবেন।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :— আর না অনেক হয়েছে।

**শ্রীজওহর সাহা** :— আমরা উনাকে সাহায্য করছি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** এত ঘন কথা বলছেন কেন ? মাননীয় বিরোধী দলনেতা শাস ফেলুন। দম বন্ধ হয়ে যাবে-ত।

**শ্রীজওহর সাহা :—** আমরা জানতে চাইছি।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন, তদন্তের স্বার্থে যদি আপনাদেরও কোন রিপোর্ট থাকে সাহায্য করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** পুলিশ সবকিছু জানে, জেনেও কিছু করতে পারছে না। এরজন্য সি, বি, আই তদন্ত করা দরকার।

(গণ্ডগোল)

**শ্রীজওহর সাহা :—** স্যার, প্রকৃত খুনীদের আড়াল করা হচ্ছে। সি, পি, এম নেতার ছেলেরা জড়িত। একজন প্রাক্তন মন্ত্রীর ছেলে জড়িত এটাকে আড়াল করা হচ্ছে।

**মিঃ স্পীকার :—** আপনি বলুন নাম দিয়ে বলুন কে জড়িত। আপনাকে প্রমাণ করতে হবে।

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা :—** আমরা ক্লু দিয়ে দেব ( পত্রিকা দেখিয়ে ) এই যে পত্রিকাগুলিতে নাম বেড়িয়েছে। একবারও-ত প্রতিবাদ করেনি যে মন্ত্রীর ছেলে জড়িত নেই। সি, বি, আই তদন্ত করুন। সি, বি, আই, তদন্ত করতে কেন ভয় পাচ্ছেন ?

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা :—** স্যার, রাজ্যের পুলিশের এফিশিয়েন্সি নিয়ে আমাদের কোন মতভেদ নেই। এখানে অনেক পুলিশ অফিসার মেডেল পেয়েছেন। তার অর্থ এই নয় যে যে একজন-দুইজন পেয়েছে বলে বাকীরাও পাওয়ার যোগ্য। নতুবা এই তদন্ত করতে এতদিন সময় লাগে ? ৫ তারিখ ঘটনা হল, আজকে ১৪ তারিখ চলছে, এখন পর্য্যন্ত একজনকেও গ্রেপ্তার করা সম্ভব হলনা। এটা কোন ধরনের তদন্ত। ফলে আমরা চাইছি, মাননীয় সদস্য শ্রীনগেন্দ্র জমাতিয়া যেটা বলছেন সি, বি, আই তদন্তের জন্য, সেই সি, বি, আই তদন্ত আমরা চাই। সি, বি, আই তদন্তে ওদের এত ভয় কেন ? আমরাতো স্যার, সহযোগিতা করছি,সহযোগিতা করছি না এটাতো বলতে পারবেন না, আমরা শুধু তদন্ত চাইছি।

গণ্ডগোল

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** আমরা দাবী জানাচ্ছি স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী সি, বি, আই তদন্ত করবে কিনা জানতে চাই স্যার।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই বলেছি রাজ্য সরকার সি, বি, আই তদন্ত করার প্রয়োজনীয়তা এই মুহূর্তে অনুভব করছেন না। পুলিশ তদন্ত করছেন এবং তদন্ত কাজে যদি ওনাদের সাহায্য করার মত কোন মেটেরিয়েলস্ থাকে বা এখানে যা বলেছেন এইগুলি সব পুলিশকে অ্যাভেল্যাব্‌স্ করা হবে, সেই দিক থেকে আমরা আশাবাদী যে দ্রুত এই তদন্তের একটা কিনারা করা যাবে।

(গণ্ডগোল)

**শ্রীজওহর সাহা :**— স্যার, একদিকে উনি বলছেন সহযোগিতা কর আমরা সহযোগিতা করছি আর অন্যদিকে খুনীদেরকে আড়াল করবে এটা কি ধরনের কথা ? স্যার, আমরা দাবী করছি এই ব্যাপারে সি, বি, আই তদন্ত করা হোক, প্রকৃত আসামীকে ধরার জন্য সি, বি, আই তদন্ত করা হোক। স্যার, এখানে পুলিশ ব্যর্থ হয়েছে, প্রকৃত আসামীকে ধরার ক্ষেত্রে যে তদন্ত ব্যবস্থা সেটা ব্যর্থ হয়েছে। নতুবা বলতে হবে সরকারের মদতে পুলিশ সেখানে কাজ করতে পারছে না, পুলিশ সেখানে নিরপেক্ষ ভাবে তদন্ত করতে পারছে না। না হলে সরকার সি, বি, আই, তদন্তকে ভয় পাচ্ছেন কেন ? এটাকে ভয় করার কারণটা কি ? আসলে তাতে সমস্ত কিছু বেড়িয়ে যাবে তো তাই। আমরা স্যার, দাবী করছি সি, বি, আই, তদন্ত করা হোক।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :**— আমার একটু জানার আছে স্যার, ৫ তারিখে ঘটনাটা হল, আমি একটু ব্যস্ত থাকার জন্য ৫ তারিখ হাসপাতালে যেতে পারিনি, ৬ তারিখ গিয়ে দেখি উনি কথা বলতে পারেন অথচ পুলিশ কেন ওনার কাছ থেকে স্টেটমেণ্ট নিলেন না ? শুনেছি অপারেশনের পরেও উনি কথা বলতে পারেন তাহলে তখন কেন কোন ষ্টেটমেণ্ট নেওয়া হল না ? আমি নিজে গিয়ে দেখেছি কথা বলছে অথচ পুলিশের সঙ্গে কেন কথা বলতে পারবে না ? তার মানে এখানে কিছু লুকানোর ব্যাপার আছে। স্যার, আমি এটা জানতে চাই যে, এটা কি ঠিক প্রাক্তন মন্ত্রী সাংসদ শ্রীসমর চৌধুরীর ছেলে বা কোন আত্মীয় এই ঘটনার সঙ্গে জড়িত বলেই পুলিশ আসামীদের এরেষ্ট করতে পারছে না। তাই যদি হয় তাহলে পরে আমরা কি করে পুলিশি তদন্তের উপর আস্থা রাখতে পারি ? একজন টি, সি, এস অফিসার তার পরে আবার ট্রাইবেল, আমরা সবাই তখন স্তম্ভিত হয়ে গিয়েছিলাম। সারা রাজ্যের সমস্ত অফিসারদের থরথরি কম্প হয়ে গিয়েছিল। তার পরেও এই পুলিশকে দিয়ে নিরপেক্ষ তদন্ত কি করে সম্ভব হতে পারে ?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :**— মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় যে প্রশ্নগুলি করেছেন যে, উনি কথা বলেছেন। তা উনি যদি পুলিশের কাছে স্বেচ্ছায় কোন ষ্টেটমেণ্ট দিতে না চান তাহলে পুলিশ তো জোর করে নিতে পারেন না। পুলিশ তার সঙ্গে দুই তিনবার কথা বলার চেষ্টা করেছেন, আমি আমার পুলিশ অফিসারদের সঙ্গে কথা বলেছি।

পুলিশের আই, জি, পি, যিনি তিনি এখন হায়দ্রাবাদে গেছেন ট্রেনিং-এ, তারপর যিনি চার্জে আছেন তার সঙ্গেও আমি কথা বলেছি দ্যাট ইজ নট কারেকট এট অল। তারপর সেকেণ্ড যে প্রশ্ন সমর বাবুর ছেলে এটা আমি এই প্রথম শুনলাম, আমার কাছে এমন কোন অভিযোগ আসেনি। তা সমর বাবুর ছেলে কেন যে কোন মন্ত্রীর ছেলেও যদি হয় এবং সে যদি ক্রিমিন্যাল হয় তো সে ক্রিমিন্যাল। বাবা মন্ত্রী বলে ছেলে বাঁচবে না।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**— কিন্তু এটাতো ফাউণ্ড আউট হবে না।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— ফাউণ্ড আউট হবে না মনে করার কোন কারণ নেই। আমরা কোন জিনিষ লুকোতে আসিনি।

( **গণ্ডগোল** )

**শ্রীসুদীপরায় বর্মণ** :— আমরা সবাই মিলে সি, বি, আই. তদন্ত চাইছি। দ্যাট্ মীনস্ শাসক দল ইনটেনশন্যালী ইজ ট্রাইং টু সাপ্রেস দ্যা ফ্যাক্ট্ ফর দে নো হো ইজ্ ইন্ভল্ড? দে আর ওয়ান্টিং টু শেলটার দৌজ পার্সন হো ইজ্ ইন্ভলড্। কারণ এখানে মাননীয় চীফমিনিষ্টার ষ্টেট্মেন্ট দিয়েছেন যে মিঃ সুখরাম রেস্পোন্স দিচ্ছেন এবং কথা বলছেন। বাট হী ইজ্ রিফিউজিং টু গিভ্ ষ্টেটমেন্ট দ্যাট্ মীনস, দ্যাটস্ প্রুভ্ড দ্যাট হী ইজ সামহোয়ার ইনসিকিউরড ওর হী ইজ্ ইন্ভল্ড্ ইন অ্যানী সর্ট অব্ কনস্পিরেসী ওর অ্যানীহোয়ার মানিটারী এফেয়ারস সাম্হোয়ার উইথ আদারস। টু রিফ্লেক্ট অল দ্যা সীন দ্যা সি, বি, আই এন-কোয়ারী ইজ এ মাষ্ট।

কাজেই সরকারের যদি কোন দুর্বলতা না থাকে তবে সি, বি, আই তদন্ত দিক্। আর যদি দুর্বলতা থাকে তবে সি, বি, আই, তদন্ত না দিক। মাননীয় মুখ্যমন্ত্রী এটাকে সি, বি, আই, তদন্ত দেবেন বলে আমার ধারনা আর যদি না দেন তাহলে এটা প্রমাণিত হবে যে দে আর ইন্ভল্ড্ ইন্ দিস্ ক্রাইম্। ধন্যবাদ।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, এটা কোথায় ঠিক হলো যে সি, বি, আই, এনকোয়ারী না দিলেপরে শাসকদল ইন্ভল্ড্ আর সি, বি, আই এন্কোয়ারী দিলে পরে শাসকদল ইন্ভল্ড্ নয়। মাননীয় সদস্যরা নিজেদের মত করে ব্যাখ্যা করছেন। কাজেই প্রশ্নটা তা' নয়।

( **গণ্ডগোল** )

**মিঃ স্পীকার :**— মাননীয় সদস্যবৃন্দ, এই ইস্যুটা সমাপ্ত হয়েছে বলে ধরে নিলাম। এই সভা আজ বেলা ২ ( দুইটা ) পর্য্যন্ত মুলতবী হইলো।

AFTER RECESS, AT —2·00P.M.

**মিঃ ডেপুটি স্পীকার :** —আজকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী ... ।

**শ্রীজওহর সাহা :**— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ব্যাপার হচ্ছে প্রথম বেলায় আলোচনা হয়েছিল কিন্তু বিষয়টা এখনও শেষ হয় নাই। সদরের এস. ডি ওর উপর আক্রমণের পরিপ্রেক্ষিতে মাননীয় সদস্য নগেন্দ্রবাবু সি. বি. আই তদন্ত চেয়েছেন এবং আমরা সমর্থন করেছি। এই ব্যাপারটা নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে বার বার দাবী করেছি যে এটা সি. বি. আই তদন্ত হউক। কারণ, পুলিশ এই তদন্ত করতে গিয়ে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। নতুবা রাজনৈতিক চাপে পড়ে, শাসক দলের চাপে পড়ে যেহেতু প্রাক্তন মন্ত্রীর ছেলে জড়িত ।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটী স্পীকার :** — মাননীয় সদস্য আমাকে বলতে দিন।

**শ্রীজওহর সাহা** : — আমরা কংগ্রেস দলের পক্ষ থেকেও বার বার দাবী করছি সি, বি.আই তদন্ত হউক।

**মি ঃ ডেপুটী স্পীকার** :— ব্যাপারটা অলরেডি মাননীয় মুখ্যমন্ত্রী একটা বিবৃতি দিয়েছেন এবং আলোচনা করেছেন। এখন প্রশ্ন হলো মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন সি. বি. আই তদন্তের কোন প্রয়োজন নেই। আর আপনারা বলছেন সি. বি, আই তদন্ত করতে হবে। এইভাবেতো আলোচনা হতে পারে না। মাননীয় স্পীকার মহোদয়. অলরেডি একটা রোলিং দিয়েছেন যে, ডিসকাশন ইজ অভার।

( গণ্ডগোল )

**শ্রীজওহর সাহা :** — না, না মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় যারা আক্রমণ করেছে আক্রমণকারীদের আড়াল করার জন্য তিনি সি. বি. আই তদন্ত চাইছেন না। তাদের আড়াল করার জন্য রোলিং স্যার। এটা আপনি কি করে মানেন এই চেয়ারে বসে ? খুনী· দের আড়াল করার জন্য ট্রেজারী বেঞ্চের তরফ থেকে চেষ্টা করা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী যেহেতু হাউসের লিডার উনি মুখ্যমন্ত্রী উনি কি করে বলেন যে ধরা পড়ুক এটা চাইতে পারে। পুলিশ এখানে সাহস পাচ্ছে না একজন এম, পি'র ছেলে এই ঘটনায় জড়িত, নেতৃত্ব দিয়েছে।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার :**— বলেছেন তো, আমাকে বলতে দিন। এটাতো আলোচনা চলতে পারে না। গুরুত্বপূর্ণ আরও অনেক কিছু আছে, আপনারা দাবী করেছেন ঠিক আছে। এখন প্রশ্ন হলো সি, বি, আই তদন্ত হবে কি হবে না এটা সরকারের ব্যাপার। এটা সরকার থেকে

মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে না এটা সি. বি. আই তদন্তের দরকার নেই। এটা নিয়ে আমার মনে হয় বার বার বলা ঠিক হবে না।

**শ্রীজওহর সাহা** :— রাজ্যের মানুষ চায় যে সত্য উৎঘাটন হউক।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :— মাননীয় সদস্য প্রশ্ন করেছেন এটার সুবিচার চান এবং আসামী ধরা পড়ুক। যদি এটা না হয় তা'লে আমরা ভাবব আপনারা জড়িত। এই কারণে সি. বি. আই তদন্ত ভয় পান। এবং পুলিশকে নির্দে'শ দেওয়া যাতে আসামীর বিরুদ্ধে ...।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার** :— আমাকে বলতে দিন, আমাকে বলতে দিন। প্লিস টেক সিট। আমাকে বলতে দিন।

**শ্রীরতনলাল নাথ** :— রাজ্য সরকার নিরপেক্ষ তদন্তের জন্য মুখ্যমন্ত্রী যে ডিজিটিড, ডোণ্ট মাইণ্ড ব্যাপারটা হচ্ছে. যে না হবে না। ডিজিটিডিট চেঞ্জ করুন স্যার।

**মিঃ ডেপুটি স্পীকার** :— উনি বলেছেন যে. আমরা এখনই মনে করছি না সি. বি. আই তদন্ত করতে হবে তবে প্রয়োজন হলে নিশ্চয়ই পরে দেখবেন।

(গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার** :— বসুন, বসুন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলছেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :—স্যার. এখানে আবার ..।

**মিঃ ডেপুটি স্পীকার** :— বসুন, নগেন্দ্রবাবু বসুন।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্যরা যে বিষয়গুলি এখানে আবার বলেছেন এটা নতুন কিছু না। আমাদের আজকের অধিবেশনের প্রথমার্ধে যখন আলোচনা হয় তখন এই একই বিষয়ের উপর তারা বলেছেন। আমিও বলার চেষ্টা করেছি। আমরা দোষীদের ধরার ক্ষেত্রে পুলিশের পক্ষে যত সম্ভব পদক্ষেপ নেওয়ার জন্য প্রথম মুহূর্ত থেকে বলা হয়েছে। এবং এই জায়গায় আপনারা যেমন সন্তুষ্ট হতে পারেন পুলিশ অপরাধীদের ধরতে পারেনি বলে আর মনে করার কোন কারণ নেই। আমরা খুবই সন্তুষ্ট। আমরা তো আসামী ধরতে চাইছি, আমরা তো চাইছি ২৪ ঘণ্টার মধ্যে ধরতে। পারিনি ধরার চেষ্টা করছি। কিন্তু এরজন্য তো তাদের যে চেষ্টা এটাকে তো অস্বীকার করা যায়না। আপনারা দেখছেন ষ্টেটমেণ্টে কি কি ধরনের চেষ্টা হয়েছে। এই জায়গায় দাঁড়িয়ে মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ বলতে চেষ্টা করেছেন আমার মনে হয় উনি বুঝতে ভুল করেছেন। আমি প্রথম থেকেই বলছি যে, তাদেরকে তদন্ত করতে দিন কিন্তু আপনারা তো প্রথম থেকেই সি. বি. আই-এর কথা বলছেন। সি. বি. আই-এ ১০ বৎসর কাজ করে এসেছেন সেই ব্যক্তিই তো আজকে আমাদের রাজ্যে

আই, জি. ল এণ্ড অর্ডারের দায়িত্বে আছে। কেন্দ্রীয় সরকারের ইন্টেলেজেন্ট দপ্তরের ১০/১২ বছর যে অফিসার কাজ করেছে সেই অফিসার তো আজকে আমাদের রাজ্যে ডি জি. পি.। এরাই তো এখন উপরের সব জিনিসগুলি দেখছেন। কাজেই সেই জায়গাতে দাঁড়িয়ে যে কথাগুলি বলছেন আপনারা পলিটিক্যাল ইন্টারফেয়ারেন্স যদি সত্যি সত্যি চান যে একটা তদন্তের নির্দিষ্ট প্রক্রিয়া দ্বারা অগ্রসর হয়ে গিয়ে প্রকৃত দোষীদের চিহ্নিত করা হউক। তাহলে আমি অনুরোধ করব যে তাদেরকে অগ্রসর হতে দিন যদি দেখা যায় তারা পারছে না তারপরে সি.বি.আই দিতে পারি কোন অসুবিধা নেই।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** পুলিশ পারবে না আসল অপরাধীদের চিহ্নিত করতে।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** নগেন্দ্র বাবু এই বক্তব্য আমি সম্পূর্ণ বিরোধিতা করছি।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন যদি পুলিশ এই কাজটা করতে না পারে তাহলে পরে সি. বি. আই. কে দেওয়া হবে।

**শ্রীজওহর সাহা :—** পুলিশ পারবে না স্যার, যেহেতু সেখানে একজন প্রাক্তন মন্ত্রী তথা বর্তমান সাংসদের ছেলে জড়িত।

**মিঃ ডেপুটী স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, যদি পুলিশ বের করতে না পারে তাহলে পরে উনি দেখবেন কি করা যায়।

**শ্রীজওহর সাহা :—** তাহলে আগামী ১০ দিনের মধ্যে করতে পারবে কিনা হাউজকে সেই প্রতিশ্রুতি দিতে হবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—**কতদিনের মধ্যে হবে এটা তো আমাদের জানা দরকার।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:—** ধরে নিন্ আজকে যে আলোচনা হলো, আপনারা ধরে নিচ্ছেন না এই আলোচনাটা কোন রিফ্লেকশান হবে না কাজে। আমাদের বিধানসভায় আলোচনা হচ্ছে সমস্ত সদস্যরা উদ্বেগ প্রকাশ করছেন খুব স্বাভাবিক কারণেই সরকার এই আলোচনার পরিপ্রেক্ষিতে যারা এই বিষয়গুলির সঙ্গে যুক্ত আছেন তারা তো মিনিষ্টারী ভাবে কথা বলবেন এটা না হয়ে পারেনাকি? তাহলে তো হাউজকে অমর্যাদা করা হলো। ফলে এই সমস্ত কিছু দেখার পর যদি দেখা যায় পুলিশের দিক থেকে কাজটা খুব বেশী অগ্রসর করতে পারছে না সেখানে আমরা বিকল্প হতে হবে।

**শ্রীসুদীপ রায় বর্মণ :—** স্যার, আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী যেভাবে এডমিট্ করছেন সি. আই, ডি ইনকোয়ারী, নট সি. বি, আই। সি, আই, ডি ইনকোয়ারী দেখা যায় পরবর্তী সময়ে সি, আই, ডি ইন্কোয়ারী করে দিয়ে দেওয়া হবে। না স্যার সি, বি, আই ইনকোয়ারী করে দেওয়া

হোক। ইফ সি, আই, ডি ইনকোয়ারী উই আর নট সেটিসফাইড উইথ দ্যা সি, আই, ডি ইনকোয়ারী। লেট দ্যা এপ্রোপ্রিয়েট কর দ্যা সি বি আই ইনকোয়ারী।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** মাননীয় মুখ্যমন্ত্রী কিন্তু পরিস্কারভাবে বলে দিয়েছেন।

**শ্রীরতনলাল নাথ :—** না না স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী কিন্তু এই কথা বলেননি।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমি খুব ক্যাটাগরিকেলী বলছি পুলিশ ঘটনার তদন্ত কাজ অত্যন্ত গুরুত্ব সহকারে হাতে নিয়েছে এবং তারা কিনারা করার জন্য সর্ব প্রযত্নে প্রচেষ্টা নিচ্ছেন। তারপরও যদি আমরা দেখি সময় বেশী যাচ্ছে নিশ্চয়ই আমি ব্যবস্থা করব। আমি বলছি সি, আই, ডি, তো প্রথম দিনই দেওয়া যেত।

**শ্রীসুদীপরায় বর্মণ :—** ১০ দিন অতিক্রান্ত হলো কিছুই তো হল না।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:—** ১০ দিন গেছে আমাদের কাছেও উদ্বেগের ব্যাপার। এই জায়গায় দাঁড়িয়ে আমরা বলছি যে আমাদেরকে একটু সময় দিন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** আরে এখানে হাউস অব লিডার বক্তব্য রাখছে, প্লিজ জায়গায় বসুন। এইভাবে তো হাউস চলতে পারে না।

**শ্রীজওহর সাহা :—** আমরা আপনাকে সাহায্য করার জন্য রাজী আছি স্যার, এই হাউসটা সুন্দরভাবে চলুক এটা আমরাও চাই।

**মিঃ ডেপুটি স্পীকার :—** শ্যামাবাবু কি বলছে আমি শুনি নেই। আপনি বসুন। প্লিজ জওহরবাবু বসুন।

**শ্রীজওহর সাহা :—** ১০ দিন অতিক্রান্ত হলো একটি স্টেটমেন্ট নেওয়া হলো না, তারপরও বলতে রাজি না যে তদন্ত যথাযতভাবে চলছে।

**মিঃ ডেপুটি স্পীকার :** – আপনি বলেছেন তো, শ্যামাবাবু কে বলতে দিন, আপনি বসুন। প্লিজ।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, এই যে ঘটনা হলো সেটা কম পক্ষে সি, আই, ডি তদন্ত করে দেওয়া হবে কিনা?

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) **:—** আমি তো মাননীয় সদস্যকে বলছি আজকে যে আপনারা আলোচনা করলেন এই যে গতকাল যে প্রশ্নটা এখানে তুলেছেন আপনাদের মত আমরাও উদ্বিগ্ন। এই ঘটনার জন্য তো আমরা কেউ খুশি হতে পারি না। সেই জায়গায় দাঁড়িয়ে আপনারা যে বিষয়গুলি তুলেছেন এবং যারা এই কাজগুলোর সঙ্গে যুক্ত তাদেরকে ডেকে তো আমাদের জিজ্ঞেস করতে হবে, যে কি ব্যাপার এই সমস্ত প্রশ্ন তো উঠেছে। তোমরা কিভাবে প্রস্তাবটি করছ। এগুলোর মধ্যে কতটুকু যথার্থতা আছে, বা তোমাদের কোন জায়গায় ফাঁক আছে কিনা? এগুলো আমরা বসে আলোচনা করে একটি চূড়ান্ত সিদ্ধান্তে যাব। এটা সি, বি,

আই, না হলে হবে না এটা তো প্রশ্ন নয় যেমন আপনি বলেছেন সি,আই,ডি-এর কথা বলেছেন, ঠিক আছে সেটাই যদি হয় তাহলে আমার কোন অসুবিধা নাই তো কিছু।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, অফিসারদের নিরাপত্তা বিঘ্নিত হচ্ছে এটাই দুঃখজনক। এরই প্রতিবাদে আমরা দুই মিনিট হাউস ত্যাগ করলাম।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) **:—** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় সদস্য আমি তো বলিনি প্রতিবাদের কোন ব্যবস্থা নেই। এটা ঠিক নয়।

**শ্রীজওহর সাহা :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার. আপনাকে আমরা অনুরোধ করব, আমরা এখানে ভুল ধরছি না যে না এটা না হলে হবে না। মাননীয় সদস্য নগেন্দ্র বাবু এই কথা বলার পর আমরাও এটা করছি। আমরা কিন্তু চাইছি এটার একটা সমাধান হোক এবং বিষয়টা সুষ্ঠু তদন্ত হোক। স্যার, আপনি নিজে দীর্ঘদিন প্রশাসনে আছেন, ১০দিন হয়েছে একজন লোক একজন অফিসার আক্রান্ত হয়েছে এরপরও উনার কাছ থেকে একটি স্টেটমেন্ট নেওয়া হলো না। স্যার, আরেকটা মেটার হচ্ছে রতন ঘোষ যিনি এস, ডি, ও সাহেবের সিকিউরিটি, উনি কেন খুন হলেন উনার হাতে এস, ডি, ও, সাহেবের ব্রিফ কেসটা কেন ? স্যার. ঘটনা যেটা ঘটেছে এটা সুষ্ঠ তদন্ত হউক। স্যার, আপনি দীর্ঘদিন প্রশাসনে আছেন, দশদিন হয়েছে একজন অফিসার, একজন অফিসার চলে গেলেন, এরপর উনার কাছ থেকে একটা ষ্টেটম্যান্ট নেওয়া হল না, স্যার, আরেকটা গুরুত্বপূর্ণ ব্যাপার আছে যে রতন ঘোষ সিকিউরিটি উনি খুন হবেন. উনার হাতের মধ্যে এস. ডি. ও সাহেবের ব্রীফ্ কেসটা কেন ? এটা তো স্যার, তদন্তের একটা দিক।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি বলছি, আপনি বসুন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:—** মাননীয় সদস্য আমি পরিস্কারভাবে বলছি যে সি. আই. ডি তদন্ত দিতে আমাদের কোন আপত্তি নাই।

( গণ্ডগোল )

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** এটা উত্তেজিত হওয়ার কোন কারণ নেই। সকালবেলার যদি সমস্ত প্রসিডিংস-এর রেকর্ড খুলে দেখা হয় তাহলে দেখবেন তদন্তটা যেভাবে চলছে তাতে পুলিশ আশাবাদী, তার একটা কিনারা করতে পারবেন। যদি সেখানে না হয় বিকল্প ব্যবস্থা নেব প্রথম থেকে আমরা বলছি।

( গণ্ডগোল )

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমাকে বলতে দিন।

**শ্রীজওহর সাহা :—** আমরা স্যার, দীর্ঘ সময় ধরে আলোচনা করছি।

শুধু একটা পয়েন্ট, কিন্তু এটা কি করে হয় স্যার ? আমরা চাইছি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে স্পেসিফিক কোন কিছু পাওয়া এই ব্যাপারে । উনি বলছেন যে আমরা চেষ্টা করে দেখব । স্যার আমাদের এই রাজ্যের যে অফিসাররা এখন কাজ করতে পারছে না ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** ঠিক আছে জওহর বাবু শুনুন, আমাকে বলতে দিন ।

( গণ্ডগোল )

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) **:—** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় আমি শুধু বলছি যে এটাই বলেছি যে আজকের আলোচনাটা এখানে হল, এর পরিপ্রেক্ষিতে সেশানের পর সমস্ত অফিসারদের ডেকে কথা বলতে হবে । উনারা যা বলেছেন সেই তদন্ত দিতে কি আপত্তি আছে আমাদের ?

**শ্রীসুদীপ রায়বর্মণ** :— স্যার, সি. বি আই. তদন্তের ব্যাপারে কোন কমিট্‌ম্যান্ট্‌ করছিনা স্যার, আপনি বলছেন যে আফ্‌টার দ্যা সেশান্‌ আই উইল কল মাই অফিসারস ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে এই সেশানের পরে ব্যাপারটাকে শর্ট্‌লি দেখাবেন ।

**শ্রীজওহর সাহা** ( বিরোধী দলনেতা ) **:—** মাননীয় মুখ্যমন্ত্রী যখন বলেছেন যে কালকে উনি আলোচনা করে এটা জানিয়ে দেবেন এটা আমরা মানতে পারি ।

**মিঃ ডেপুটি স্পীকার :—** আমি একটি দৃষ্টি আকর্ষণীর উপর অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী একটি বিবৃতি দিতে স্বীকৃতি হয়েছিলেন, এখন আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি । যে তিনি যেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেন ।

নোটিশটির বিষয়বস্তু হল :—

"ত্রিপুরা সরকারের মৃত অবিবাহিত কর্মচারীদের পরিবারের একজন সদস্যকে সরকারী চাকুরী দেওয়ার ক্ষেত্রে সরকারী সিদ্ধান্ত ১০.-০৪-১৯৯৩ ইং থেকে কার্যকরী হলেও পারিবারিক পেনশন ঐ দিন থেকে এখনো চালু না করা সম্পর্কে ।"

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ যে কলিং এ্যাটেনাশান এনেছেন তা হচ্ছে অর্থ দপ্তরের মেমো নাম্বার এফ-৮ (৩) ফিনাস্‌ (এ)-৯৯ তাং ১৬.:৮.৯৯. প্রকাশ করা হয়েছে যে পারিবারিক পেনপান্‌ সংক্রান্ত ব্যাপারে । অন্যদিকে নিয়োগ ও সেবা দপ্তর হতে জারী করা সরকারী সিদ্ধান্ত অনুযায়ী কোন সরকারী কর্মচারী চাকুরীরত অবস্থায় মারা গেলে তার পরিবারের একজনকে সরকারী চাকুরী, এককালীন আর্থিক সাহায্য প্রদান করা ব্যাপারে । সুতরাং সরকারী দুটি দপ্তরে অর্থ এবং নিয়োগ ও সেবা দপ্তর থেকে প্রকাশিত মেমো

দুটি ভিন্ন বিষয়ের উপর ভিত্তি করে জারী করা হয়েছে। ফলে একটির বিষয়বস্তুর সহিত অন্যটির কোন সম্পর্ক নাই। এই ব্যাপারে মাননীয় সদস্য যখন আমার দৃষ্টিতে এনেছেন, আমি আমার ভিউ রেখার নং এফ-৮ ফিনাস্ (৯৮) তাং—২০.১২.৯৯, যেটার মূলে মাননীয় সদস্যকে পূর্বেই অবগত করেছিলাম।

উক্ত চিঠির প্রতিলিপি সঙ্গে দেওয়া হলো? সরকার সিদ্ধান্ত অনুযায়ী পেন্‌শন্ ও পারিবারিক পেন্‌শন্ দেবে। বর্দ্ধিত হারে পেন্‌শন্ দেওয়া হয়েছে ১.১০.৮৯ইং তারিখ। কিন্তু ফ্যামিলি পেন্‌শন্-এর সহিত যুক্ত অন্যান্য সুযোগ সুবিধাগুলি যেমন Gratuity leave. Encashment of leave and Commutation of pension ইত্যাদি বর্দ্ধিত হারে ১.১.৯৯ ইং তারিখ থেকে দেওয়া হয়েছে। সেই দিক লক্ষ্য রেখে রাজ্য সরকার আর্থিক দিক বিবেচনা করে অর্থ দপ্তর প্রকাশিত মেমো নং এফ, ৮ ফিনান্স (এ) ৯৯ ডেটেড ১৬-৮-৯৯ ইং তারিখ কার্য্যকারিতা দেওয়া হয়েছে। ১.১.৯৯ ইং তারিখ হইতে অর্থ দপ্তরের উক্ত আদেশে ৪র্থ ত্রিপুরা বেতন কমিশনের সুপারিশ অনুযায়ী প্রথম-বারের মত অবিবাহিত অবস্থায় সরকারী কর্মচারীদের মৃত্যুর পর তার উপর সম্পূর্ণভাবে নির্ভরশীল পিতামাতাদের মধ্যে একজনকে পারিবারিক পেন্‌শনের সুবিধা দেওয়া হয়েছে। এই সুযোগ ১.১.৯৯ ইং তারিখ বা তারপর মৃত বা অবিবাহিত সরকারী কর্মচারীদের বেলা প্রজোয্য হইবে। যেহেতু এই সুবিধা পারিবারিক পেন্‌শানের একটা বিশেষ সুবিধা রয়েছে। রাজ্য সরকার এটা প্রথমবারের মত চালু করেছে। এবং এর কার্য্যকারিতা ১.১.৯৯ ইং তারিখ হইতে স্থির করা হয়েছে।

**শ্রীরতনলাল নাথ** :— মিঃ স্পীকার স্যার, পয়েন্ট অব্ ক্ল্যারিফিকেশন স্যার, রাজ্য সরকার ফ্যামিলি পেন্‌শানের দুইটা মেমোর কথা বলেছে ঠিকই আছে। Admissibility of family Pension to such parents who are only dependent of the Govt. servent may be bachelor or un-married as well as deceased employee had Left behind neither a widow nor a child the parents would get pension at the stipulated rate of the deceased employee. এখানে দুটো অর্থ সংকুলানের প্রশ্নে এই কথা বলা হয়েছে যে ব্যাপারটা হলো রাজ্য সরকার ফ্যামিলি পেন্‌শান এবং ডাই-ইন হারনেস এই কেসগুলিতে সরকারী চাকুরী পাবে বলে ঘোষণা করেছে ১০.৪.৯৩ ইং থেকে। অত্যন্ত সোজা ব্যাপার আমার ধারনা হলো ১০.৪.৯৩ ইং থেকে ফ্যামিলি পেন্‌শানের ব্যাপারেও ব্যাখ্যা হয়েছে। যেহেতু ১০.৪.৯৩ইং থেকে চাকুরী দিচ্ছে ঐ পরিবারগুলির আর পারিবারিক পেন্‌শন্‌গুলিও যেন ১০.৪.৯৩ তারিখ থেকে এ্যাফেক্ট দেওয়ার জন্য। কারণ প্রয়োজনীয় টাকা সংকুলানের প্রশ্ন উঠে, তাহলে নকলের ফিক্‌সেশন করেছেন তিনি। আর একটা কিছুর জন্য দুই রকম রুল

চাল্ হতে পারে না। ঐ পিরিয়ড়ে যারা এম্প্লয়ী তারা তো বেনিফিট পাবেনা। কিন্তু পারিবারিক পেনশানের আওতায় আনতে হবে ১০.৪ ৯৩ ইং তারিখ হইতে কারণ উদ্দেশ্য একটাই।

**শ্রীবাদলচৌধুরী** ( মন্ত্রী ) : — মাননীয় ডেপুটি স্পীকার স্যার, ফ্যামিলি পেনশন যেটা এটা চালু আছে। এই প্রথম আমরা একটা নতুন স্কীম সূচনা করছি, বিবাহিত অবিবাহিত যারা চাকুরীরত আছেন তাদের পারিবারিক ক্ষেত্রে ফ্যামিলি পেনশনের এই কথাটা ফ্যামিলি পেনশন যেটা ছিল এবার ৪র্থ বেতন কমিশনের সুপারিশ যখন আমরা কার্য্যকর করতে যাই এটা নতুন ভাবে আমরা সিদ্ধান্তটা গ্রহণ করছি। এটার সঙ্গে ফ্যামিলি বা ঐ যে ৯৩ এটার কোন সম্পর্ক নেই। এটা একটা নতুন স্কীম। এটাতে বলা হয়েছে অবিবাহিত যারা চাকুরীরত আছেন তাদের একমাত্র বাবা বা মা তার উপর নির্ভর ছিল তারা বেঁচে যাওয়ার মত একটা রাস্তা পান সেই জন্য বলা হয়েছে তাদের দুইজনের একজনকে এই ফ্যামিলি পেনশনের আওতার মধ্যে আনা হয়েছে। এই স্কীমটা চাল্ করা হয়েছে ১.১. ৯৯ ইং তারিখ হইতে এটা একটা নতুন স্কীম। সুতরাং আগের যে স্কীমগুলি ছিল সবই ঠিক আছে। এটা নতুন ভাবে যুক্ত করা হয়েছে। সুতরাং এটাকে ১৯৯৩ ইং থেকে কার্য্যকরী দেওয়ার কোন প্রশ্ন আসে না।

**শ্রীরতনলাল নাথ** : — পয়েন্ট অব্ ক্ল্যায়ারীফিকেশান স্যার. হোল্লি ডিপেন্ডেণ্ট আমার কাছে ফোরর্থ পে-কমিশনের রিপোর্ট আছে হোললি ডিপেন্ডেণ্ট সম্বন্ধে আমার কোনো বক্তব্য নেই হোললি ডিপেন্ডেণ্ট যেমন নর্থ-এ ব্যবহৃত হয়েছে তা থাক। কিন্তু একজন স্বামী মারা গেছে তার স্ত্রী চাকুরী পাচ্ছে ডাই-ইন্ হারনেস্ কেসে তাহলে হোললি ডিপেনডেণ্ট কি হবে? তাহলে ঐ দুইজন কর্মচারী ফেমিলিপেনশন পাবে না? সবাই পাচ্ছে। একই কর্মচারীর জন্য দুটো হবে না। এটা যে কোনো ভাবে আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১০.০৪ ১৯৯৩ ইং সাল থেকে ডাই ইন হারনেস স্কীমে ফেমিলিপেনশন পাওয়া যাবে না। এই স্কীমটার জন্য ১০.০৪, ১৯৯৩ ইং থেকে চালু আছে। আমার কথা হলো অ্যাশু যিক্সেশান ফ্রম ১০,০৪, ১৯৯৩ ইং এর ফিনান্সিয়াল এফেকট্ ফ্রম ১.১.৯৯ ইং চাকুরীর দিকে তারা যাচ্ছে না।

**শ্রীবাদল চৌধুরী** ( মন্ত্রী ) : — স্যার, মাননীয় সদস্য যে জিনিসটা বার বার ভুল করছেন অবিবাহিত যারা সরকারী কর্মচারীরত আছে তারা হোললি ডিপেনডেণ্ট পাবে মাঝারী ক্ষেত্রে। আগে পেছনে যে স্কীমটা আছে তার মধ্যে এটা ছিল না। এটা আমরাই প্রথম চালু করি।

**শ্রীরতনলাল নাথ** : — মাননীয় অর্থমন্ত্রী মহোদয় এই বিষয়ে এ, জিতেও অনেক ঝামেলা ছিল। এ-জি বার বার ফাইল বেক্ করে দিয়েছে। এতে একটা পিরিয়ডের এমপ্লয়ীরা কোনো বেনিফিট পচ্ছে না।

**মিঃ ডেপ্টী স্পীকার** : — ঠিক আছে।

**শ্রীরতনলাল নাথ :** — এটা কি দাড়াল আমি তো বুঝতে পারছি না।

**মি: ডেপুটী স্পীকার :**— এটারও মাননীয় মন্ত্রী উত্তর দিয়েছেন। নতুনভাবে এটাকে করা হয়েছে। ওটা এফেক্টের তো প্রশ্নই উঠেনা।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :** — প্রশ্ন হচ্ছে মাননীয় সদস্য নিজেও বলছেন তিনি নিজে বুঝতে পারছেন না বা আমি যা বলছি তিনি তা বুঝতে পারছেন না। শেসানের পরে মাননীয় সদস্য যে কোন দিন আমার অফিসে এসে বুঝে নিবেন।

## ANNOUNCEMENT BY THE CHAIR

**মি: ডেপুটি স্পীকার :** — মাননীয় সদস্য মহোদয়গণ, আমি মাননীয় সদস্য শ্রী সুরজিৎ দত্ত মহোদয়ের নিকট থেকে' শর্ট ডিস্‌কাশন অন মেটারস্ অব্ আর্জেন্ট্ পাবলিক ইমপর্টেন্স' এর উপর একটি নোটিশ পেয়েছি এবং জনজীবনের গুরুত্বের পরিপ্রেক্ষিতে সেটির অনুমোদন দিয়েছি।

উক্ত নোটিশটির বিষয়বস্তুর উপর অদ্য ১৪ই ফেব্রুয়ারী, সোমবার ২০০০ইং তারিখ এই সভায় আলোচনা হবে।

নোটিশটির বিষয় বস্তু হলো :— "দক্ষিণ ত্রিপুরা জেলায় কিল্লা থানাধীন রাইয়াবাড়ীতে গত ডিসেম্বর থেকে প্রায়শই কতিপয় বর্বর ও উগ্র অনুপজাতি বিদ্বেষী উপজাতি বৈরী দ্বারা ধর্মীয় সংখ্যা-লঘু মুসলমান মহিলাদের উপর নির্বিচারে গণধর্ষণ করা সম্পর্কে।"

( ত্রিপুরা বিধানসভার কার্য পরিচালনা বিধির ৬৩ নং ধারা মোতাবেক উক্ত বিষয়বস্তুটির উপর আলোচানার জন্য ৪০ মিনিট সময় নির্দ্ধারণ করা হয়েছে )। এই বিষয়টির উপর আজকে আলোচনা হবে।

## LAYING OF PAPER'S ON THE TABLE

**Mr. Deputy Speaker :**— Now the Business before the House—Laying of a copy of

"The certified Accounts and Audit Report of Tripura Road Transport Corporation for the year 1997, 1988-1989 and 1980 as required under sub-section 4 of section 33 of the Road Transport Corporation Act, 1950.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Transport Deptt. to lay above Reports & Accounts on the Table of the House.

**Shri Sukumar Barman ( Minister ) :**— Mr. Dy. Speaker sir, I beg to lay "The Certified Accounts and Audit Reports of Tripura Road Transport Corporation for the year 1987, 1988, 1989 and 1990 as required under Sub-section 4 of section 33 of the Road Transport corporation Act, 1950.

**Mr. Deputy Speaker :**— Now the Business before the House—Laying of a copy of

"The Accounts of the Tripura jut Mill Ltd. for the year 1985-86 as required under clause ( bl of sub-section 3 of section 619-A of the companies Act. 1956. )

Now, I request the Hon'ble Minister-in-Charge of the Industries & Commerce Deptt. to lay the above Accounts on the Table of th Houso.

**Shri Pabitra Kar ( Minister ) :—** Mr. Dy. Speaker sir, I beg to lay "The Accounts of the Tripura Jute Mill Ltd for the year 1985-86 as required under clause (b) of sub-section 3 of section 619-A of the companies Act 1956.

**Mr. Dy. Speaker :—** Now the Business before the House Laying of a copy of

"The 19th Annual Report and Accounts of the Tripura Small scale Industries Corporation Ltd. for the year 1983-84 as required under clause (b) of sub-section 3 of section 619-A of the companies Act, 1956.

Now, I request the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department to lay the above Report and Account on the Table of the House.

**Shri Pabitra Kar ( Minister ) :—** Mr. Dy. Speaker sir, I beg to lay "The 19th Annual Report and Accounts of the Tripura Small scale Industries Corporation Ltd. for the year 1983 84 as required under clause ( b ) of sub-saction 3 of section 619-A of the companies Act, 1956.

GOVERNMENT BILL—Introduced

**মিঃ ডেপুটি স্পীকার ঃ—** সভার পরবর্তী কর্মসূচী হল Itroduction of the Tripura Sales Tax eight Amendment Bill, 2000, Tripura Bill No.-one of 2000. এই সভায় বিবেচনার জন্য প্রস্তাব করতে আমি অর্থদপ্তরের মাননীয় ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, I beg to move of Bill to Introduction Tripura Sales Tax eight Amendment Bill 2000 Tripura Bill No.-one of 2000.

**মিঃ ডেপুটি স্প্যাকার :—** এখন সভার সামনে প্রশ্ন হল অর্থদপ্তরের মাননীয় ভার প্রাপ্ত মন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত প্রস্তাবটি আমি এখন ভোটে দিচ্ছি প্রস্তাবটি হল—Introduction of the Tripura Sales Tax eight Amendment Bill 2000, Tripura Bill No—one of 2000. বিবেচনা করা হোক।

DISCUSSION ON THE MOTION OF THANKS ON THE GOVERNORS ADDRESS—Adopted

সভার পরবর্তী কর্মসূচী হল মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা। এই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব গত ১১ই ফেব্রুয়ারী, শুক্রবার, ২০০০ইং তারিখের, উপর আলোচনার

প্রস্তাবটি দিয়েছেন মাননীয় মুখ্যসচেতক তথা সংসদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহোদয় এবং উহা সমর্থন করেছেন মাননীয় সদস্য শ্রীমানিক দে মহোদয়। প্রস্তাবটি হলো নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভায় কৃতজ্ঞতা ব্যক্ত করা হোক যে ১১ই ফেব্রুয়ারী, শুক্রবার, ২০০০ইং তারিখে যে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ প্রদান করেছেন তারজন্য ত্রিপুরা বিধানসভাসদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ ?'' মাননীয় সদস্য মহোদয়দের অবগতির জন্য জানাচ্ছি যে ধন্যবাদসূচক প্রস্তাবের-এর উপর আমি কয়েকটি সংশোধনী প্রস্তাবের নোটিশ পেয়েছি। সংশোধনীগুলির তালিকা মাননীয় সদস্য মহোদয়দের নিকট বিতরণ করা হয়েছে। উক্ত তালিকাগুলির সংশোধনী প্রস্তাবগুলি সভায় উত্থাপন করা হয়েছে ফলে গণ্য করা হল। আলোচনা শুরু হওয়ার পূর্বে উভয় দলের বিধায়কদের আমি অনুরোধ করব এই আলোচনায় উভয় দলের যে সকল সদস্যবৃন্দরা অংশগ্রহণ করবেন তাঁদের নামের একটি তালিকা আমায় দেওয়ার জন্য। আমি মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদারকে অনুরোধ করছি বক্তব্য শুরু করার জন্য।

**শ্রীকেশব মজুমদার** (মন্ত্রী) :— মিঃ ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল গত ১১ই ফেব্রুয়ারী ২০০০ইং এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন...

**শ্রীজহওর সাহা** ( বিরোধী দলনেতা ) :— স্যার, আমি এই ব্যাপারে কিছু বলতে চাই।

**মিঃ ডেপুটি স্পীকার** :— আজকের হাউসে আমাদের দুই ঘন্টা সময় আছে। এই দুই ঘন্টা সময়ে আমরা ডিস্কাশন চালাব। অবশ্য দুই ঘন্টা সময় না শেষের চল্লিশ মিনিট বাদ দিয়ে যতটুকু সময় বাদ দিয়ে যতটুকু সময় পায় ততটুকুই আজকে আমরা আলোচনা করব। বাকীটা আগামী কালকে আলোচনা হবে। আমি এখনো হিসাব করেনি এটা হিসাব করে পরে বলে দেব।

**শ্রীকেশব মজুমদার** ( মন্ত্রী ) :— মাননীয় ডেপুটি স্পীকার, মহামান্য রাজ্যপাল, এই বিধানসভায় যে ভাষণ রেখেছেন সেই ভাষণের জন্য বিধানসভার তরফ থেকে''কৃতজ্ঞতা প্রকাশ করে আমি একটা প্রস্তাব উত্থাপন করছি এবং মাননীয় সদস্য শ্রী মানিক দে মহোদয়ও এর সমর্থন করেছেন। পরবর্তী সময়ে মাননীয় বিরোধী সদস্যদের অনেকেই এই ভাষণের উপর সংশোধনী প্রস্তাব উৎত্থাপন করেছেন। আমি আমার প্রস্তাবের সমর্থনে এবং মাননীয় বিরোধী সদস্যরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেগুলি বিরোধীতা করেই আমি দুই চারটা কথা বলব। স্যার, আমি ধন্যবাদ-সূচক প্রস্তাবটা এখানে এনেছি একটু লক্ষ্য করলেই দেখা যাবে। আমরা এই রকমএকটা সময়ে উপনীত হয়েছি যে একটা প্রথম সহস্রাব্দের শেষ শতকে উপনীত হয়েছি।

এই নিয়ে সম্পর্কিত বিতর্ক আছে। তার মধ্যে না গিয়ে আমি বলছি, যে, গেল

বছরগুলির মধ্যে যে সময় আমরা পার করে এসেছি সে সময় যে ঘটনাবলী ঘটেছে তার কিছুটার উপর আলোকপাত করেছেন এবং সেসব ঘটনার পরিপ্রেক্ষিতে বিশ্বের অবস্থার পরিবর্তন সূচিত হয়েছে সেদিকেও উল্লেখ করেছেন। একদিকেও সাধারণ মানুষের জন্য কিছু করতে আন্দোলনের অধিকার সম্পর্কে বলা হয়েছে আবার সেই সব অধিকার হরণ করে নেবার জন্য যেসব সাম্রাজ্যবাদী শক্তি সক্রিয় আছে তার উল্লেখ হয়েছে। এ কথা আমরা বলতে পারি, এই ঘটনাবলী এমনি হয় নি। প্রতিটি ঘটনাবলী রাজ্যে, বিশ্বে প্রভাব বিস্তার করে। এই প্রেক্ষাপটে যে সমস্ত ঘটনা ঘটছে তার উপর বিভিন্ন সময়ে অতীতে উৎকণ্ঠা আমরা ব্যক্ত করেছি। সে বিষয়গুলিও এর মধ্যে এসেছে। মূলত এ বিষয়ে সুচিন্তিত মতামত ব্যক্ত করেছেন তার জন্য অবশ্যই ধন্যবাদ পাওয়ার যোগ্য। এই সময়ে বিজ্ঞান, প্রযুক্তির উন্নয়ন ঘটেছে। তা কিভাবে সাধারণ মানুষের জীবনে প্রভাবিত করেছে তার উল্লেখ আছে। সঙ্গে সঙ্গে বিশ্বের শক্তির ভারসাম্যের দিকে লক্ষ্য রেখে জাতীয়তাবাদী মুক্তি আন্দোলনের বিস্তৃতি ঘটেছে, সাম্রাজ্যবাদী শক্তি দুর্বল হচ্ছে। মানুষের জয় যাত্রা সূচিত হয়েছে তারও উল্লেখ আছে। আমাদের দেশও সাম্রাজ্যবাদী শক্তির সাথে লড়াই করে দেশ স্বাধীন হয়েছে। একদিকে আমরা স্বাধীন হয়েছি, অন্যদিকে সংবিধান রচিত হয়েছে কাজ করার লক্ষ্য স্থির হয়ে। মাননীয় রাজ্যপাল সেই সব লক্ষ্য তুলেও উৎকণ্ঠা ব্যক্ত করেছেন। তিনি উল্লেখ করেছেন, এইসব লক্ষ্য সঠিকভাবে পরিচালিত না হওয়ার ফলে সফলতা আসে নি বলে। তার ফলে আমাদের দেশ এবং রাজ্যে বিশৃঙ্খলা দেখা দিয়েছে। আজকেও এই হাউসে মাননীয় সদস্যরা উৎকণ্ঠা ব্যক্ত করেছেন উগ্রপন্থী সমস্যার জন্য। যে যেভাবেই দোষারোপ করুন বা দায়িত্ব পালন করুন রাজনীতির প্রেক্ষাপটে তা আলাদা কথা। আমাদের দেশ স্বাধীনতা লাভ করার পর সাধারণ মানুষের জীবন যাত্রার উন্নতি করার জন্য সংবিধান রচিত হয়েছে। সাম্রাজ্যবাদী শক্তি দেশ ভাগ করেছে মানুষকে ভাগ করে। মানুষের শ্রেনী বিভাগ ঘটেছে সন্দেহ নেই। তখন শাসন ছিল, শ্রেণী শাসন। এই শ্রেণী শাসনের ফলে হতাশা জন্ম নিয়েছে এবং তাকে কেন্দ্র করে এই সব ঘটনা এখন ঘটছে। আর তার সুযোগ গ্রহন করছে সাম্রাজ্যবাদী শক্তিগুলি। তারা কোন স্থানকে দুর্বল করছে আবার তাদের ইচ্ছায় কোন স্থান ক্ষমতাবাদ হচ্ছে। কাজেই আমি বলব, আমাদের যে রাজনৈতিক সমস্যা আছে, যে সংকট আছে তাকে ভিত্তি করেই সাম্রাজ্যবাদী শক্তিগুলি তৎপর হয়ে উঠছে। তারা বলছে যে সব নতুন নতুন নীতি গৃহীত হচ্ছে তাতে আমাদের বিশ্বায়নের কথা আমরা বলব উদারীকরণের কথা আমরা বলব। প্রাইভেটাইজেশনের কথা ঘোষিত হচ্ছে। যেসব বিশ্ব সংস্থাগুলি আছে, বাণিজ্য সংস্থাগুলি আছে, বিশ্ব বাণিজ্যিক সংস্থাগুলি আছে সেগুলি সব সাম্রাজ্যবাদের দ্বারা নিয়ন্ত্রিত হচ্ছে তারা ক্ষমতাবান হচ্ছে। সেইসব ক্ষমতার প্রেক্ষাপটে আমাদের

সংকটগুলি আরও বাড়ছে। এই প্রেক্ষাপটকে সামনে রেখেই মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণ উল্লেখ করেছেন। স্বাধীন ভারতবর্ষের উন্নতি হয়নি এই কথা বলা যাবে না, অগ্রগতি কিছু হয়েছে। কিন্তু সুচিন্তিত কোন অগ্রগতি হয়নি। রাজ্যে রাজ্যে ভাগ হয়েছে, মানুষে মানুষে পার্থক্য সূচিত হয়েছে। এই পার্থক্যের হাত ধরেই বিভেদ তৈরী হয়েছে। দেশ স্বাধীন হবার পর যে লক্ষ্য স্থিরিকৃত হয়েছিল—সংবিধানেই বলুন বা স্বাধীনোত্তর দেশে যে সব কর্মসূচী ঘোষিত হয়েছিল। সেইসব আজ হারিয়ে গেছে। অল্প সংখ্যক মানুষের ক্ষেত্রে সেইগুলি প্রযোজ্য হয়েছে। যার ফলে আজকে বেশীর ভাগ মানুষই হতাশাগ্রস্ত, বেশীর ভাগ মানুষ আজকে সমস্যায় জর্জড়িত। আমাদের রাজ্য ভারতবর্ষ থেকে একেবারে দূরে। এমনিতে আমাদের রাজ্যে অবস্থানগত কিছু সমস্যা আছে। আবার অপরদিকে কেন্দ্র এই রাজ্যের দিকে সমানভাবে দৃষ্টি না দেওয়ায় আমাদের আরও সমস্যা সংকুল অবস্থায় পড়তে হয়েছে। কেন্দ্র এই দিকে কোন নজরই দেয়নি। এই সমস্ত বিষয়গুলিই মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে উল্লেখ করা হয়েছে। কাজেই এইগুলি সমর্থন যোগ্য এবং এর জন্যই মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণকে আমি সমর্থন জানাই। মাননীয় বিরোধী দল থেকে কিছু কিছু সংশোধনী আনা হয়েছে এবং সেখানে বলা হয়েছে যে এই এই বিষয়গুলি সেই তার জন্যই তাঁরা মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করছেন না। কিন্তু মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণ তো কোন ক্রনোলজিক্যাল ডেসক্রিপশান নয়? বহু ঘটনা আছে যেগুলি মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের মধ্যে উল্লেখ করা যায় না। অনবরত ঘটনা ঘটছে, বিশ্বে ঘটছে, আমাদের রাজ্যেও ঘটছে। ঘটনার আনুপুর্বিক বিবরণ কোন বক্তব্যের বিষয়বস্তু হতে পারে না। যেসব মূল বিষয়গুলি আমাদের সমাজকে নিয়ন্ত্রণ করে, আমাদের অর্থনীতিকে নিয়ন্ত্রণ করে, মানুষের জীবন নিয়ন্ত্রণ করে, দেশের অগ্রগতি সূচিত করে দেশকে সমৃদ্ধ করে সাধারণতঃ সেইসব বিষয়গুলিই উল্লেখ করা হয়। তাই মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর অভিভাষণকে আমি বলব খুবই সুচিন্তিত বক্তব্য রেখেছেন। আমাদের রাজ্যে যে সব সমস্যা আছে - আইন শৃঙ্খলা সমস্যা, এই সাধারণ আইন শৃঙ্খলার সাথে উগ্রপন্থী সমস্যাকে এক করে দেখা হচ্ছে। সাধারণ আইন শৃঙ্খলা, সমস্যা আর উগ্রপন্থী সমস্যা এক নয়। দুটো আলাদা। সাধারণ আইন শৃঙ্খলার সমস্যা রাজ্যের নিজস্ব গণ্ডীর মধ্যে তৈরী হয় এবং এর সমস্যা সমাধানের জন্য রাজ্য সরকার যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করে থাকেন। কিন্তু উগ্রপন্থী সমস্যা রয়েছে রাজ্যের সীমানার মধ্যে আবদ্ধ নয়, সর্ব ভারতে তার একটা চরিত্র আছে, বিশ্বজোড়া তার একটা চরিত্র আছে। এগুলি যদি রাজ্যে নিজস্ব সমস্যার উপর নির্ভর করে তৈরী হত তাহলে এটা রাজ্যের ভিতরে সীমাবদ্ধ থাকত. কিন্তু দেখা যাচ্ছে এটা তা নয়। আজকে গোটা বিশ্বে এই সমস্যা। আজকে আর্থ

সামাজিক পরিস্থিতিতে স্বাধীনোত্তর ভারতবর্ষে এমন কতগুলি বিষয় তৈরী হয়ে গেছে এর সত্যটাকে উপলব্ধি করাই হচ্ছে মূল বিষয়। কতগুলি ভুল নীতির ফলে দেশ স্বাধীন হওয়ার পরেও বেকার সমস্যার সমাধান হয়নি, সাধারণ মানুষের সমস্যার সমাধান হয়নি, জিনিষ পত্রের দাম বেড়ে গেছে, দেশের সব রাজ্যের ডেভেলাপমেন্ট সমানভাবে হয়নি। একটা রাজ্য অনেক বেশী ডেভেলাপমেন্ট হয়েছে, আরেকটা রাজ্য বরাবর বঞ্চিত হয়েছে। কিছু অঞ্চল ডেভেলাপমেন্ট হয়েছে, অন্য অঞ্চলগুলি বঞ্চিত হয়েছে। অনেক ক্ষেত্রে এই ধরণের সমস্যা তৈরী হয়েছে, যার ফলে এর থেকে সৃষ্টি হয়েছে হতাশা. আর এই হতাশা থেকেই উগ্রপন্থী সমস্যার সৃষ্টি হয়েছে। ১৯৬০ ইং সালের মধ্যে উপজাতিদের সমস্যার সমাধান করতে হবে কিন্তু সে সমস্যার কি সমাধান হয়েছে? এই সমস্যাগুলি সমাধান হয়নি বরং এই সমস্যাগুলি আরও বেড়ে গেছে। এটা কেন হলো? এটা ঘোষণা করতে তো কোন কার্পণ্য ছিল না কিন্তু কার্য্যকরী করার ক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছিলেন সেটা উদ্যোগের অভাবের জন্য ফলপ্রসূ হয়নি। এই সব ব্যবস্থার বিরুদ্ধে মানুষ যখন ঐক্যবদ্ধ হচ্ছেন তখন বহিঃ শক্তি এসে আমাদের রাজ্যের মানুষের মধ্যে বিভেদ সৃষ্টির চেষ্টা করছেন। বিভিন্ন ভাষাভাষি মানুষ, বিভিন্ন ধর্মাবলম্বী মানুষ সবাইকে উস্কে দিয়ে মানুষের ঐক্য ভেঙ্গে দেওয়া হচ্ছে। স্বাধীনতার এত বছর পরে পাহাড়ী, বাঙ্গালী, মুসলীম, খ্রীষ্টান, বৌদ্ধ তাদের মধ্যে বিভেদ সৃষ্টি করে দিয়ে আজকে তাদের মধ্যে সংঘর্ষ বাধানোর চেষ্টা হচ্ছে এবং আমাদের সংহতিকে বিনষ্ট করার চেষ্টা হচ্ছে। তারই ফলে আমাদের দেশের কিছু সংখ্যক যুবক বিপথগামি হচ্ছে। মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি খুব বেশী কথা বলব না। অর্থনৈতিক প্রগতির ক্ষেত্রে আমরা দেখেছি যারা অর্থনৈতিক দিক দিয়ে পিছিয়ে ছিল তাদের অর্থনৈতিকে স্বয়ম্ভর করার জন্য অনেক চেষ্টা করা হয়েছে কিন্তু অনেক ক্ষেত্রে সেটা ফলপ্রসূ হয়নি। উপজাতি অংশের মানুষ তাদের সমস্যার তো সামাধান হয়নি বরং নূতন নূতন সমস্যার সৃষ্টি হচ্ছে। আগে যে সব ক্ষেত্রে রিজারভেশানের প্রশ্ন আসেনি কিন্তু এখন দেখা যাচ্ছে অনেক ক্ষেত্রে নূতন করে রিজারভেশানের সৃষ্টি হচ্ছে যেমন ও. বি. সি। সংবিধান একটা উদ্দেশ্য নিয়ে এই রিজারভেশান সৃষ্টি করেছিল যাতে সব মানুষ লেখাপড়া শিখে শিক্ষিত হয়ে সমপর্য্যায়ে আসতে পারে। স্বাধীনতার ৫২ বছর পরে এখন ডি-রিজার্ভ করে পোষ্টগুলি ফিল আপ করা হচ্ছে। এখন আরও চরম অবস্থার দিকে এগিয়ে যাচ্ছে এবং অর্থনৈতিক সংকট যত আমাদের বাড়ছে। সংকটের তীব্রতা বেশী হচ্ছে, ততই আমাদের এই ভাঙ্গাচূড়া অর্থনীতিকে গড়বার জন্য, দেশের সম্পদকে ব্যবহার করা বা তাকে উন্নত করার পরিবর্তে বিদেশের উপর নির্ভরশীলতা আমাদের দেশের কেন্দ্রীয় সরকারের বেড়ে যাচ্ছে। যার ফলে ঋণে ঋণে দেশ জর্জরিত হয়ে যাচ্ছে। আমাদের সম্পদকে ব্যবহার করার রাস্তাটা ক্রমশ ক্ষীন হয়ে যাচ্ছে। আমরা যুক্তি দিচ্ছি বাইরের ঋণ আমরা গ্রহণ করছি কেন? যাতে আমাদের দেশের অর্থনীতিকে আরও চাঙ্গা করা যায়। কিন্তু আমাদের দেশের রিজার্ভ ব্যাংকের যা সমীক্ষা বেরিয়েছে তাতে দেখা যায়, আমরা যা বিদেশী ঋণ গ্রহণ করছি, এই বিদেশী ঋণের যেটা দরকার ছিল, এই লিষ্ট মোর দেন ফিফটি পার্সেন্ট

আমাদের ডেভেলাপমেন্ট সেকটারে নিয়োগ করার দরকার ছিল। যাতে করে আমাদের অর্থ-নীতিকে আমরা চাঙ্গা করতে পারি। সেই জায়গায় দেখা যায় এরা উল্লেখ করেছে আমরা আমাদের প্রডাকটিভিটিতে টেন পারসেন্ট ফরেন লোন ব্যবহার করতে পারছি। যার ফলে অর্থ-নৈতিক কোন স্থিরতা আসছে না এবং অন্যদিকে আমাদের অর্থনীতি বিদেশের উপর নির্ভর শীল হয়ে পড়ছে। এইরকম একটা প্রেক্ষাপটে দাঁড়িয়ে, আজকে যখন আমাদের সমস্যাগুলি দেখছি, আমরা যখন সংকল্প ঘোষণা করছি যে আমরা গ্রামীণ যে উন্নয়ন সেটা বাড়াব, সাধারণ মানুষের জীবন যন্ত্রণা কিছুটা লাঘব করব, এটা দিবা স্বপ্নের মত থাকে। এই বিষয়গুলি এখানে বিস্তৃত আকারে নেই, কিন্তু তা সত্ত্বেও উল্লেখ করেছেন। এটা ত একটা দিক নির্দেশক। তার জন্য মহামান্য রাজ্যপাল মহোদয় ত্রিপুরা রাজ্যে আমরা যেখানে যেখানে গুরুত্ব আরোপ করেছি, সেগুলিকে প্রাধান্য দিয়েছেন। এখানে যদি করতে হয়, তাহলে মানুষকে সেখানে টেনে নিয়ে আসতে হবে। তার জন্য সেখানে পঞ্চায়েত রাজ ব্যবস্থা করা। শুধু পঞ্চায়েত করে মানুষের হাতে ক্ষমতা তুলে দিয়ে মানুষকে এর মধ্যে উদ্দিপিত করবে এই সংকল্প ঘোষণা নয় এর সঙ্গে পাশাপাশি আমাদের যেটা করতে হবে আমাদের যে সম্পদ আছে, সেই সম্পদের উপযুক্তভাবে যদি তাকে পরিকল্পনা করে কাজে লাগাতে পারি, কাজে প্রয়োগ করতে না পারি, এই অবস্থা থেকে কিছুটা হলেও আমরা অন্ততঃ সেই জায়গায় ফিরে আসতে পারি। কেন্দ্রীয় সরকার আমাদের যতটা সাহায্য করা দরকার ততটা করবেনা এই বিষয়ে সন্দেহ নেই। তার জন্য আমরা-ত সমস্ত দিক ছেড়ে দিতে পারিনা, তার জন্য মানুষকে ছেড়ে দেওয়া যায় না। তার জন্য রাজ্য সরকারের পরিকল্পনায় সমস্ত নতুন দৃষ্টিভঙ্গী তার মধ্যে দেওয়া হয়েছে। এর মধ্যে আমাদের এখানে রিসোর্স কি আছে তা আমাদের দেখা দরকার। হাজারও সমস্যা আছে আমাদের, সেই সমস্য থেকে বেরিয়ে আমার যে রাস্তা নির্দেশ করা হচ্ছে সেগুলি হল মূল বিষয়। এর মধ্যে তার রাস্তাগুলি রয়েছে। আমরা দেখেছি সেকটর ভাগ করে ৩টা সেকটারে ভাগ করা হয়েছে। প্রাইমারী সেকটরকে গুরুত্ব দেওয়া হয়েছে। যেহেতু আমাদের দেশ কৃষির উপর নির্ভরশীল, সেজন্য দেশকে যদি গড়তে হয়, রাজ্যের অর্থনীতিতে যদি সুধার আনতে হয় তাহলে এগ্রিকালচারকে প্রাধান্য না দিয়ে, সমস্ত বিষয়কে সেদিকে নিবদ্ধ না করে আমরা এই সমস্যার সমাধান করতে পারবনা। সেজন্য রাজ্য বামফ্রন্ট সরকার আমরা এইভাবে পরিকল্পনা নিয়েছি, আমরা এগ্রিকালচারকে প্রাধান্য দিয়েছি। আমাদের যে জমি আছে, সেই জমিকে কিভাবে ব্যবহার করতে পারি, তার প্রতি ইঞ্চি জমিকে ব্যবহার করে আমাদের রাজ্যর যে সম্পদ তার মধ্য থেকে আহরণ করে আমাদের স্বয়ম্ভরতা অর্জন, আমাদের অর্থনৈতিক ক্ষেত্রে কিছু সুবিধা আদায় করা, অর্থনৈতিক কিছুটা হলেও স্থিতিশীল

করার জন্য এই বিষয়গুলিকে আমরা প্রাধান্য দিয়েছি। এটা লক্ষ্য করলে দেখা যায়, আমাদের অর্থনৈতিক সমস্যা আছে, ঠিক আছে। কিন্তু এই আর্থিক সমস্যা শুধু কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীলতা আমরা কমিয়ে দিয়ে বিভিন্ন অর্থলগ্নী যেসব সংগঠন আছে, তাদের কাছ থেকে টাকা পয়সা ইত্যাদি নিয়ে কৃষি করতে হবে। কৃষি আমরা করব, এই লক্ষ্য না শুধু, তাদের বাস্তবায়নের জন্য সে ক্ষেত্রেতে আমরা টাকা বিনিয়োগ করছি। ঋণ করে টাকা বিনিয়োগ করছি। কৃষি করতে গেলে সেচের প্রয়োজন, সারের প্রয়োজন। সেচের ব্যবস্থাটা ঢেলে সাজাবার ক্ষেত্রেতেও এই উদ্যোগটা গ্রহণ করা হয়েছে। এই একটা দিয়েই সমস্ত কিছু হবে না। তার মধ্যে মানুষকে বেঁচে থাকতে গেলে অন্যান্য ক্ষেত্রেতে আমাদের প্রাধান্য দিতে হবে। শিল্পের ক্ষেত্রে প্রাধান্য দিতে গেলে সেখানেও একটা নীতি নির্দেশিকা তার মধ্যে রয়েছে। আমরা সেগুলি দিয়েছি। স্যার, এই সব সার্কি ধিক সার্বিক বিষয়গুলি যদি আমরা চিন্তা করি, চিন্তা করে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব একটি সুসংবদ্ধ এবং সুচিন্তিত বক্তব্য রাজ্যপাল এই হাউসে উপস্থিত করেছেন। এটা যেমন করেছেন, তার পাশাপাশি উদ্বেগও ঝরে পড়েছে। এই উদ্বেগ হচ্ছে, আমরা দেখছি। যে এরকম একটা ভাঙ্গচুড়া অর্থনীতির ক্ষেত্রেতে আমাদের রাজ্যের যে দৈন্যদশা, এই অবস্থার মধ্যে মানুষকে বেঁচে থাকতে হয়, তাহলে কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টি এখানে দেওয়া দরকার এবং তাদের সহায়তার হাত এখানে প্রসারিত করা দরকার। আমরা দেখছি কেন্দ্র যেসব নীতি নির্দেশিকা নিচ্ছেন, এই নীতি আমাদের অগ্রগতির পথে বাঁধার সৃষ্টি করছে।

যেমন আমরা গ্রামীণ ব্যাপারেই যদি দেখি গ্রামের মানুষের উন্নতির ক্ষেত্রে আমাদের এখানকার জমি জমার চরিত্র সম্পূর্ণ ভিন্ন ধরণের। আমাদের এখানকার ৬০ ভাগ জমি কেন্দ্রের অধীনে রয়েছে এবং কেন্দ্রের নির্দেশ ছাড়া এই ৬০ ভাগ জমিতে আমরা কিছু করতে পারি না, যেটা রিজার্ভ ফরেষ্ট, প্রটেকটেড ফরেষ্ট হিসাবে রয়েছে শুধু ৪০ ভাগ জমির মধ্যে আমাদের একটা সংখ্যক মানুষকে বাঁচানোর জন্য চেষ্টা নিতে হচ্ছে। কিন্তু শুধু এর উপর নির্ভর করে তাদেরকে বাঁচানো যাবে না যদি এর জন্য খুব ভালভাবে কেন্দ্রের সহায়তা না পাওয়া যায় এবং গ্রামীণ জীবনে কেন্দ্রের সেই সহায়তাকে সঠিকভাবে ব্যবহার করে গ্রামীণ জীবনের উন্নতি করতে হলে তো আমাদের আগে কেন্দ্রীয় সাহায্য দরকার, কিন্তু সেই সাহায্য তো আসবে না। এমন কি যেটা আগে ছিল সেটাও এখন বাদ হয়ে গেছে। গ্রামের মানুষের নিত্যদিনের অর্থনৈতিক প্রয়োজন মিঠিয়ে তাদের জীবনটাকে ধরে রাখার জন্য, তাদেরকে একবেলা অন্তত খাওয়াবার জন্য যে কাজের ব্যবস্থা করা দরকার যা আমরা এক বৎসর আগেও করতে পেরেছি, এখন কেন্দ্রীয় সরকারের নীতির ফলে সেগুলি সব অর্ধেক হয়ে গেছে, টাকা পয়সা দিচ্ছেন না এবং টাকা পয়সা তারা যা দিতেন সেটা যদি না পাওয়া যায় তাহলে তো উদ্বেগের কারণ

ঘটবেই। গত বছরও এখানে ২০ লক্ষের বেশী মেন-ডেস তৈরী হয়েছিল, কিন্তু এবার দেখা গেল তার অর্ধেক আমরা তৈরী করতে পারছি না। এই ভাবে কেটেছেটে দিচ্ছেন। একদিকে যেমন আমরা চেষ্টা করছি নিজেদের সম্পদকে একত্রিত করে তার মধ্যে উন্নতি ঘটিয়ে আমাদের অবস্থাটাকে আরো একটু উন্নত করার অন্যদিকে ঠিক সেই ভাবেই কেন্দ্রীয় সরকার তার সাহায্যের হাতটাকে গুটিয়ে নিচ্ছেন। কাজেই এই রকম একটা পরিস্থিতির মধ্যে আমরা আছি। কাজেই রাজ্য পালের ভাষণের মধ্যে যে উদ্বেগ থাকবে না এটাতো হতে পাবে না, উনি এই উদ্বেগকেও ওনার ভাষণের মধ্যে রেখেছেন। তারপর আমাদের যেমন অসংখ্য জিনিষ অর্থাৎ যতগুলি বিষয় আছে সবগুলিকে উন্নত করার ক্ষেত্রে যেমন আমাদের প্রচেষ্টা আমরা বাড়াচ্ছি অন্যদিকে তেমনি আমাদের যে বিভিন্ন সমস্যাগুলিও রয়েছে যেমন ধরুন স্বাস্থ্য, পাণীয় জলের সমস্যা, জীবন ধারণের সমস্যা, গৃহহীনদের গৃহ তৈরী করে দেওয়ার সমস্যা, তারপর ভূমিহীন ক্ষেতমজুর যারা রয়েছেন তাদের জন্য ভূমির ব্যবস্থা তার পর ভূমি সংস্কারের বিষয়টাও রয়েছে ইত্যাদি যতগুলি বিষয় রয়েছে সব-গুলিই রাজ্যপালের ভাষণের মধ্যে বিবেচিত হয়েছে এবং তার সম্পর্কে কি কি ব্যবস্থা বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন বা অবলম্বন করেছেন এই বিষয়গুলিও তার মধ্যে উল্লেখিত হয়েছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** পয়েন্ট অব অর্ডার স্যার, মাননীয় মন্ত্রী মহোদয় কে আপনি স্মরণ করিয়ে দিন যে, পরিষেবার কথা যেন তিনি একটু বলেন। কারণ উনি যেভাবে কথা বলেছেন তাতে মনে হচ্ছে উনি কৃষি মন্ত্রী।

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, এটা তো কোন কথা হল না। স্বাস্থ্যের কথাও আমি বলছি, আর তাছাড়া এটাতো বাজেট সেশান না যে বাজেটের উপরই শুধু আলোচনা হবে। বাজেটের উপর যখন আলোচনা হবে তখন নিশ্চয়টা স্বাস্থ্য ব্যবস্থার কথাটা বলব, স্বাস্থ্য ব্যবস্থার কতটা উন্নতি হয়েছে বা কতটা অবনতি হয়েছে সেটা বলব। তারপর টাকা কেন চাইব সেটাও বলব।

স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে যে বিষয়গুলি উল্লিখিত হয়েছে সেগুলির সমস্যার দিক যেমন রয়েছে তেমনি আবার সমাধানের দিকও রয়েছে মানে সমাধানের ব্যাপারেও তিনি সাজেশান রেখেছেন কাজেই আমি বলব মাননীয় রাজ্যপাল মহোদয়ের এই ভাষণ খুবই সুচিন্তিত। সুতরাং এই ব্যাপারে আমি বিরোধী সদস্যদের অনুরোধ করব তারা অবাঞ্ছিতভাবে যেসব কথা এখানে এনেছেন সেগুলিকে বাদ দিয়ে আসুন আমরা একসঙ্গে মিলেমিশে কাজ করি। এই ব্যাপারে মাননীয় রাজ্যপাল মহোদয়ের আবেদনও আছে যে এই সমস্যার হাত থেকে যদি আমাদের বেরোতে হয় এবং আমা-দের দেশের সম্পদকে ব্যবহার করে যদি দেশের উন্নতি করতে হয় তারজন্য আমাদের শান্তিপূর্ণ পরিবেশ যেমন দরকার তেমনি দরকার আমাদের ঐক্যবদ্ধ পরিবেশ। আমরা রাজনীতি করি এব রাজনীতির ক্ষেত্রে নিশ্চয়ই বিভেদ থাকবে, মতেরও পথের পার্থক্য থাকবে সেসব কথা বলা

যাবে। কিন্তু রাজ্যের উন্নয়নের ক্ষেত্রে আমি অনুরোধ করব। সেইসব মত ও পথের পার্থক্য ভুলে আমরা যাতে একসাথে উন্নয়নের কাজে হাত লাগাতে পারি বলে তিনি যে আবেদন রেখেছেন সেই আবেদনের রেস টেনে আমি মাননীয় বিরোধী সদস্যদের এই আবেদন করব আসুন সকলে মিলে আমাদের যে সংকল্প ঘোষিত হয়েছে সেই সংকল্পকে সামনের দিকে এগিয়ে নিয়ে যাই এবং মাননীয় রাজ্যপাল মহোদয় যে রাস্তা দেখিয়েছেন সেই রাস্তায় অগ্রসর হয়ে আমাদের সমস্যার সমাধানের ক্ষেত্রে বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করি এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের উপর আমি যে ধন্যবাদসূচক প্রস্তাবটা উত্থাপন করেছি সেই প্রস্তাবকে আপনারা সবাই সমর্থন জানাবেন এই আশা রেখে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপুটি স্পীকার :** — মাননীয় সদস্য শ্রীমানিক দে মহোদয়। আপনি দশ মিনিটের মধ্যে আপনার আলোচনা পেশ করবেন।

**শ্রীমানিক দে :** — ডেপুটি স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল গত ১১ ফেব্রুয়ারী ২০০০ ইং এই হাউসে যে ভাষণ রেখেছেন, তারমধ্যে কিছু উল্লেখযোগ্য দিক বিশেষ করে অনেক গুলি দিক্ উনার ভাষণের মধ্যে এনেছেন তার মধ্যে কিছু উদ্বেগজনক অবস্থা সম্পর্কে উনার দৃষ্টিতে এসেছে এবং সেগুলি তিনি তোলে ধরেছেন। যেমন এটা শেষ হয়েছে সমাজতান্ত্রিক রাশিয়ার ভাঙ্গন মানুষের পক্ষে ব্যাপক দুর্দশার কারণ হয়েছে। এরফলে বিশ্ব এক মেরু কেন্দ্রিকতার দিকে এগিয়ে চলেছে এবং সেটা গুটা কয়েক রাষ্ট্রের কর্তৃত্ব বিশ্বের ঘটনা প্রবাহকে নিয়ন্ত্রণ করছে। বিশ্বায়ন, উদারীকরণ এবং বেসরকারী করণের আধুনিক পরিপ্রেক্ষিতে পূর্বতন ঔপনিবেশিক লক্ষণগুলো পরিস্ফুট হয়ে উঠেছে। বিশ্ব ব্যাংক, আন্তর্জাতিক অর্থভাণ্ডার, বিশ্ব বাণিজ্য সংস্থার মতো প্রতিষ্ঠান গুলো ক্ষমতার দালাল হিসাবে আত্মপ্রকাশ করেছে এবং উপনিবেশিকতা নতুন সংস্করণে দেখা দিচ্ছে বিশেষত তৃতীয় বিশ্বের ক্ষেত্রে।" তৃতীয় বিশ্ব মানে আমরা। এই পরিস্থিতির মধ্যে মাননীয় রাজ্যপাল উনার বক্তব্যে যে উদ্বেগ প্রকাশ করেছেন প্রথমে আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রীকেশব মজুমদার যে প্রস্তাব এনেছেন এটাকে সমর্থন করে বলছি যে জটিল এবং কঠিন পরিস্থিতির মধ্যে যে উদ্বেগ প্রকাশ করেছেন সে সম্পর্কে কয়েকটি বিষয় আপনাদের দৃষ্টিতে আনতে চাই।

বিশ্ব ব্যাংক, আন্তর্জাতিক অর্থ ভাণ্ডার এবং বিশ্ব বাণিজ্য সংস্থা আর তাদের সঙ্গে মাল্টিনেশন্যাল ক্যাপিট্যাল পরবর্তী সময়ে এর নাম পাল্টে হয়েছে ট্রান্স নেশন্যাল এই কর-পোরেশন। এই সংস্থাগুলি সারা বিশ্ব এবং আমাদের দেশেও বিশ্বের যে প্রোডাক্টিভ অ্যাসেস্টস্, উৎপাদনমুখী সম্পত্তি সেই সম্পত্তি এখন তাদের হাতে চলে গেছে। ২০০০ এর উপর মাল্টিনেশন্যাল করপোরেশন এর সংস্থা আছে: তার মধ্যে ৩০০টি সংস্থা তো গোটা

ওয়ার্ল্ডের চার ভাগের এক ভাগ প্রোডাক্টিভ অ্যাসেট্স তাদের কুক্ষিগত করেছে। এই পরিস্থিতির মধ্যে ৪০ হাজার মাল্টিনেশন্যাল করপোরেশনের মধ্যে ৩৫ হাজার মাল্টিনেশন্যাল ক্যাপিট্যাল হলো উন্নত দেশগুলির। প্রায় সত্তর ভাগ বাণিজ্য এদের নিয়েই জমে। যার ফলশ্রুতি হিসেবে আমরা দেখছি উন্নত দেশগুলিতে প্রতি ঘণ্টায় একজন জার্মান ওয়ার্কার পায় ৩২ ডলার, জাপানে পায় ২৪ ডলার মজুরি, আমেরিকায় প্রায় ১৭ ডলার মজুরি আর ভারতে একজন ওয়ার্কার পায় এক ডলার-এর চার ভাগের একভাগ তারমানে ভারতীয় টাকায় পায় প্রায় দশ টাকা। এই হলো অবস্থা। এই কারণেই ভারতবর্ষের দিকে তাদের চোখটা পড়েছে। যার প্রতিফলন আমাদের রাজ্যেও পড়েছে এবং মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যেও এটা প্রতিফলিত হয়েছে। ভারতবর্ষে কম পয়সায় মজুর পাওয়া যায়, কম পয়সায় জমি পাওয়া যায়, কম পয়সায় কাঁচা মাল পাওয়া যায় এবং সস্তায় সব কিছুই পাওয়া যায় বলেই তারা আমাদের দেশটাকে বেছে নিয়েছে। শোষণের এবং এর ফলটা কি? উন্নয়নের কথা যেটা বলছি গ্লোবল ইকনোমির কথা বলছি তার রেজাল্টা কি শোষণে গ্লোবলাইজেশন হচ্ছে। এবং এখানে অধিক রপ্তানি করে তারা তাদের টাকা খাটানোর জায়গা পাচ্ছে। এই কারণেই থার্ড ওয়ার্ল্ডটাকে তারা বেছে নিয়েছে। বিশ্বের জনসংখ্যা এখন প্রায় ৬শ কোটির কাছাকাছি। আমাদের দেশে ১শ কোটির মত হবে। এত বড় একটা দেশ এবং এত বড় একটা বাজার তাদের নিয়ন্ত্রণে নেওয়ার জন্য আমাদের দেশে আজকে পুঁজি রপ্তানী করা হচ্ছে. আমাদের দেশে পুঁজি বিনিয়োগ করা হচ্ছে এবং পুঁজির বিশ্বায়ন চলছে। এখানে প্রযুক্তির কথা যেটা বলছেন তারা সেটা ওয়েলকাম জানিয়েছিলেন সেই প্রযুক্তির। কিন্তু বিশ্বায়ন তারা করছেন না। এবং এই যে প্রযুক্তি তারা তাদের যে বিষয়গুলি তাদের মত করে তারা ব্যবহার করছেন এই হলো পরিস্থিতি। এবং এখানে শ্রমিক বেতনের কিন্তু বিশ্বায়ন হচ্ছে না। সাধারণ মানুষের যে বিশ্বায়ন এই বেতনে কিন্তু বিশ্বায়ন তারা করছেন না। এখানে যে বিষয়গুলি বলেছেন ইন্টারন্যাশানাল লেবার অর্গানাইজেশন মানে আমাদের রাষ্ট্র সংঘের পরিচালিত যে সংস্থা তাদের কতগুলো তথ্যের মধ্যে এই বিষয়গুলি বেরিয়ে এসেছে। সমস্ত বিশ্বের এখন ষাট থেকে সত্তর শতাংশ সমুদ্রতল এবং মহাকাশ তাদের নিয়ন্ত্রণে চলে গেছে। তিন হাজারের মত দ্রব্য আছে যেগুলি আমাদের ভারত সরকার আমরা লক্ষ্য করেছিলাম ঘোষণা দিয়ে দিয়েছে। এগুলি নিয়ন্ত্রণ মুক্ত করে দেওয়া হয়েছে। এখানে কোন ট্যাকস্ লাগবে না। এগুলি দেশের বাইরে যেতেও পারবে, আমাদের দেশে এসে ব্যবসা বাণিজ্য ইত্যাদি করতে পারবে ছাড় দিয়ে দেওয়া হয়েছে। যেমন ধরুণ আমাদের দেশের প্রতি আমরা লক্ষ্য করছি বাসমতি, হলুদ, নিম, তুলসী, করলা, আদা থেকে শুরু করে সিঁন্দুর থেকে শুরু করে

মুড়ি পর্যন্ত এখন মাল্টি ন্যাশনাল কেপিট্যাল আমাদের দেশে পাঠাবে, তাহলে থাকবেটা কি? দেশের লোক করবে কি? বেকার সমস্যা চূড়ান্ত রূপ নেবে এতে উদ্বেগ প্রকাশ করেছেন এই বক্তব্যের মধ্য দিয়ে। এবং জটিল অবস্থায় নিয়ে তারা দেশটাকে দাঁড় করিয়ে দিয়েছেন। এখানে ১২০ যে সর্বশেষ রিপোর্ট থেকে যে পুঁজিবাদীরা ১৫ শতাংশ কর্মসংস্থান কমছে মানে পুঁজিবাদী দেশগুলির মধ্যে। এখানে ইংল্যাণ্ডে দেখা যায় তারা বলেছেন তাদের মডেল নাকি আমাদের চেয়ে উৎকৃষ্ট। যদি তাদের মডেল বেটারই হত তাহলে এই ইংল্যাণ্ডে দেখা যায় ৪৩ শতাংশ., ফ্রান্সে ২২ শতাংশ এবং জার্মানে ১৪ শতাংশ এগুলি হলো তাদের দেশের চেহারা। কিন্তু তাদের দেশের মডেল আমাদের সামনে এনে উপস্থিত করছে। এবং উন্নয়নশীল দেশগুলি ৭৫০ কোটি মানুষের এক তৃতীয়াংশ যারা উন্নত দেশ মানে আমাদের দেশ সহ। ৪৫০ কোটি মানুষের মধ্যে এক তৃতীয়াংশ মানুষ জীবন ধারণের মত রোজগার নেই এটা আমার বক্তব্য না এটা ইলুর বক্তব্য। ১৩০ কোটি মানুষ পরিশ্রুত পানীয় জল পান না. সাত জন শিশুর মধ্যে একজন শিশু স্কুলে যেতে পারে না, ৮৪ কোটি মানুষ অপুষ্টি রোগে ভুগছে. ৮৮ কোটি লোক চিকিৎসা থেকে বঞ্চিত, ১৩০ কোটি লোকের আয় এক ডলারের কম। এমনকি উন্নত দেশগুলিতেও দেখা গেছে যে প্রতি আট জনের মধ্যে একজন দারিদ্র্যসীমার নীচে আছেন। শিক্ষা থেকেও বঞ্চিত এই হল পরিস্থিতি। এবং এখানে আমাদের দেশেও তারা দশ হাজার কোটি টাকার মধ্যেও দেশীয় এবং বিদেশী ঋণের পরিমাণ দশ লক্ষ কোটি টাকার কাছাকাছি যেটা ভারতের অর্থমন্ত্রীর বক্তব্যে প্রকাশিত হয়েছে। ১৯৯৭-৯৮ইং সালে ৯৯ হাজার কোটি টাকা সেখানে সুদ দেওয়া হয়েছে এই হলো আমাদের দেশের পরিস্থিতি। ডিজেলের মধ্যে ভারত, ভারতের মধ্যে ত্রিপুরা শরীরের একটা অঙ্গ প্রত্যঙ্গ যেমন একটা আর একটার সঙ্গে জড়িত এটাও জড়িত। এবং এর থেকে যেটা বাদ দিয়ে ভাবছেন এই কারণে তো দেশটার এই চেহারা। এই যখন চলছে দেশটার মধ্যে সেখানে দাঁড়িয়ে আমাদের রাজ্য সরকার কঠিন পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে একদিকে গোটা বিশ্ব যখন শিক্ষা সংকুচিত হচ্ছে এখানে সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে শিক্ষাকে সংকুচিত না করে শিক্ষাকে সবার কাছে পৌঁছে দেওয়ার জন্য প্রাইমারী এডুকেশনকে শক্তিশালী করেছেন। এখানে চিকিৎসা যেখানে বঞ্চিত তার মধ্যে দাঁড়িয়েও আমার মনে হয় ভারতবর্ষের মধ্যে একটা রাজ্য আছে ত্রিপুরা, অন্য রাজ্য আছে কিনা আমার জানা নেই। অধিকাংশ রাজ্যে হাসপাতালে যদি একমাত্র থাকতে হয় তার জন্য সীট রেন্ট দিতে হয়। এখানে সম্ভবত আমাদের রাজ্যে সীট রেন্ট দিতে হয় না। গেল স্বাস্থ্য।

জমিতে জলসেচ। ভারতবর্ষের মধ্যে একমাত্র রাজ্য আমি যতটুকু জানি জমিতে জল দিতে গেলে এখনও পয়সার দরকার হয় না। অন্যান্য রাজ্যে জমিতে জল দিতে গেলে প্রতি ঘন্টা

প্রতি মিনিটে পয়সা দিয়ে জমিতে জল দিতে হয়। তবে জানি না কত দিন থাকবে। আর পানীয় জল আমাদের রাজ্যে প্রতিটা গ্রামে পেঁৗছে দেওয়ার চেষ্টা করা হচ্ছে। অন্যান্য রাজ্যে বেতন পাচ্ছে না কর্মচারীরা। অনেক রাজ্যে কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সেখানের শ্রমিকরা বেকার হয়ে যাচ্ছে। হাতে কাজ নেই। সারা দেশে প্রায় সাড়ে চার লক্ষ কারখানা বন্ধ। আমাদের রাজ্যে সরকারী কর্মচারী এবং আধা সরকারী কর্মচারীরা এখানে বেতন পায়। কিন্তু অনেক রাজ্য আছে ভারতবর্ষে নয় মাস পরে এক মাসের বেতন ছয় মাস পরে আধা মাসের বেতন তার পরে গোল্ডেন হেনসেক দিয়ে বলবে বাড়িতে শুড বাই। এই হলো পরিস্থিতি। এখানে উপজাতিদের উন্নয়নের জন্য ২৫ দফা কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। এবং কর্মসূচীকে কার্যাকরী করার জন্য রাজ্য সরকার চেষ্টা করছেন। এস, টি-এস, সি এবং ও, বি, সি, সংখ্যা লঘুদের জন্য রাজ্য সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেও একটি প্রকল্প ঘোষণা করেছেন। আজকে এখানে যারা বলছেন যে কোন কিছু হয়নি উনাদের ছেলে মেয়েদেরও তো স্কুলে লেখাপড়া করে তারা বলতে পাবেন ঐসব স্কুলগুলি কে করেছেন? রাস্তাঘাট দিয়ে হেটে এসেছেন সেই রাস্তাঘাট কে করেছেন? এবং জল যে পান করছেন সেই জলটা যে ব্যবস্থা করেছেন। যারা বলেছেন কিছুই হয়'নি। জানি না কি কারণে তারা এইসব বলছেন। আমাদের রাজ্যে গ্রামে গ্রামে বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। যেখানে অন্যান্য রাজ্যের তুলনায় আমাদের রাজ্যে উন্নয়নের কাজ অব্যাহত আছে। আজকে এখানে যারা বিরোধী দলের সদস্যরা কিছু কিছু প্রস্তাব এনেছেন তাদেরকে বলতে চাই কিসের দুর্নীতি। আজকে যেখানে দশ লক্ষ কোটি টাকার বিদেশী ঋণের বুঝা নিয়ে আছি আমরা। টাকা গেল কোথায় কি হয়েছে। এই হল পরিস্থিতি। এখানে দুর্নীতির কথা বলছেন বেকারদের কথা বলছেন, চাকুরীর কথা বলছেন এটা প্রতিরোধ করেন না কেন? তারপর দশ শতাংশ শিক্ষক কর্মচারী ছাটাই করে দিতে হবে। কেন্দ্রীয় সরকার দশ লক্ষ খালি পদ বাতিল করে দিয়েছেন। তার সঙ্গে নূতন কোন পদ পূরণ করা যাবে না। যদি এই অবস্থা চলতে থাকে তাহলে আজকে আমাদের দেশের বেকারদের অবস্থা কি হবে? যেখানে উৎপাদনের মূল লক্ষ্য মুনাফা। আর এখানে যেটা বলা হয়েছে মূল্য বৃদ্ধির ব্যাপারে। এটা অবশ্যই উদ্বেগজনক। এই যদি চলতে থাকে তাহলে আমাদের দেশের অর্থনীতি ভেঙ্গে পড়বে। এই সম্পর্কে মাননীয় রাজ্যপাল তার ভাষণে উল্লেখ করেছেন।

রাজনৈতিক সমস্যা সমাধান না করে, দারিদ্রতার অবসান না করে বিধানসভার অবস্থা আশা করা যায় না। কাজেই, এটাকে অবসান করার জন্য চাই একটি সম্মিলিত প্রয়াস, সমবেত প্রচেষ্টা এবং সমস্যা গভীরতাকে উপলব্দি করে কি ভাবে করা যায় এবং মাননীয় রাজ্যপালের ভাষণে এই সমস্ত বিষয়গুলো এসেছে তার সঙ্গে রাজ্যের উন্নয়নমূলক যে বিষয়গুলো সেই বিষয়গুলো ভাষণের

মধ্যে প্রতিফলিত হয়েছে। এই কারণেই মাননীয় রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণকে সমর্থন করে এবং বিরোধীদের আনীত সে সমস্ত এ্যামেণ্ডমেন্টগুলোকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ ডেপ্‌টী স্পীকার : —** মাননীয় সদস্য রতনলাল নাথ।

**শ্রীরতনলাল নাথ : —** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপাল গত ১১ই ফেব্রুয়ারী ২০০০ ইং তারিখে যে ভাষণ দিয়েছেন এবং এর সমর্থনে যে বক্তব্য রেখেছেন মাননীয় মন্ত্রী এবং মাননীয় সদস্য। স্যার, প্রথমেই আমি বিতর্ক কারণ আমাকে যখন ধন্যবাদ জানাচ্ছেন শতাব্দীর প্রথমে অর্থাৎ রাজ্যপালকে দিয়ে ইচ্ছে করে নিজেদের মন মত কথাগুলো উনাকে দিয়ে পড়াচ্ছেন, উনাকে দিয়ে বিবৃতি দিচ্ছেন। এখানে বিংশ শতাব্দী যদিও বির্তকিত, বির্তকিত হলেও ১লা জানুয়ারী কোন গ্রীটিংস কার্ড একবিংশ শতাব্দীর কথা, নিউ মিলিনিয়াম এর কথা তার মানে না দেখেই সই করেছে। এখানে এবার একটি নতুন কথা যোগ করেছে জয়হিন্দ, ভাল কথা। এবার সংশোধন করে দিয়েছেন। আরেকটা জিনিস মাননীয় অর্থমন্ত্রী এখানে একটি সাপ্লিমেন্টারী গ্রেন্টস্ মঞ্জুরের জন্য টাইম করেছেন টাকা খরচ হতে পারে, টাকা অতিরিক্ত দরকার হতে পারে। স্যার, রাজ্যপালকে ঘুমে রেখে হেড অব্ দ্যা কনষ্টিটিউশন উনি জানবেন না রাজ্যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ হবে, অতিরিক্ত খরচ করেছে। কিন্তু না কোন উত্তর নেই। সুতরাং উনাকে ঘুমে রেখেই সমস্ত কাজ উনাকে দিয়ে করাচ্ছেন। সাক্ষীগোপাল দাঁড়িয়ে আছে উনাকে যা যা বলেছে সই করে দিচ্ছে এটা বলতে হবে, দিন বলে। হাউস চলছে ইন দ্যা মিনটাইম এডিশ্যনাল ফিনানসিয়েল গ্রেন্টস উনি চেয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় স্পেসিফিক কিছু নেই সব ভাসা ভাসা ভাবটা এই রকম যে ১৩ নম্বর বক্তব্য তার জন্য ডব্লিউ ডব্লিউ—ত্রিপুরা। মনে হচ্ছে স্যার চন্দ্রলোকে যাচ্ছে। মাননীয় যোগাযোগ মন্ত্রী নেই। স্যার একটি টেলিফোনের দরকার লাগবে। কারণ এটা চলতে গেলে মিনিমাম ব্রেকটাইম দরকার সেটা আসেনি রাজ্যে, হ্যাঁ টেলি যোগাযোগ কেন্দ্রের থাকবে। কিন্তু তার জন্য উদ্যোগ কোথায় ? স্যার এখানে টেলিফোন আছে ইচ্ছে করলে ফেক্স্ রাখতে পারেন, ইচ্ছে করলে নিজেদের চেহারা দেখিয়ে দিল্লির সাথে কথা বলতে পারেন। এই রকম ব্যবস্থা আছে কিনা। আছে ইণ্টারনেটের ব্যবস্থা। কাজেই এখানে প্রশ্ন হলো এই যে স্যার বিভিন্ন ধরনের টেলিফোন আছে। যেমন মাইক্রো ওয়েভ, আগরতলা থেকে কলকাতা। আরেকটা হলো লাইফ টেলিকাষ্ট আরেকটা হলো ওয়েভ স্কীম। সবচেয়ে নির্ভরযোগ্য মিডিয়া হলো ওয়েভসি। এটা ত্রিপুরাতে আছে কিনা ? নেই, জীতেন্দ্র চৌধুরী করেছেন কিনা, না কাজেই আমরা করেছি কিনা, ইয়েস স্যার। তাহলে এখানে মন্ত্রীরা কি করেছেন রিসার্চ সেন্টার।

স্যার, এ্যাসেম্বিলিতে যখন এসেছি তখন দেখি টেলিফোন ড্রপ। সারা ভারতবর্ষ সব রাজ্যেই আছে, একমাত্র 'ত্রিপুরা রাজ্য ছাড়া কিন্তু উত্তর পূর্বাঞ্চালে আছে কিনা, আছে। উড ষ্টেপ টেকেন বাই দ্যা মিনিষ্টার কনসার্ন। কি বলব এটার জন্য আছেনি স্যার। বলেন যে কোন কিছুই নেই। সারা ভারতের সব রাজ্যে আছে স্যার, এক্সেপ্ট ত্রিপুরা। সুতরাং এই যে ওয়েভ সাইট, বড় কথা বললে হবে না স্যার, সেই জন্য পরিকল্পনা থাকতে হবে। এটার জন্য আছে নাকি স্যার, কিছুই তো নেই স্যার, এখানে বলেছে যে তথ্য প্রযুক্তি দপ্তর খোলা হবে, কি হবে ? দপ্তরে দপ্তরে যোগাযোগ, দপ্তরের সাথে জনগণের যোগাযোগ, তথ্য আদান প্রদান কোন কোন কিছু স্পেসিফিক আছে কিছুই তো নেই। করব, চিন্তা ধারণা আছে, এটা কি ধরণের স্যার, কিন্তু এই রকম ব্যবস্থা সমর্থন করতে হবে। স্যার, শিল্পের কথা ভাববে কম, চন্দ্রলোকে নিয়ে যাচ্ছে উনারা। স্যার, এই যে পবিত্র বাবু, গ্যাস তো স্যার হিউজ। আমি একটা চিঠি দিয়েছিলাম ১০-০১-২০০০ইং পবিত্র বাবুকে, উনি উত্তর দিয়ে আমাকে জানালেন ত্রিপুরার গ্যাসকে ভিত্তি করে শিল্প স্থাপন করার জন্য আমাদের সরকার, কেন্দ্রীয় সরকার, ও.এন.জি-সি এবং গেইল এর সঙ্গে যোগাযোগ রক্ষা করে পরিকল্পনা রূপায়ণের জন্য সার্বিক প্রচেষ্টা চালাচ্ছে। কি হচ্ছে স্যার, এটা কিছুই হচ্ছে না স্যার। তাহলে কি এখানে কিছুদিন আগে যদিও বক্তৃতার মধ্যে ২১ মেগাওয়াটের ব্যবস্থা হচ্ছে কিছুদিনের মধ্যে পেয়ে যাবে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী জানে। ফর দ্যা ডেভেল্যাপমেণ্ট আমরা যোগাযোগ করছি স্যার, সেন্ট্রাল গভমেন্টের কাছে। স্যার, ফার্টিলাইজার এবং পেট্রো কেমিক্যাল এত গ্যাস থাকা সত্বেও কেন হচ্ছে না আদৌ হবে কিনা ? এখন বক্তব্য কেন্দ্রীয় সরকার টাকা দেয় না। আমরা রাজ্যের ক্ষমতা অনুসারে পাই কিনা ; পাই স্যার। এই শহরের দক্ষিণ অংশে একটা গ্যাসের পাইপ লাইন ৭-৮ বছর ধরে মিটি মিটি করে চলছে, উনি বলেছেন ৩০,০০০ লোকের জন্য একটা পরিকল্পনা করছি আগরতলা শহরের জন্য, যে এমন প্রকল্প সে ত্রিশ হাজার লোককে দেওয়া হবে। টাকার তো স্যার, অভাব নেই স্যার, অভাব হল মানসিকতা এবং প্ল্যান। স্যার, আমি যদি একজনের কাছ থেকে গ্যাস আনতে চাই তাহলে এক হাজার টাকা ডিপোজিট দিতে হচ্ছে। ত্রিশ হাজার যদি আমি সরকারকে দেই, যদি সরকার বলে তাহলে তিন কোটি টাকা তো এমনিতেই আসে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এখানে চম্পকনগরে মাননীয় শ্রমিক নেতা, চম্পকনগর, জিরানিয়া, রাণীরবাজার, মোহনপুর অঞ্চলে যে ইট ভাটাগুলি আছে, এই গ্যাসের মাধ্যমে উন্নতমানের ইট আনতে পারে। পার্শ্ববর্তী দেশে মানে বাংলাদেশে এই ব্যবস্থা আছে, একটা ইন্সটিটিউট ঐ বাংলাদেশে গিয়েছিল এবং দেখে রিপোর্ট দিয়েছে। এই যে টি.এস. আই. সি. আছে, প্রাইভেট যে ইট বাটাগুলি আছে আমি ওদেরকে আগে বলব না, আমি আগে টি. এস. আই. সি দিয়ে চালু করব, চালু করার পর অটোমেটিক্যালি তারা অনুপ্রাণিত হবে। আমাদের কম খরচে

কাজও হবে এবং কয়লার পরিবর্তে গ্যাসের ব্যবহার। এখনো তো স্যার, বাস্তব চিন্তা ধারার কাছে ধারে নেই। আমরা প্রস্তাব দিয়েছি এবং মাননীয় বাণিজ্য মন্ত্রীকে আমি একটা চিঠি দিয়েছিলাম, চিঠির মধ্যে বলেছি কিভাবে করতে হবে। Cold group tell me that resource personalities will have from different sector that is department of industries T. I. D. C, T. S. I. C, O.N.G.C, Gail private enterpriner etc. which will help in this regaed, স্যার, মাননীয় ও. বি. সি মন্ত্রী একটা সম্প্রদায়কে দিনের পর দিন বঞ্চনা করে যাচ্ছে। আই হেট্ দিজ্ টাইপ অব্ সিসটেম। একটা কথা বলছি স্যার, ত্রিপুরা রাজ্যে ও বি সি-র সংখ্যা কত? মাননীয় সদস্য শ্রী শ্যামাচরণ বাবু বক্তব্যে শতকরা ৪১, নন্দী কমিশনের মতে শতকরা ৩৫ আর আমরা বলছি শতকরা ৪৫। তিনি ঘরের মধ্যে বসে বলেন শতকরা ২৪। তিনি যেটা বলছেন এটা আমার আপত্তি আছে। উনি বলছেন আইনের ব্যাখা না সুপ্রীম কোর্ট না করেছে। মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি এ ন্যাশনাল কমিশন কর ব্যাক্ওয়্যার্ড ক্লাসেস। উনি কি জাস্টিস পি. কে শ্যামসুন্দর। উনি সুপ্রীম কোর্টের চার্জে ছিলেন। বর্তমানে ন্যাশনাল কমিশনের চেয়ারম্যান। উনি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছেন ২৮.৭.৯৯ ইং তারিখে। এবং উনি এটা সাপপ্রেস করে গেছেন। আমি চিঠির রেফারেন্স দিচ্ছি, He will kind agree non-presciption of any reservation of such a huge segment of backward classes population is not just an proper apart from runing counter to the paovisions of the ernstitution of india. তাদেরকে না দেওয়ার জন্য বলা হয়েছে। শুধু অন্যায় নয়, এটা সংবিধানকে অবমাননা করা হচ্ছে। এর আগে বলেছে allmost all the states reject not only rejects objectionable even legal grounds. শুধু আমাদের বলছে আপত্তিজনক না শুধু এটা লিগ্যাল গ্রাউণ্ড অব্জেক্শন্ প্রবল। মাননীয় মুখ্যমন্ত্রী বলছে কি বলছে most all the state and Union teritories have provided for reservation of the backward classes in consonents landmark Mandal Judgement on account of the concern to the social justice and a empowerment of weaker section like S. C.; S. T., and backward classes for reason for special circumstansces prevealing in the state have provided 69°/. Tamil Nadu.

কি আশ্চর্য্য এবং কি বলছে প্লীজ ইনটারফেয়ার দ্য ম্যাটার মুখ্যমন্ত্রীকে বলছে, সোমনাথ চ্যাটার্জী কথা বলে, শ্রদ্ধেয় বিগ পার্লামেন্টারীয়ান উনি কি বলছে in my opinion in view of special position of the Tribals and O. B. C. is in Tripura Special despension session may be made for reservation exceeding fifty percent. But the Government of Tripura should be in a position to justify the exceed percentage if any challenge made.

কেউ কেস করে যে করবে তার দেখা যাবে। কিসের ব্যাখ্যা করে, এটার উত্তর আমার কাছে

আছে ? একবার বলে সংবিধান সংশোধন করতে হবে, একবার বলছে আমরা বিচার করছি। এটা কিসের ব্যাখ্যা ? এই হাউসে দুইবার মাননীয় সদস্যরা ট্রেজারী বেঞ্চের সদস্য হলেন। এখানে দুইবার প্রাইভেট মেম্বার্স রেজলিউশন ও. বি. সি. কি করল ম্যানিফেস্টো কি ? ওবিসি কে দাও। স্পেশালভাবে সংশ্লিষ্ট মিনিস্টার থেকে নির্দিষ্ট উত্তর চাই। মাননীয় উপাধ্যক্ষ মহোদয় এখন রাজ্যের যে অবস্থা।

মাননীয় মন্ত্রী বক্তব্য রেখে বলেছেন যে কন্‌ভেন ল. অ্যাণ্ড অর্ডার আর এক্সটি মিষ্ট ফুল নেইম আদারওয়াইজ ঠিক আমি একশবার একমত উনার সাথে। তাহলে কী করব যদি এই পরিস্থিতি হয় আইন শৃঙ্খলার। আইন শৃঙ্খলার উপরে যদি এক্সটি মিষ্ট প্রবলেম হয় সেখানে কি ইমারজেনসি ডিক্লেয়ার হচ্ছে। Under article 352 কি বলছে ? If the proceeds satisfied that a great emergency exist where by the security of India or any part of India of the territory there of its threatened whether by war or external aggression or arm rebellion. এখানে আর্ম রিবিলিয়ন make a declearation all to the afect to the respect all of India or such part of the territory where was may be specified in proclamation sir,

এই রাজ্যের পরিস্থিতি শুধুমাত্র আমি উগ্রপন্থীর কথা বলছি না স্যার, একটি কথা বলছি. ওয়াকফ্ বোর্ড-এর ১৯৯৫ ইং সালে আপনারও জানার কথা মাননীয় সদস্য বিল্লাল মিঞাও আছেন এখানে। একটা সংখ্যালঘু এটার জনস্বার্থ সুরক্ষিত হবে। একটি কথা আছে এখানে গুচ্ছ প্রকল্প। কি গুচ্ছ প্রকল্প হয়েছে। আমি যখন মিটিং-এ এসেছি তখনই বুঝে নিয়েছি। তখন আমি জিজ্ঞেস করেছি কয়টা হয়েছে। বললেন ১০টা।' এখানে ওয়াকফ্ বোর্ডের কে ? ফয়জুর রহমান, মাননীয় মন্ত্রী বিল্লাল মিঞা, শহিদ চৌধুরী। লুতফর রহমান খাদিম, মৌলানা আবদুল বারি জসীম উদ্দিন, এস. এম: আলি. মুখবুল হোসেন, মহম্মদ আবদুল ভাই। কি নিয়ম ? নির্বাচন হতে হবে। হয়েছে কিনা ? না। এমন কি মাননীয় সদস্য বিল্লাল মিঞাকেও চেয়ারম্যান নির্বাচনের দিননিমন্ত্রণ করেনি। ইট্ ইজ্ ভেরী সেড্। কারা কারা থাকতে হবে, নিয়মটা কি ? ১৯৯৫ ইং এ অনুসারে দুইজন মুসলমান এম এল এ থাকতে সেখানে এক্স এম এল এ শহিদ চৌধুরী কিভাবে সিলেক্ট হল ? এক্স পার একট্ শহিদ চৌধুরী কিভাবে কমিটিতে হয়েছে ? আছে। মাত্র ত্রিপুরাতে দুইটি অরগানাইজেশন মুসলমানদের জন্য। জবিতাব ইসলাম, কবিতার জাম। তাদের কাউকে রাখা হয়নি। নিয়ম হল তাদের বিশ্ববিদ্যালয় থেকে ডিগ্রী পেতে হবে। পাশ করা ২ জন মৌলানা নিয়োগ করার বিধান আছে। কিন্তু মৌলানা মহম্মদ আবদুল বারিও মহম্মদ করিম উদ্দিনের চেয়ে যোগ্যতা নেই ? মৌলানা সাহেব আবদুল বারির সার্টিফিকেট বাংলাদেশী আর মৌলানা আবদুল বারি উদ্দিন তার পাশের কোনো ডিগ্রীই নেই। কি নিয়ম। ডেপুটি সেক্রেটারী— কাকে রেখেছে, এক ইন্সিপেক্টরকে ফল্‌সসার্টিফিকেট দিয়ে দিয়ে শহিদ

চৌধুরীকে দিয়ে কাজ চালাচ্ছে। স্যার, কমপিউটারের ট্রেনিং এর কথা লক্ষ লক্ষ টাকার ফলস্ মেডিক্যাল সার্টিফিকেট জমা দিয়ে কয়েকজন লুটপাট করে নিয়ে যাচ্ছে। স্যার এই মহিলা কমিশনকে। স্যার, এই ধরণের একটা স্টেইটমেণ্ট ডি. জি. পি রাইমাবাড়ীর ঘটনাটা নিয়ে একটু পরেই আলোচনা করবে মাননীয় সদস্য সুরজিৎ দত্ত মহোদয়। স্টেইটমেণ্ট ২০-০২-২০০০ সাল। কি ষ্টেইটমেণ্ট দিয়েছে বি জে পি রাইমাবাড়ী সংখ্যালঘু মুসলমানদের সম্পর্কে। In course of sustain there develop close relation with few fomale member of the village. স্যার, এইভাবে জেণ্টস্ ফ্রেণ্ড লেডিজ ফ্রেণ্ডকে রেপ করতে পারে। এই ধরণের ঘটনাতো লজ্জাজনক। মহিলা কমিশন কি করছে। স্যার নবোদয়ের ঘটনাতো নিন্দনীয় বটেই। কিন্তু যখন ডি. এম এর রিপোর্ট আসল হায়দ্রাবাদ থেকে তখন উনি আপত্তি দিয়ে পশ্চিমবঙ্গে পাঠাল। এখানে আমি এক জাপানিস্ ভিজিটরস্-এর কথা বলছি, জাপানের এক বিদেশীনি চিকা নাগাসাকি ভারতে মিউজিয়াম দেখতে এসে কেউ বা কারা তাকে বলাৎকার করেছে। একজনকে নির্যাতন করল উনি হোমে যেতে বাধ্য। সেখানের মহিলা কমিশনের খবর কি? আমি রত্না দেবী আর বীনা দেবীর কথা বলছিনা, আমি বলছি কেন কার্তিক কন্যা বা অনন্ত পালের কথা উঠে আমি এই সব বির্তকে যাব না। কিন্তু স্যার, অমল রায় তো পুলিসের এডিশন্যাল আই. জি. পি। অমল রায়ের কুঞ্জবনে একটা কোয়াটার আছে। ওই কোয়াটারে একজন উইডো থাকে দুই বাচ্চা নিয়ে এই সব বির্তকে যাবনা। শিবনগরে উনার শ্বশুর বাড়ি। শ্বাশুরী কমপ্লেন্ করল মহিলা কমিশনকে। মহিলা কমিশন অমল রায়ের এখানে জিজ্ঞাসাবাদ করল। প্রাথমিক দিকে মহিলা কমিশন ঠিক আছে। কিন্তু এখন পর্য্যন্ত মহিলা কমিশন অমল রায়ের ঘটনা কি করল, একটা নারী নির্যাতনের ঘটনা কি একটা দুটো। আজকেও বেরিয়েছে। এখন মাননীয় উপাধ্যক্ষ মহোদয় বর্তমানে মহিলা কমিশনের অবশ্যই নির্বাচিত করে গঠন করতে হবে। মহিলা বন্দী সম্বন্ধে একটা স্টেট্‌মেণ্ট দিয়েছে আপত্তিজনকভাবে একজনের লোকের সারা দিনে একজনকে নাও ভাল লাগতে পারে, কি অবস্থার কথা রত্না দেবী আগে কমপ্লেইন করেছে। উনি বলছেন অভিযোগ রিটার্ণ দিতে হবে কারণ উইডো হিসাবে আমি উনাকে সবটা আগে বলেছি। উনি কিভাবে করবেন উনি আসলেই খিট্ খিটে প্রথম থেকেই। পুরুষ আর মহিলার মধ্যে কোন কমপ্লিন হলে উনি খিট খিটে করে আসে। কই কোথায় এইভাবে আগেই এসে পড়ছে। উনি তো ডিফার দিন দিন বাড়ছে। উনার সম্বন্ধে প্রত্যেকেরই এখানে ট্রেজারী বেঞ্চ থেকেও দাবী উঠেছে। এটা একটা ঘটনা। আমি অনন্ত বাবু অনুপস্থিত থাকায় উনার স্টেট্‌মেণ্ট দাবী করিনি। আরও অনেকগুলি আছে সেগুলিতে আমি যাচ্ছিনা। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় মন্ত্রী অনিল সরকার মহোদয় আছেন। আমাদের যে প্লাস পয়েণ্টগুলি এইগুলিকে

শুরু করার জন্য আমার বিরোধী দলের সদস্যদের বলছি এই বিষয়গুলি আরম্ভ করার জন্য। তাছাড়া যে বিষয়গুলি নিয়ে আমাদের সদস্যরা এ্যামেণ্ডমেণ্ট এনেছেন এই সভায় এগুলিকে তারা এ্যামেণ্ডমেণ্ট করুক। হাউস তো বাড়ছে দরকার হলে শেষ দিনে এ্যামেণ্ডমেণ্ট দেখুক কি হল আপত্তি কোথায়। তাহলে কায়দা করে গণতন্ত্র বক্তৃতা দিবেন এই জন্য তো হাউস সেই রকম ভাবে চলে। জনগণের কথা হবেনা আমি এ্যামেণ্ডমেণ্টগুলিকে সমর্থন করার জন্য অনুরোধ করছি। যদি মনে করেন আপত্তি আছে তাহলে এগুলি বাদ দিয়ে দিন। এখানে আমি এস. সি ও এস. টি-র কথা বলেনি।

**মিঃ ডেপুটী স্পীকার :** — প্লিজ কনক্লুড করুন।

**শ্রীরতনলাল নাথ :** — আপনাদের ট্রেজারী বেঞ্চের সদস্যরা জানেন কিনা যে এর মধ্যে যেটা আছে দি সিডিউলড্ কাস্ট্স এ্যণ্ড দি সিডিউলড্ ট্রাইবস্ প্রিভেণশন্ এট্ প্রেসেটিং এ্যাক্ট অব্ ১৯৮৯। কোন এস. সি এবং এস টি দের যদি সোরগোল ব্যাঙ্গাচী দেওয়া হয় সেই জন্য কমিশনের ব্যবস্থা আছে এই আইন কি চালু অছে নাকি নেই? স্যার আমি বলছি দ্বিতীয় বামফ্রন্ট এবং তৃতীয় বামফ্রন্ট সরকারের সময়ে একটি মাত্র কেস্ হয়েছে। ফলে মানুষকে সজাগ সচেতন করতে হবে। রাজ্য পালের ভাষণে যা বলা হয়েছে আপনারা না জেনে কথা বলবেননা। এখানে কমিশন আছে স্যার এই একটা নামে আছে। কয়টা কেস হয়েছে?

( ভয়েসেস্ ফ্রম রুলিং বেঞ্চ :— অনেক কেস হয়েছে )

আবার কথা বলছেন? একটা মাত্র কেস হয়েছে। বামফ্রন্টের ২টি পিরিয়ডে একটি মাত্র কেস। এখানে প্রভিশান আছে। এই একটা সম্পর্কে মানুষ জানে কি? এখানে তো এস, সি, এস. টি. দের উন্নতি চাই বলে খুব দাবী করেন? স্যার, এখানে আগরতলা পৌরসভা সম্পর্কে বলছি। নগর-উন্নয়নমন্ত্রী নেই। বাদল বাবু হাসছেন। মাননীয় বিধায়ক শ্যামাচরণ বাবু বলেছিলেন, বিরোধীদের কণ্ঠরোধ করার জন্যই এই ব্যবস্থা। তখনতো খুব না করেছিলেন। আগরতলা পৌরসভার টাকা কিভাবে কমিয়ে দেওয়া হচ্ছে তার চার্ট দিয়ে বলছি। আমি অসত্য সংবাদ পরিবেশন করলে আমার বিরুদ্ধে প্রিভিলেজ এসে যাবে না? স্যার, প্ল্যান খাতে ১৯৯৫-৯৬ ইং সালে ১৮১ কোটি ৮১ লক্ষ টাকা, ১৯৯৬-৯৭ ইং সালে ১ কোটি ৮১ লক্ষ টাকা। ১৯৯৭-৯৮ইং সালে, ৮৫ লক্ষ ৩০ হাজার, ১৯৯৮-৯৯ ৫০ লক্ষ ৩০ হাজার টাকা। ফাঁক নেই। ব্যয় হয়েছে। লড়ালড়ির ব্যবস্থা নেই। কাজ করলে টাকার অভাব হয় না। দায়িত্ব নিয়ে তামাশা করবেন না। কাজ করতে গেলে মানসিকতা লাগবে। আপনারা আবার কর্মচারী দরদী বলে নিজেদের দাবী করেন। কর্মচারী দরদীর নমুনাও একটু তুলে ধরছি। শ্রমিক দরদী নেতাদের বলছি, নন প্ল্যান খাতে আপনারা কি দিয়েছেন? ১৯৯৫-৯৬ ইং সালে ২ কোটি ৮৮ লক্ষ, ৩৪ হাজার টাকা, ১৯৯৬-

৯৭ ইং সালে, ৩ কোটি, ১৯৯৭-৯৮ ইং সালে ৩ কোটি ১০ লক্ষ এবং ১৯৮৯—৯৯ ইং সালে ২ কোটি ২০ লক্ষ টাকা।

কি করে বেতন দেবে ? একদিন সেক্রেটারী বলেছিলেন দুঃখ করে, পৌরসভা ড্রেন পরিস্কার করে না। কি করে পরিস্কার করবে ? মাল্ দিয়েছেন ? আপনারা তো রাজ্যে নির্বাচিত সরকার। তারাও তো নির্বাচিত সরকার। তাহলে এই পার্শিয়িলিটি কেন ? না, বুঝতে পারছেন, নির্বাচন এসে গেছে। টাকার অভাব নেই। ইলেভেনথ্ ফিন্যান্স কমিশন রাজ্যে টাকা দিচ্ছে। মাল্ নিয়ে নিই। সামনে এ, ডি সি. ইলেকশন।

(**শ্রীবাদল চৌধুরী** ( মন্ত্রী ) :— দুনিয়া এত সোজা ? )

না. না সোজা হবে কি করে ? মাননীয় অধ্যক্ষ, মহোদয়, আমি এখানে যে সব অ্যামেণ্ডমেণ্ট এনেছি এগুলিকে যদি ঢুকিয়ে নেওয়া হয় মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন তার ভেতর তাহলে আমি সমর্থন করব। না হলে নয়। এই বলে আমার বক্তৃতা এখানেই শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এটাকে নূতন মিলেনিয়াম বলে একটি নিউ মিলেনিয়াম কমিটিও গঠন করেছেন। আবার এখন নিজেই বিরোধীতা করছেন। তাছাড়া সারা বিশ্বে নিউ মিলেনিয়াম ইয়ার পালন করা হচ্ছে। এরপরে আমরা যদি বলি, এটা নিয়ে বিতর্ক আছে তা বিশ্বাস হবে না। এবং ঈশ্বরকে দেখেও যদি কেহ বলে তুমি কে ? এর পর তাকে ঈশ্বর জ্ঞান দেওয়া সম্ভব নয়। আমি খুব দুঃখিত যে, বামফ্রন্ট নিজেদেরকে গণতান্ত্রিক সচেতন বলে দাবী করেন এবং পশ্চাৎপদ অর্থাৎ এস. সি , এস. টি. দরদী বলে দাবী করেন। এত বড় একটি ঘটনা এখানে হল যে কি বলব ? এই মন্ত্রিসভায় একজন মহিলা মন্ত্রী নেই। কেরালাতে হয়েছে, এমন কি ত্রিপুরাতে হয়েছে প্রত্যেক পঞ্চায়েত স্তরে, জেলা স্তরে মহিলা সভাপতি রাখতে হয়। রাজ্য মন্ত্রিসভায় একজনও মহিলা মন্ত্রী নেই। এখানে তিনজন মহিলা সদস্যা আছেন। এর মধ্যে একজনকেও কি যোগ্য বলে মনে হল না ? এটা দুঃখজনক। তাহলে, মহিলারা কার কাছে যাবে ?

স্যার, মহিলাদের দুঃখ মহিলারের কাছে যেভাবে প্রকাশ করা সম্ভব পুরুষ মানুষদের কাছে সেইভাবে প্রকাশ করা সম্ভব নয়। আমি আমার এমেণ্ডমেণ্ট সম্পর্কে পরে আসছি। আমি অন্যান্য বিরোধী সদস্য কর্তৃক আনীত এমেণ্ডমেণ্টগুলিকে সমর্থন করছি। স্যার, গত ২৩শে জানুয়ারী ফ্রীডম ফাইটারদের একটা রিসেপশান দেওয়া হয়। অনিলবাবু তাদের মালা দিলেন, গামছা আরও কি কি যেন দিলেন। কিন্তু ভারতবর্ষের মধ্যে ত্রিপুরার ফ্রীডম ফাইটারদের সবচেয়ে বেশী ডিপ্রাইভ। ভারতবর্ষের মধ্যে এম. পি. ইউ. পিতে শেবী পেনশন দেওয়া হচ্ছে। সেখানে ফ্রীডম.

ফাইটারদেরকে মাসে ৩ হাজার টাকা করে পেনশন দেওয়া হয়। গত স্বাধীনতার সুবর্ণ জয়ন্তীতে পশ্চিমবঙ্গে স্বাধীনতা সংগ্রামীদের আরও ২০০ টাকা পেনশন বাড়িয়ে দেওয়া হয়। কিন্তু আমাদের ত্রিপুরা রাজ্যে স্বাধীনতা সংগ্রামীরা মাত্র২০০টাকা পেনসন পাচ্ছেন। এটা কি আমাদের কাছে লজ্জার ব্যাপার নয়? যাদের ত্যাগের জন্য আজকে আমরা গণতান্ত্রিক অধিকার ভোগ করছি, এম. এল. এ, মন্ত্রী হয়েছি, তাদের প্রতি আমাদের ন্যূনতম কর্তব্যবোধ নেই? একটা লোক দেশের জন্য তারা সারা যৌবনটা বিসর্জন দিলেন, এই লোক স্কুল বা কলেজে পড়াশুনা করলে তখন ডাক্তার বা ইঞ্জিনীয়ার হতে পারত। কিন্তু তা না হয়ে সে জেলে তার জীবনটা কাটিয়ে দিয়ে শেষ করে দিল, তার পরিবারের জীবনটা শেষ করে দিল। তার প্রতি কি আমাদের সামান্যতম আর্থিক সহায়তা দেবার সুযোগ নেই? আমরা কি এতই গরীব হয়ে গিয়েছি যে তাদের মাসে ৫০০ টাকা করেও পেনশন করেও পেনশন দিতে পারব না? এইগুলি মাননীয় রাজ্যপালের, অভিভাষণে উল্লেখ থাকলে ভাল হত। কিন্তু নেই। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় রাজ্যের সমস্যা নিয়ে, রাজ্যের পরিস্থিতি নিয়ে বক্তব্য রাখবেন। কিন্তু এখানে প্যারাতে তিনি বিশ্বের সমস্যা নিয়ে বক্তব্য রেখেছেন যেন মনে হয় তিনি একজন রাষ্ট্রপতি। যেন তিনিই সর্বেসর্ব্বা এর কমতো হয় না। উনি একদিকে স্বাধীনতা সংগ্রামী, কংগ্রেসী, অবশ্য অনেকে আবার উনাকে গান্ধীবাদী কমরেডও বলেন। দুইটা দিকই উনাকে রাখতে হয়। মার্কসবাদ, লেলিনবাদ, আরও কি কি বাদ আছে সবটাই বাদ দিয়ে এটা উনার বাদ হয়ে গেছে। তারপর স্যার, আমি আশ্চর্য্য হয়ে গেলাম এখন হচ্ছে ইনফরমেশান টেকনোলজির দিন। সমস্ত ইনফরমেশান আজকে ঘরে বসেই পাওয়া যায় এবং সমস্যা সমাধানের নানা রকম সুযোগ থাকে। এখন ইন্টারনেটের যুগ। পশ্চিমবঙ্গেও গত বছর এমন কতগুলি ব্যবস্থা নেওয়া হয়েছিল যার মধ্যে পাবলিক রিড্রেসার জনগণের দাবী এটা মীমাংসা করার জন্য একটা সেল খোলা হয়েছিল। ত্রিপুরা রাজ্যে এটা খোলা হোক। কারণ সবার পক্ষে মন্ত্রীদের সাক্ষাৎ পাওয়া, এম এল. এ দের সাক্ষাৎ পাওয়া সম্ভব নয়। আমরা গোয়াতে দেখেছিলাম যে মন্ত্রীদের, অপোজিশান লীডার, এম. এল, এদের পক্ষে ও বিপক্ষে পৌঁছে দেবার জন্য বিধানসভায় একটা ব্যবস্থা আছে। আমাদের রাজ্যে সেক্রেটারীদের ফ্যাক্স আছে কিন্তু মন্ত্রীদের ফ্যাক্স নেই। মন্ত্রীদের ফ্যাক্স যদি থাকত তাহলে ঘরে বসেই আমরা ফ্যাক্স করে পাঠাতে পারতাম।

সেক্রেটারীদের আছে কিন্তু মন্ত্রীদের নেই এটা কি ধরনের আমলাতন্ত্র নোকরশাহী এখানে কায়েম হয়েছে। এই ডাইরীটাই তার প্রমাণ ( একটা ডাইরী দেখিয়ে )। এটা আমাদের পক্ষে লজ্জাজনক। এ বিষয়ে আমি এখন আর কিছু বলছি না। স্যার, আমার মূল এ্যমেণ্ডমেণ্টে এখন যাচ্ছি। মাননীয় রাজ্যপাল অনেক কথাই বলেছেন। এ.ডি.সি. অনেক কষ্টে অর্জিত একটা সংস্থা। তারজন্য

এখানে সি পি এম আন্দোলন করেছে, উপজাতি যুব সমিতি আন্দোলন করেছে মাননীয় সদস্য নগেন্দ্র বাবু গতকাল বলতে চেয়েছিলেন এটা ঠিক ট্রাইবেল ছাড়া বাঙ্গালীরা এটা সমর্থন করেছে বলে এত তাড়াতাড়ি পাওয়া সম্ভব হয়েছে এটা অস্বীকার করার কিছু নেই। কিন্তু এই গণতান্ত্রিক ইনষ্টিটিউশ্যানে, এই ইনষ্টিটিউশ্যানে যারা ভোটের মাধ্যমে ক্ষমতা দখল করে আছেন তারা নীচের স্তরের গ্রাম কমিটির নির্বাচন দিচ্ছেন না এরজন্য মাননীয় রাজ্যপাল দায়ী। কারণ এ.ডি.সি. রাজ্যসরকারের আণ্ডারে নয়। এ ডি সি. অব ত্রিপুরা এ্যাণ্ড মিজোরাম ডিসটিক্টলি ইট ইজ আণ্ডার ডিস্ক্রিমিনারী পাওয়ার অব্ গভর্ণর। ষষ্ঠ তফশীলের প্যারা 20 B B তে এটা পরিস্কার বলা আছে ইন কনসালটেশন উইথ কাউন্সিল অব্ মিনিষ্টার গভর্ণর কাজ করবেন, তিনি যদি মনে করেন এটা ঠিক নয়, তাহলে তাঁর সে সিদ্ধান্ত ডিসক্রিমিনারী এটাই ফাইন্যাল। ( হিজ ডিস্ক্রিমিনারী পাওয়ার ইজ ফাইন্যাল ) কাজেই এ ডি. সি. কে কেন নির্বাচন দিচ্ছেন না, হি হিজ অনলি মেন টু কমপেইল এ. ডি. সি.। ৫ বছর পার হয়ে যেতে চলল সামনে আর একটা নির্বাচন সমাগত এবং ১৯৯৫ইং ভিলেজ কমিটি রুলস্ অলরেডি রাজ্যপাল অনুমোদন দিলেন কিন্তু ৪ বছর অতিক্রান্ত হয়ে গেছে এখনও ইলেকশান হলো না এর চেয়ে দুর্ভাগ্যজনক আর কি হতে পারে? এটা তো আপত্তিকর। গণতন্ত্রের প্রতি এই অনাস্থা এ. ডি. সি কর্তৃপক্ষ যদি তাই করে থাকেন তাহলে এখানে একজন গার্জিয়ান বসে আছেন মাননীয় রাজ্যপাল। রাজ্য সরকারের সঙ্গে গভর্ণর কনফ্লিকটে যেতে পারেন না। কারণ এখানে খুবই পরিস্কার লেখা আছে দেয়ার সেল বি এ্যা কাউন্সিল অব্ মিনিষ্টার টু এইড এ্যাণ্ড এডভাইস দি গভর্ণর কিন্তু যে পাওয়ার একসারসাইজ করবে ওটা একটা সুপ্রীম কোর্টের রুলিং আছে যে পাওয়ার এ্যাকসারসাইজ করবে মন্ত্রিসভা নট্ গভর্ণর। কিন্তু এ. ডি.সির ক্ষেত্রে ঠিক উল্টা। এ. ডি সির ক্ষেত্রে বলা হয়েছে গভর্ণর মন্ত্রিসভার পরামর্শ নিতে বাধ্য। কিন্তু সেই পরামর্শটা গ্রহণ করা বাধ্য নয়। উত্তর-পূর্বাঞ্চলের জন্য কোন রাজ্যে এই অধিকার নেই। ইট ইজ হিস ডিসক্রিশন্যারী পাওয়ার পর এত বড় ক্ষমতা এটা কিন্তু শুধু মিজোরাম এবং ত্রিপুরার ক্ষেত্রে। উত্তর-পূর্বাঞ্চলের অনেক দেশে আছে। অন্য কোন রাজ্যে রাজ্যপালের এই অধিকার নেই। এখানে আপনারা হাসবেন হয়ত, সন্তোষমোহন দেব যখন মিনিষ্টার অফ ষ্টেট অফ হোম অ্যাফেয়ারস ছিলেন, তখন তিনি বুঝেছিলেন এখানে বামফ্রন্ট সরকার আসবে। কাজেই এরা এসে জনগণের অধিকার কেড়ে নেবে। অতএব রাজ্যপালের হাতে কিছু ক্ষমতা দিয়ে যাও। ১৯৮৮ইং সনের সংবিধান সংশোধন করে রাজ্যপালের হাতে এই ক্ষমতা দিয়ে গিয়েছিলেন কিন্তু আমাদের দুর্ভাগ্য একজন গান্ধীবাদী কংগ্রেস হওয়ার ফলেও আমরা এই ক্ষমতা আর একসারসাইজ করতে দেখলাম না। যার ফলে পার্বত্য প্রজারা তাদের যে অধিকার এটা থেকে বঞ্চিত। আমি আর বেশী বলছি না। মাননীয় পার্লামেণ্ট এফেয়ারস মিনিস্টার যিনি উনি স্বাস্থ্যমন্ত্রী

উনি মোশন অফ থ্যাংক্‌স প্রস্তাবটি এনেছেন। বিশেষ করে বিংশ শতাব্দীর শেষ বৎসরে এটা ডিলিট করা দরকার। তাহলে আমরা ব্যাক ডেটেড হয়ে যাব। আমরা বিংশ শতাব্দীর চিন্তাধারার ঠিক বিপরীত দিকে চলে যাব। সারা বিশ্বে একবিংশ শতাব্দী শুরু হয়ে গেছে। আমরা এখনও বিংশ শতাব্দীতে আছি। বিংশ শতাব্দীর চেয়ে প্রস্তর যুগেই চলে যাই। আপনি স্বাস্থ্য দপ্তরের মন্ত্রী হিসাবে জিরো থেকে ৫ বৎসর পর্য্যন্ত কি ইন্‌জেকশান দেওয়া হয় এই প্রচার করছেন ঘন্টা বাজিয়ে, বাজনা বাজিয়ে! জিরো-ত কোন বয়স হয় না। জন্মের পর থেকেই ১ বৎসর। ০ যদি বয়স হয় তাহলে ১১ মাস ১২ মাস পরে কি ২ বৎসর হয়? এটা ত হয় না! আপনিই (স্বাস্থ্যমন্ত্রী) বলেছেন ০ থেকে ৫ বৎসর! যখন থেকে জন্ম হয় তখন থেকে ১ বৎসর শুরু হয়। ইনফো-টেকনোলজিতে ০ হয় বলেই এই ২০০০ কে একবিংশ শতাব্দীর প্রারম্ভ ধরা হচ্ছে। যদিও আমরা ৯৯ টাকাকে কোন সময় ১০০ টাকা হিসাবে গ্রহণ করব না। কাজেই মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণ এখানে ঠিক জনস্বার্থ সম্বলিত না বলেই আমি সমর্থন করতে পারলাম না। এই বলেই আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রীসমীর দেবসরকার। আপনার সময় ১৫ মিনিট।

**শ্রীসমীর দেবসরকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় মন্ত্রী তথা সরকারী মুখ্য সচেতক শ্রীকেশব মজুমদার মহোদয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এনেছেন তার উপর ১/৪টি কথা বলে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বিশ্ব এক মেরু কেন্দ্রীকরণের দিকে যাচ্ছে তার জন্য আশংকা প্রকাশ করেছেন, এর সঙ্গে আমি যেটা যুক্ত করতে চাইছি ইদানীংকালে বিপর্যস্ত সমাজতান্ত্রিক দেশগুলি তার অভিজ্ঞতার মধ্যদিয়ে, সাধারণ মানুষ, গণতান্ত্রিক অংশের মানুষ, শ্রমজীবী অংশের মানুষের একটা জাগরণ আমরা লক্ষ্য করছি। এটা সারা পৃথিবীর মানুষের নজরের মধ্যে এসেছে নতুন করে এই দিকগুলি। গত কয়েকদিন আগে আমেরিকার সিয়াটেলে বিশ্ব বাণিজ্য সংস্থা যেটা এদের যে কনফারেন্স গেল, সেখানে মার্কিন শ্রমিক শ্রেণীরা যে প্রবল বিক্ষোভ সেখানে তৈরী করেছিল, সেটা আমাদের মনে বিশেষ করে সারা পৃথিবীর শ্রমজীবী অংশের মানুষের কথা যারা বলেন তাদের মনে একটা আশার সঞ্চার করেছে। এই বিশ্বাস আনতে সাহায্য করেছে যে না, শ্রমিক শ্রেণী তার কোন জাত নেই, তারা বিশেষ কোন দেশের গণ্ডী নেই, এর বাইরে থেকেই সারা বিশ্বকে, বিশ্বায়নের বিরুদ্ধে শ্রমিক শ্রেণী আর একটা নতুন যে আন্তর্জাতিকতাবাদের দিকে নিয়ে যাওয়ার প্রচেষ্টা ইদানীংকালে সেটা দানা বাঁধার প্রচেষ্টা করছে। এর সংগে যেটা বলব সেটা হল মাননীয় রাজ্যপাল সংসদীয় গণতান্ত্রিক ব্যবস্থা, ধর্ম নিরপেক্ষতা আইন সম্মত যে মৌলিক অধিকারগুলি সেগুলি উল্লেখ করেছেন। এতে আমার যেটা মনে হয়েছে আমাদের ভারতবর্ষে

ইদানীংকালে সবচেয়ে বিতর্কের বিষয় হয়ে যেটা দাঁড়িয়েছে সেটা হল, সংবিধান পর্যালোচনা কমিশন গঠন। স্যার, আমাদের রাষ্ট্রপতি কে, আর, নারায়ণনও এই সংবিধান পর্যালোচনা কমিশন গঠন নিয়ে আশংখা প্রকাশ করেছিলেন এবং তার প্রবল প্রতিবাদও করেছিলেন। আমরা দেখেছি আমাদের মাননীয় রাজ্যপাল মহোদয়ও ওনার ভাষণে সংবিধানের গণতান্ত্রিক ব্যবস্থা, ধর্মনিরপেক্ষতা ও আইনের চোখে সমতা এগুলি যেমন উল্লেখ করেছেন তেমনি তার শেষের দিকে ইদানীংকালে নানা দিক থেকে যে আক্রমণ আসছে সেই আক্রমণের কথা মাথায় রেখে তিনি বলেছেন যেসব পরিবর্তন আমাদের জাতীয় স্বার্থকে ক্ষতিগ্রস্ত করবে তার বিরুদ্ধে দাঁড়ানো একান্ত আবশ্যক। আমি খুব গুরুত্ব দিয়ে একথাটা স্মরণ করছি যে, আমাদের এখানেও পরিবর্তন যেগুলি করা হয়েছে জনস্বার্থ বিরোধী দেশের স্বার্থ বিরোধী এবং দেশদ্রোহী যে কার্যকলাপ পার্লামেন্ট থেকে চালানোর চেষ্টা করা হচ্ছে তার প্রতিবাদ করার দায়িত্ব যেকোন গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ এবং ভারতবর্ষের সংবিধানকে যারা মানেন তাদের প্রত্যেকের উপর এসে পড়েছে এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ও তাঁর ভাষণে এ কথাটা বিশেষ ভাবে উল্লেখ করার চেষ্টা করেছেন, স্যার, আগে যে কথাটা আমরা বলতাম এবং পত্রপত্রিকাতেও সবাই বলার চেষ্টা করতেন যে, বি জে পি ও আর এস এস এদের একটা গোপন অ্যাজেণ্ডা আছে। কিন্তু ইদানীংকালে দেখা গেল যে, না সেটা আর গোপন নয়, প্রকাশ্যে এই আর এস এস করার অধিকার কর্মচারীদের দিয়ে দেওয়ার পক্ষে যেভাবে বলার চেষ্টা করছেন তাতে এটা আর গোপন নেই। স্যার, ভারতবর্ষের সংবিধানকে এবং তার ধর্মনিরপেক্ষতাকে ধ্বংস করার জন্য আর এস এস-এর মত একটা মৌলবাদী হিন্দু রাষ্ট্রপ্রধান দিয়ে যারা চলার চেষ্টা করছেন, মহাত্মাগান্ধীকে খুন করার পরেও যারা মাথা চাড়া দিয়ে উঠতে চেষ্টা করছে তাদেরকে প্রকাশ্যে নিয়ে আসার যে প্রচেষ্টা করা হচ্ছে এবং সঙ্গে সঙ্গে সংবিধান পর্য্যালোচনা কমিশন গঠন করার যে চেষ্টা করা হচ্ছে তাকে প্রতিহত করার পক্ষে আজকে মাননীয় সদস্যা ও সদস্যগণ একমত হবেন এটাই আমার আশা। এই পর্যালোচনা কমিশন যেটা গঠন করা হয়েছে তার মধ্যে বলা আছে যে, সংবিধানের মৌলকাঠামোর পরিবর্তন করা হবে না। তবুও সকলেরই সতর্ক থাকা উচিৎ। কারণ বর্তমানে তাদের এই গোপন অ্যাজেণ্ডাকে প্রকাশ্যে ছেড়ে দেওয়ার লক্ষণগুলি আপনারা সকলেই লক্ষ্য করেছেন। স্যার, আমি আপনার মাধ্যমে সভার সমস্ত মাননীয় সদস্যা ও সদস্য মহোদয়দের অনুরোধ করব এবং বিরোধী বাঞ্চেও যারা আছেন তাদেরকেও বলব সংবিধানের ধর্মনিরপেক্ষতা ও তার মৌলকাঠামোর যাতে পরিবর্তন না হয় সেদিকে সবাই নজর দেওয়ার চেষ্টা করবেন। বিশেষ করে এটা লক্ষনীয় দিক যে, দেশ স্বাধীন হওয়ার ৫৩ বছরের মধ্যে মূলত যারা শাসন করেছেন তারা হল কংগ্রেস দল বা বুর্জোয়া দল এবং এরা দেশের দশ থেকে পনের শতাংশ মানুষের স্বার্থ রক্ষা করার চেষ্টা করেছেন। বি জে পি দল ক্ষমতায় এসে ঠিক একইভাবে একই কায়দায় তাদেরই স্বার্থ রক্ষা করার চেষ্টা করছেন। তবে তারা

আর একটু বেশী আগ বাড়িয়ে করছেন। আমার ভাষায় আমি বলব, কংগ্রেসীরা বড় লোকদের স্বার্থে খেমটা নাচ নাচতো ঠিকই, কিন্তু ঘোমটা দিয়ে নাচত। এই স্বাধীনতার পর থেকে এই মিশ্র অর্থনীতির পলিসির ক্ষেত্রে ঘোমটা দিয়ে খেমটা নাচার একটা অভ্যাস ছিল। আর বি, জে, পি, একেবারে প্রকাশ্যে তাদের যে অর্থনীতি নিয়ে এসেছে-একেবারে বলা যায়, ঘোমটা ফেলে দিয়ে নেংটা হয়ে নাচছে। পার্থক্যটা এখানে। কিন্তু দুইটাই বড়লোকদের স্বার্থের জন্য কাজ করছে আমরা লক্ষ্য করেছি এই জাতীয়বাদী শ্লোগান তোলে যারা দেশকে এমন এক জায়গায় নিয়ে যাচ্ছে বিদেশী বহুজাতিক ( মাল্টিনেশন্যাল ) করপোরেশন একচেটিয়া পুঁজিপতিদের হাতে ভারতবর্ষটাকে বিক্রি করে দিচ্ছে। আমরা যদি এই দিল্লির দিকে তাকিয়ে দেখি তাহলে আমরা দেখব এই দিল্লীর পার্ল্যামেন্টটা বা মন্ত্রিসভাটা একটা নিলাম বাজার। দেশের কোন না কোন জাতীয় সম্পত্তি নিলামে বিক্রি করে দিচ্ছে সেখানে। এই যে অবস্থাটা ভারতবর্ষের অর্থনীতিটাকে সাম্রাজ্যবাদীদের খপ্পরে শুধু নয়, ভারতবর্ষের অর্থনীতিটাকে একেবারে বিপর্যস্ত করে, ভারতবর্ষের স্বাধীনতাকে বিপজ্জনক অবস্থার মধ্যে ফেলে দেবার জন্য এই যে প্রচেষ্টা সেই প্রচেষ্টা থেকে সতর্ক নজর রাখা দরকার। ইতিমধ্যে আমরা লক্ষ্য করেছি কেন্দ্রিয় সরকার ইণ্ডিয়ান এয়ারলাইন্স্-এর ৫১ শতাংশ শেয়ার বেসরকারী হাতে দেওয়ার জন্য সিদ্ধান্ত নিয়েছেন। দেশের বড় বড় ৫টি বিমান বন্দরকে বেসরকারী পুঁজিপতিদের হাতে তুলে দেওয়া হয়েছে আজকে সমস্ত দেশকে তারা বন্ধক দেবার চেষ্টা করছে। রাষ্ট্রায়ত্ত মডার্ন ফুড ইণ্ডাষ্ট্রিজকে তোলে দেওয়া হয়েছে হিন্দুস্থান লিভার-এর মত একটি প্রতিষ্ঠানের হাতে মাত্র ১০৫ কোটি ৪৫ লক্ষ টাকায় বিক্রি করে দেওয়া হয়েছে। শুধু তাই নয় স্যার, আমরা জানি একশ টার মত বিজনেস্ম্যান পার্ল্যামেন্টে যারা অভিজ্ঞ পার্লামেন্টারিয়ান আছেন বিরোধী দলের তারা যেটা তোলে ধরার চেষ্টা করেছেন যে একশটার মত বিগ বিজনেস্ ম্যান তারা পাঁচটা বছর বিভিন্ন রাষ্ট্রায়ত্ত বিভিন্ন ব্যাংকগুলি থেকে ৭৫ হাজার কোটি টাকা ঋণ নিয়ে সেটা আর ফেরত দিচ্ছেনা। পার্লামেন্টে যদিও মাননীয় অর্থমন্ত্রী এই ব্যাপারে কোন সুস্পষ্ট তালিকা দেননি কারা কারা এই ঋণ নিয়েছেন, কিন্তু ইতিমধ্যে তাদের নাম প্রকাশ করে বিভিন্ন পত্রপত্রিকায়, বিভিন্ন ব্যাংক কর্মচারীদের সংগঠন তারা প্রকাশ করেছেন। এই যে ৭৫,০০০ কোটি টাকা বিগ বিজনেস্ম্যান বকেয়া রেখে দিচ্ছে তারাই আবার আওয়াজ তোলছে ব্যাংকগুলি লাটে উঠেছে ফলে ব্যাংকগুলি সেখানে লোকসানে চলছে কাজেই এইগুলিকে রাষ্ট্রায়ত্ত থেকে বেসরকারী করে দেওয়া যায়। আর বি. জে, পি,র কেন্দ্রিয় সরকার সেদিকে যাবার চেষ্টা করছেন। তিনটা বড় বড় রাষ্ট্রায়ত্ত ব্যাংককে বেসরকারী পুঁজির দিকে নিয়ে যাওয়ার জন্য ইতিমধ্যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এইভাবে ব্যাংক বীমা শুধু নয় বড় বড় লাভজনক প্রতিষ্ঠান যেমন ইণ্ডিয়ান এয়ারলাইনস্ ৫৫ পারসেন্ট পরিবহনের দায়িত্ব

নিচ্ছে সেখানে এই সমস্ত প্রতিষ্ঠানকে বিক্রি করে দিচ্ছে। এইগুলি রুগ্ন শিল্প নয়, লাভজনক সংস্থা তাদেরকে বিক্রি করে দিচ্ছে। এর সঙ্গে যুক্ত হয়েছে শিক্ষা ব্যবস্থাও। শিক্ষা ব্যবস্থাকেও বেসরকারী করে দিচ্ছে। ইতিমধ্যে বড় বড় ৫টা আই, এস, ডি, বিক্রি করে দিচ্ছে। কোন্ জায়গায় নিয়ে যাচ্ছে ভারতবর্ষকে। এই স্বদেশীয়ানার বুলি আউড়িয়ে তারা বিদেশের কাছে ভারতবর্ষকে বিক্রি করে দিচ্ছে। আর আমাদের ছোট প্রত্যন্ত এলাকায় অবস্থিত এই ত্রিপুরা রাজ্যেও তার প্রতিফলন পড়ছে, আমাদের রাজ্যের অর্থনীতিতেও তার প্রতিফলন পড়ছে, আমাদের জীবন যাত্রার উপরও প্রতিদিন এর প্রভাব পড়ছে এটা কেউ অস্বীকার করতে পারবেন না।

এই সাম্রাজ্যবাদীদের অর্থনীতির ফসল হিসেবে এখানে সি, আই, এ, এবং আই, এস, আই, এরা যেভাবে ঢুকছে ভারতবর্ষে তারা ভারতবর্ষের অর্থনীতিকে একেবারে স্তব্ধ করে দিচ্ছে এবং অন্যদিকে রাষ্ট্রকে আক্রমণ করছে, এর থেকে তো মুক্ত হওয়া হওয়া কঠিন হবে। এই সমস্ত গুরুত্বপূর্ণ দিকগুলি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করার চেষ্টা করেছেন। এবং আমিও সেটাকে গুরুত্ব দিয়ে আলোচনা করার চেষ্টা করছি।

স্যার, রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে লক্ষ্য করেছি, আপনিও স্যার, লক্ষ্য করেছেন এতদিন যাবৎ স্বাধীনতার পর থেকে সংবিধান প্রণয়ন করতে গিয়ে ২৯ পারসেন্ট যে ট্যাক্স্ আদায় হয় বা সংগৃহীত হয় সেটা রাজ্যের পাওনা ছিল। এবং সেটা গ্রস যে কালেকশন হতো তার উপর হিসাব করা হতো। দশম অর্থ কমিশনের ঘোষণায় যে প্রস্তাব করেছেন তাতে কয়েকদিন আগে আন্তঃ রাজ্য পরিষদের মিটিং এর মধ্যে সমস্ত রাজ্য সরকারগুলি এই ২৯ পার্সেন্টকে বাড়িয়ে ওয়ান থার্ড অর্থাৎ ৩৩ ৩৩ পার্সেন্ট ডিমান্ড করেছিলেন। ইদানীংকালে লক্ষ্য করেছেন যে না রাজ্যের যে সংগৃহীত অর্থ তাদের যে দাবী যে পাওনা সেখানে তারা গ্রস্টাকে বাদ দিয়ে বলছে যে না, সেটা নেট এর উপর হবে। রাজ্যের উপর তার যে দাবী তার যে পাওনা সেখানে তারা গ্রসটাকে কেটে দিয়ে বলা হচ্ছে যে না, নেট কালেকশান যা হচ্ছে এতে সারা ভারতের রাজ্য সরকারগুলোর যে হিসাব সেই হিসাবে বলা হয়েছে প্রায় দুই হাজার কোটি টাকার মত রাজ্য সরকারগুলো লোকসানে যাচ্ছে এবং এই থেকে আমাদের রাজ্যসরকার বাদ যাবে না। ছোট্ট আমাদের আয়ের একটা ব্যবস্থা ছিল। সেখানে টেক্সেশনের উপর থেকে আমরা পেতাম এবং কিছু গ্রসের উপর থেকে। যেখানে নেট বলা হচ্ছে সেখানে আমাদের রাজ্য সরকার বাজেটের উপর, ঘাটতির উপর এখানকার অর্থনীতির উপর তার প্রভাব পড়বে এবং এর জন্য এই ধরনের প্রচেষ্টা সেটা আলোচনায় আনা এবং আমি বিশ্বাস করি যে আমাদের মাননীয় সদস্য যারা আছেন তারা রাজ্যবাসীকে কেন্দ্রীয় সরকারের যে অর্থনীতি এবং রাজ্য সরকারগুলোর কাছ থেকে ক্ষমতা কুক্ষিগত করে সারকারিয়া কমিশনের উল্টো পথে

হেঁটে দশম অর্থ কমিশনের বিপরীত দিকে হেঁটে যে পরিস্থিতি তৈরী করার চেষ্টা চলছে তার বিরুদ্ধে প্রতিবাদ সোচ্চার হওয়ার জন্য এবং রাজ্যের জনগণকে সোচ্চার করার জন্য জনমত সংগঠিত করার জন্য আমি আবেদন রাখব। স্যার, এখানে উল্লেখ করা দরকার গত ১লা ফেব্রুয়ারী, ২০০০ইং সাল কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন প্রফিডেন্ট ফাণ্ড এবং স্বল্প সঞ্চয় যেগুলি আছে সেগুলির উপর থেকে এক শতাংশ সুদ সেখানে কমিয়ে দেওয়া হয়েছে। আমাদের মত রাজ্যে বলা যায় স্বল্প সঞ্চয়ের উপর থেকে কিছু বাড়তি পাওনা সেখানে আছে এবং অন্যান্য রাজ্যগুলোরও আছে। সেখানে প্রফিডেন্ট ফাণ্ডের সুদ কমিয়ে দিলেন এক শতাংশ এবং স্বল্প সঞ্চয়ের উপরও এক শতাংশ কমিয়ে দিচ্ছে। তার প্রভাব রাজ্য অর্থনীতিতে বিশেষ করে পিছিয়ে পড়া রাজ্য যেখানে আমাদের শতকরা ৭৩ জন মানুষ দারিদ্রসীমার নীচে বাস করেন। যারা এস, টি/এস, সি এবং বেক ওয়ার্ড কমিউনিটি এবং অন্যান্য গরীব অংশের মানুষের স্বার্থের কথা বলে যারা বিধানসভায় চিৎকার করছে তারা অবশ্যই সংবিধানে সেই সমস্ত প্রভিশন যেমন থাকবে অর্থনীতির দিক থেকে ক্রমান্বয়ে যখন খাঁড়াশী দিয়ে ধরার চেষ্টা করছে চারদিক থেকে আক্রমণ সেখানে সংগঠিত করছে এই জিনিষগুলি যদি নজরে না থাকে তাহলে সেখানে অন্য জিনিষগুলো চিৎকার করলে অর্থনীতিকে আক্রমণ মোকাবিলা খুব দাটতি হবে। এইজন্য এই বিষয়গুলিকে নজরে দেওয়ার জন্য আমি অনুরোধ করছি এবং রাজ্যপালের ভাষণে তার কিছু কিছু দিক উল্লেখ হয়েছে, যেগুলিকে সমর্থন করা দরকার। স্যার. ইতিমধ্যে আলোচনার মধ্যে এসেছে, আগামীদিন কলিং এটেনশনের উপর আলোচনা হবে গ্রাম উন্নয়ন খাতে রাজ্যের বরাদ্দ কমিয়ে দিচ্ছে। এর প্রভাব সর্বত্র পড়ছে। গ্রামাঞ্চলের গরীব মানুষ যারা রাজ্যসরকারের কাছে আরও চান। অস্বীকার করেন আপনারা? জোট আমলে যখন গ্রামে কাজ ছিল না, অনাহারে মানুষ মরত। কিন্তু সেই পরিস্থিতি আজকে নেই, অনাহারে মৃত্যু নেই, সন্তান বিক্রির ঘটনা নেই। কিন্তু তবুও বলব এখানে গত আর্থিক বছরে আমাদের রাজ্যের জন্য গ্রাম উন্নয়নের যে বরাদ্দ ছিল তার চেয়ে আজকের বরাদ্দ কমিয়ে যাওয়ায় গ্রাম অঞ্চলে অবশ্যই গ্রামের মানুষ এই সরকারের কাছে আরও দাবী করছেন, কাজ চাই। কিন্তু উল্টো দিক থেকে দেখছি এই কাজের সূত্রগুলি যেখান থেকে আসার কথা সেইসমস্ত অর্থনৈতিক ক্ষেত্রগুলোকে বন্ধ করে দেওয়ার চেষ্টা করছে। শুধু তাই নয়, কেরোসিনের দাম বৃদ্ধি। স্যার, আশ্চর্যই হবেন, কেন্দ্রীয় পেট্রোলিয়াম মন্ত্রী রাম নায়েক ছাপাই গেয়েছেন কেরোসিনের দাম বৃদ্ধির কারণটা কি? কারণ, পেট্রোলের দাম অনেক বেশী সেখানে কেরোসিনের ভেজাল মিশাচ্ছে ব্যবসায়ীরা। কাজেই, ভেজাল আটকানোর জন্য কেরোসিনের দামটাও বাড়িয়ে দিলাম। অদ্ভুত যুক্তি। দিল্লীতে যারা আছেন কেরোসিনের দাম বৃদ্ধির যুক্তি যদি তারা এভাবে তাকান তাহলে বুঝতে হবে ভারতবর্ষের মানুষের স্বার্থটা তারা কিভাবে চিন্তা করছেন? কোন ব্যাখ্যা নেই বলছে এই

কারণ। স্যার, শুধু তাই নয়, গণবন্টন ব্যবস্থা। আমরা যখন দাবী করছি,মাননীয় সদস্য যারা বিরোধী দলে আছেন তারাও একমত হবেন বি-পি-এল-এর যে কার্ড, বি-পি-এল কার্ড আমরা বলছি যেখানে শতকরা ৭০ জন মানুষ দারিদ্রসীমার নিচে বসবাস করছে তারমধ্যে ৪২ শতাংশ বাড়াতে চাই। যেখানে দশ কেজি করে চাউল দেওয়া হচ্ছে সেটা আমরা বিশ কেজি করার জন্য সিদ্ধান্ত রাজ্য সরকার কেন্দ্রের কাছে পাঠিয়েছেন। কোথায় বাড়াবেন? কোথায় গণবন্টন ব্যবস্থা মানুষের মধ্যে গ্যারেন্টেড করবেন কিন্তু না উল্টো বলা হচ্ছে বি, পি, এল কার্ড তুলে দেওয়া যায় কিনা, গণবন্টন ভর্তুকী তোলে দেওয়া যায় কিনা। অর্থাৎ গরীব মারার যে নীতি সেই নীতিকে আরও বেশী মরিয়া হয়ে সেই নীতি চালু করার জন্য, গরীব মানুষের উপর চাপ সৃষ্টি করার জন্য এগুলি করছেন। এই যে নীতি এই নীতিকে অবশ্যই প্রতিবাদ করা দরকার। রেশনের উপর গণবন্টনের উপর বাজেটের উপর আক্রমণ সেই সম্পর্কে আলোচনা করা দরকার। একটা কথা আমি আমার আলোচনার মধ্যে আনার চেষ্টা করছি, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে বলার চেষ্টা করেছেন মানে বিরোধী দলের সদস্যরা প্রায়ই রাজ্যের আইনশৃংখলা পরিস্থিতির কথা বললেই নানাভাবে একটা বিভ্রান্তি করার চেষ্টা করেন। উগ্রপন্থীরা, ব্যাঘ্রপন্থী, এন, এল, এফ, টি, টাইগার এবং বাংলাদেশের ঘাঁটি তারাই বলে, আমরা বলি না। এরপরে ইদানীংকালে আমরা লক্ষ্য করছিলাম— ।

**শ্রীরতনলাল নাথ :—** পয়েন্ট অব্ অর্ডার স্যার, বাংলাদেশের ঘাঁটির কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলেছেন। উনি ইদানীং পার্টি অফিসে বোধ হয় যান না।

**শ্রীসমীরদেব সরকার :—** স্যার, এটা পয়েন্ট অব্ অর্ডার হয় না। যেটা বলার চেষ্টা করব ইদানীং কালে আমরা লক্ষ্য করছি, উগ্রপন্থী সমস্যা আছে সেটি আমরা বলব এবং মাননীয় সদস্যরা জানেন যে ভারতবর্ষের দুই দুইজন প্রধানমন্ত্রী প্রয়াতা ইন্দিরা গান্ধী এবং রাজীব গান্ধী উগ্রপন্থী-দের হাতে খুন হয়েছেন। ত্রিপুরা রাজ্যে উগ্রপন্থীর তৎপরতা চলছে বাংলাদেশের ঘাঁটি থেকে শুরু করে সি, আই এ, এবং আই, এস, আই, বিরাট একটা চক্রান্ত আছে সেটাও কেউ অস্বীকার করবেন না। আমি জানি না মাননীয় সদস্যরা শুনেছেন কিনা এখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে দুই কথা উল্লেখ করেছেন গ্রামরক্ষী বাহিনী গঠনের কথা। একটা প্রশ্নে দেখেছিলাম সেটা এনেছেন মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ এই প্রসঙ্গেই আজকে কর্মসূচীতে আছে এবং মাননীয় বিরোধী দলনেতা রাজ্যপালের ভাষণের উপর এই ব্যাপারে কোন দ্বিমত হবেন কিনা। শেষ লগ্নে আবার উল্টো পাল্টা কথা যদি বলে তাহলে আর কিছুই করার নেই।

**শ্রীরতনলাল নাথ :—** পয়েন্ট অব অর্ডার স্যার, উনার বক্তব্য শেষ হলে আমি পয়েন্ট অব অর্ডার করতে পারি। আপনি যদি বলেন আমি রোল পড়ে শুনাব। স্যার, গ্রাম রক্ষী বাহিনীর

ব্যাপারে যে অর্ডিন্যান্স আনা হয়েছে সেটি এ-ডি-সি নির্বাচনকে নিজের হেপাজতে রাখার জন্য অর্ডিন্যান্স।

**শ্রীসমীর দেব সরকার :—** স্যার, বাস্তব সম্মতভাবে উনি যেটা বলছেন গ্রামরক্ষী বাহিনীর ব্যাপারে এখানে মাননীয় বিরোধী দলনেতা আছেন আরও সদস্যরা আছেন আমি আশা করব এই যে বলিষ্ঠ সিদ্ধান্ত তাকে সমর্থন জানাবেন। কিন্তু না স্যার, কংগ্রেস প্রজন্মে সেখানে যে আইন তৈরী করেছিলেন নাসা এখন অটল বিহারী বাজপেয়ী নাসা প্রয়োগের জন্য রাজ্যগুলিকে বলার পর আবার এখানের কংগ্রেসীরা নাসার বিরুদ্ধে চিৎকার দিচ্ছে। জানি না কেন তারা এইসব করছে। গ্রামের সাধারণ মানুষের রক্ষার জন্য রাজ্যের সাধারণ মানুষের নিরাপত্তার জন্য রাজ্য সরকার গ্রামরক্ষী বাহিনী নিয়ে চিন্তা ভাবনা করছে সেখানে কেন তারা এইসব কথা বলছে? সেখানে অবশ্যই কিছু একটা আছে মনে হল।

**মি: স্পীকার :—** মাননীয় সদস্য আমার দিকে তাকিয়ে বলুন। তাহলে উত্তেজনা কম হবে।

**শ্রীসমীর দেব সরকার :—** আজকে আলোচনা শেষ করার আগে কাকে কিছু বলতে চাইছি। আজকে কিছুক্ষণ আগে দেখেছিলাম অভিজ্ঞ মাননীয় সদস্য রতনলাল নাথ। তিনি নিজেকে উচ্চ শিক্ষিত বলে পরিচয় দিতে চান এবং কিছু লেখাপড়াও করেন। তিনি যেভাবে কুষ্টির ভাগ্যের বিশ্বাস করেন একজন শিক্ষিত ব্যক্তি হয়ে এটা ঠিক নয়। তবে হ্যাঁ কিছু দিন আগে তৃণমূল নিয়ে যেভাবে টানাটানি করেছিলেন হয়তো যদি তিনি চলে যেতেন তাতে বিধানসভায় পদ কি থাকত না থাকতনা. সেটা ভাগ্যেরই ফের চলে যান নি। রতনবাবুকে আবার বলি এই সব কুষ্টি বাদ দিন। বাস্তব দরুন, বাস্তব বড় কঠোর এখানে ন্যায়ের প্রতিবাদ যেমন করতে হবে স্বাধীনতা, সংবিধান, ধর্ম এবং নিরপেক্ষতার দরুন রাজ্যবাসীর কল্যাণে নাসা গ্রামরক্ষী বাহিনী আরোও কঠোর আইন করতে হতো. কারণ আমারা বিশ্বাস করি রাজ্যের গণতন্ত্রকে রক্ষা করার প্রশ্নে, রাজ্যের পাহাড়ী, বাঙ্গালী সম্প্রীতি রক্ষা করার প্রশ্নে রাজ্যের প্রতিটি মানুষের দায়বদ্ধতার জন্য ৪র্থ বামফ্রন্ট সরকার যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্তকে সমর্থন করবেন। এই আশা রেখে আমার আলোচনা শেষ করছি। ধন্যবাদ।

**মি: স্পীকার :—** রাজ্যপালের ভাষণের উপর আলোচনা আজকের মত শেষ হলো, আগামীকালকে আবার চলবে।

## PRESENTATION OF COMMITTEE REPORT

সভার পরবর্তী কার্য্যসূচী হলো :— প্রিভিলেজ কমিটির আইত্রিশতম প্রতিবেদন (থার্টি এ্যাইট রিপোর্ট ) সভার সামনে উপস্থাপন।

এখন আমি মাননীয় সদস্য শ্রীসুধন দাস, চেয়ারম্যান অব দি কমিটি অন্ প্রিভিলেজেস্ মহোদয়কে অনুরোধ করছি কমিটির আইত্রিশতম প্রতিবেদনের প্রতিলিপি পেশ করার জন্য।

**শ্রীসুধন দাস :—** মিঃ স্পীকার স্যার, আই বেগ টু প্রেজেন্ট বিফোর দ্যা হাউস দ্যা টুয়েন্টি এ্যাইট্ রিপোর্ট অফ দ্যা কমিটি অন্ প্রিভিলেজ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়গণ, আজকের সভায় পেশ করা কমিটি রিপোর্টটির প্রতিলিপি নোটিশ অফিস থেকে সংগ্রহ করে নেওয়ার জন্য অনুরোধ করছি।

## SHORT DISCUSSION ON MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

এখন সভার পরবর্তী কার্য্যসূচী হলো "সর্ট ডিসকাশন অন্ মেটারস্ অব্ আর্জেন্ট পাবলিক ইম্পর্টেন্স"। আজকের কার্যসূচীতে ১টি সর্ট ডিসকাশান নোটিশ আছে। নোটিশটি এনেছেন মাননীয় সদস্য শ্রীসুরজিৎ দত্ত মহোদয়।

নোটিশের বিষয় বস্তু হলো :— "দক্ষিণ ত্রিপুরা জেলায় কিল্লা থানাধীন রাইয়া বাড়ীতে গত ডিসেম্বর থেকে প্রায়শই কতিপয় বর্বর ও উগ্র অনুপজাতি বিদ্বেষী উপজাতি বৈরী দ্বারা ধর্মীয় সংখ্যালঘু মুসলমান মহিলাদের উপর নির্বিচারে গণধর্ষণ করা সম্পর্কে।"

আমি মাননীয় সদস্য শ্রীদত্ত মহোদয়কে অনুরোধ করছি নোটিশটির উপর আলোচনা আরম্ভ করতে। আর আপনাদের সময় হলো ৪০ মিনিট।

**শ্রীসুরজিৎ দত্ত** (রামনগর) **:—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিগত মাসাধিককাল ধরে দক্ষিণ জেলার কিল্লা থানা এলাকার রাইয়া বাড়ীর বাসিন্দা ১৩৭টি সংখ্যালঘু মুসলিম পরিবারের উপর সশস্ত্র বৈরী ও তাদের সহযোগীবর্গ কর্তৃক সংঘটিত অত্যাচার ও মুসলিম মহিলাদের উপর গণধর্ষণের ঘটনা ঘটেছে। রাজ্যবাসীর পক্ষে এটা চরম লজ্জাজনক বিষয় যে, ১১ জানুয়ারী, ২০০০ ইং সালে স্থানীয় স্যন্দন পত্রিকাতে বিষয়টি প্রকাশিত হবার পর রাজ্যে পুলিশ চাপে পড়ে এই বিষয়ে তদন্ত শুরু করে। এত বড় ঘটনাটি চেপে যাওয়ার অপচেষ্টা করেছে রাজ্য প্রশাসন। আরো উল্লেখযোগ্য হচ্ছে, এত কাণ্ডের পর বৈরীদের অত্যাচারে ভিটেমাটি ছাড়া ১৩৭টি পরিবারের জন্য প্রয়োজনীয় সুরক্ষা এবং পুনর্বাসনের জন্যও রাজ্য প্রশাসনের তরফে কোন সমর্থক ভূমিকা গ্রহণ করা হয়নি। উদাসীন প্রশাসন নতুন করে বাড়ীঘর তৈরীর জন্য ঐ পরিবারগুলি পিছু ২০০ টাকা করে আর্থিক সাহায্য প্রদান করেছে। উদয়পুরের একটি স্কুলে আশ্রয় গ্রহণকারী ঐ মুসলিম শরণার্থীদের সশস্ত্র পুলিশ বাহিনী লেলিয়ে দিয়ে উৎখাত করার মত অমানবিক ঘটনাও রাজ্য প্রশাসন ঘটিয়েছে।

উক্ত ঘটনার পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন রেখে উত্তর চাইছি।

ক) কেন রাজ্য পুলিশ এবং প্রশাসন এত বড় একটি ঘটনার তদন্তে অনাবশ্যক দেরী করেছে? এটা কি পরোক্ষে প্রমাণ লোপের অপচেষ্টা নয়?

খ) রাইয়াবাড়ীর ঘটনাকে রাজনৈতিকভাবে ধামাচাপা দেবার জন্য সর্বতোভাবে অপপ্রয়াস চালিয়ে যাচ্ছে ক্ষমতাসীন প্রশাসন। যদিও উজান ময়দানে আসাম রাইফেলস জওয়ান কর্তৃক উপজাতি মহিলারা ধর্ষিতা হবার পর বর্তমানের বাম নেতা মন্ত্রীরাই প্রতিবাদে সোচ্চার হয়ে উঠেছিলেন। এটা কি প্রমাণ করে না যে বৈরীদের প্রতি নরম মনোভাব পোষণ করা সমেত এই ঘাতকদের দিয়ে আসন্ন এ ডি সি নির্বাচনের নির্বাচনী বৈতরনী পার হবার জন্য সচেষ্ট প্রশাসন? এখানে উল্লেখযোগ্য ১৯৯৯ সালে অর্থাৎ বিগত বছরে যতনবাড়ী শিলাছড়ি সড়কে টি, এস, আর জওয়ানদের কনভয়ের উপর সশস্ত্র বৈরী হানার পর ক্ষিপ্ত জওয়ানরা সাথীদের হয়ে বদলা নেবার জন্য ঐ এলাকাসমূহের প্রায় ২০০ উপজাতি পরিবারের বাড়ীঘরে হানা দেওয়া সমেত ঘরবাড়ীগুলিতে অগ্নিসংযোগ করে। জওয়ানদের এই ভূমিকা অত্যন্ত নিন্দনীয়। এই ঘটনার পর রাজ্যের মুখ্যমন্ত্রী ক্ষতিগ্রস্ত উপজাতি পরিবারগুলিকে নতুন করে বাড়ীঘর তৈরী করার জন্য পর্যন্ত টিন, বাঁশ, কাঠ দেওয়া সমেত তাদেরকে এক কালীন ৫০০০ টাকা করে অর্থ সাহায্য দেন। এই ঘটনার প্রেক্ষিতে বলা চলে, রাইয়াবাড়ী থেকে বৈরী হুমকির মুখে উৎখাত হয়ে আসা আর্তদেরও একই ভাবে সাহায্য করা উচিত হওয়া সত্ত্বেও মাত্র ২০০ টাকা পরিবার পিছু সাহায্য দিয়ে রসিকতা করা মোটেই উচিত হয়নি। রাজ্যের মুখ্যমন্ত্রীর কাছে আমার প্রশ্ন, ক্ষতিগ্রস্ত উপজাতিদের সাথে রাইয়াবাড়ীর ধর্মীয় সংখ্যালঘু মুসলিমদের এই রাজ্যের বাসিন্দা হিসাবে সম দৃষ্টিকোণ থেকে তাদেরকে সাহায্য না করার যুক্তিগ্রাহ্য কারণ কি?

গ) এই ঘটনার পরিপ্রেক্ষিতে রাজ্য মহিলা কমিশনের নীরব ভূমিকা অত্যন্ত নিন্দনীয়। গ্রামোন্নয়ন দপ্তরের পূর্বতন দায়িত্বপ্রাপ্ত মন্ত্রী শ্রীঅনন্ত পালের ঘটনার পর এটুকু বলা চলে, মহিলা কমিশনের কাজের মধ্যে রয়েছে নেতা ও মন্ত্রীদের বাড়ীতে কাজের লোকের নামে মহিলা সরবরাহ করা। এমতবস্থায় এই কমিশনটি রাজ্যের মহিলাদের আস্থা হারিয়েছে। কমিশনের দ্বারস্থ মহিলাদের রাজ্য মন্ত্রিসভার শাসকদলীয় মন্ত্রী ও নেতার বাড়ীতে প্রচার করে দিচ্ছে কমিশনে অভিযুক্ত চেয়ারপার্সন স্বয়ং। অবিলম্বে ওকে ঐ পদ থেকে উৎখাত করা উচিৎ।

ঘ) প্রতিবাদ কণ্ঠের চাপে অনেকটা বাধ্য হয়েই রাজ্যের মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীকে রাইয়াবাড়ীর ঘটনার প্রেক্ষিতে বিচার বিভাগীয় তদন্ত করার নির্দেশ জারী করতে হয়েছে। তবে এই কমিশনের রিপোর্ট বাস্তবে কতটা প্রতিফলিত হবে তা বলাই বাহুল্য। কেননা জুডিশিয়াল এনকোয়ারীজ এ্যাক্ট অনুসারে বিচার বিভাগীয় তদন্তের জন্য সুপ্রীম কোর্ট অথবা হাইকোর্টের কর্মরত বা অবসরপ্রাপ্ত বিচারপতিকে দিয়ে তদন্ত কমিশন গঠন আবশ্যক হলেও

রাজ্য সরকার ঘটনাটিকে সঠিক উপলব্ধি না করে "জেলা জজ" দিয়ে রাইয়াবাড়ীর ঘটনার তদন্ত কমিশন বসাতে চাইছে। এটাই কি রাজ্য সরকারের ভূমিকা হওয়া উচিৎ? রাইয়াবাড়ীর ঘটনার কোন শ্বেতপত্র প্রকাশ করা হবে কি না এই ব্যাপারে রাজ্য সরকারের দৃষ্টিভঙ্গী পরিস্কার করা আবশ্যক। আশা করি মাননীয় মুখ্যমন্ত্রী এই ব্যাপারে কিছু বলবেন।

রাজ্যের বর্তমান অগ্নিগর্ভ পরিস্থিতিতে আমি আজ এই সভায় সকলের কাছে এই আহ্বান রাখতে চাই রাজ্যবাসীর জীবন ও সম্পত্তির নিরাপত্তা রক্ষায়, শিশু থেকে বৃদ্ধ, দিনমজুর, কর্মচারী, অফিসার, মন্ত্রী, বিধায়করা যাতে আর উগ্রবাদীদের দ্বারা খুন, অপহৃত না হন, সেজন্য সাম্প্রদায়িক উস্কানীমূলক প্রতিটি ঘটনার পরিপ্রেক্ষিতে রাজনৈতিক কর্মসূচীর মাধ্যমে তীব্র প্রতিবাদ আন্দোলনে ঝাঁপিয়ে পরা আবশ্যক। রাজ্যের মানুষকে একমাত্র "মানুষ" হিসাবেই সবাই দেখুন। সাম্প্রদায়িক সম্প্রীতির স্বার্থে কোন অবস্থাতেই কোন একটি সম্প্রদায়কে যেন পৃথক দৃষ্টিকোণ থেকে দেখা না হয় সেটাকে সবাই উপলব্ধি করাতে হবে। অন্যথায় আজ যারা নির্বাচিত অত্যাচারিত, বঞ্চিত, অবহেলিত এবং প্রশাসনিকভাবে উপেক্ষিত তাদের হাতে আত্মরক্ষার সরঞ্জাম উঠে এলে কি জবাব থাকবে আমাদের? কি জবাব থাকবে মুখ্যমন্ত্রীর? এই প্রসঙ্গে আমি রাজ্যের স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, কেন রাইয়াবাড়ী বা সদরের উড়াবাড়ি বা বিশ্রামগঞ্জের ক্ষতিগ্রস্ত বাস্তুচ্যুতদের প্রতি রাজ্য প্রশাসনের সমান দৃষ্টিকোণ থেকে সাহায্য না করে সাম্প্রদায়িক ক্ষোভের সৃষ্টি করানো হচ্ছে? এই বঞ্চনার ক্ষোভ আগামী দিনে কোন দিকে মোড় নেবে রাজ্য সরকার কি এটা দেখার অপেক্ষায় রয়েছে? আমি শুধু রাইয়াবাড়ি নয়, রাজ্যের পরিস্থিতিতে ক্ষতিগ্রস্তদের সাহায্যের ক্ষেত্রে রাজ্য প্রশাসনের এই বিমাতৃসুলভ আচরণ বন্ধ করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে সেটা জানানোর জন্য আমি স্বরাষ্ট্র তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তৎসঙ্গে প্রাক্তন মন্ত্রী অনন্ত পালের ব্যাপারটা একটু খুলে সবার সামনে বলতে অনুরোধ জানাই মাননীয় মুখ্যমন্ত্রীকে। নমস্কার।

**শ্রীজওহর সাহা** ( বিরোধী দলনেতা ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় রাইয়াবাড়ীর মুসলিম মহিলাদের উপর যে গণ ধর্ষণের ঘটনা এটা অত্যন্ত নিন্দনীয়। মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার কাছে যে তথ্যটা আছে, যেটা কিছুদিন আগেও আমাদের একটি প্রতিনিধি দল ঐ এলাকাতে আমরা ঘুরেছি এবং গত ১২ তারিখে আমাদের টি. ইউ. জে. এস বিধায়ক এবং ঐ এলাকার যিনি এম. এল. এ রতিমোহন বাবু উনাকে নিয়েও আমরা সেখানে গিয়েছি। যে তথ্যটা আছে সেটা বেশ কিছুদিন যাবতই রাইয়াবাড়িতে যে মুসলীম পরিবারগুলি আছে তাদের উপর কিছু অস্ত্রধারী যুবক, উপজাতি যুবক এবং অস্ত্র ছাড়াও সেখানকার কিছু উপজাতি যুবক আর ঐ গ্রামেরই কিছু মুসলিম লোক আছে যারা বিশেষ করে রাইয়াবাড়ির। এদের মধ্যে একজন আছে আনোয়ার হক

হারুন অল রসিদ ওরফে নাম হল ননাইল্লা, হামিদ হোসেন ওরফে বাইল্যা এবং মফিজ মিঞা আরেক জন আছে। সে টি. এস. আর. আগে এ. টি. টি. এফ করত আত্মসমর্পন করেছে। এ. টি টি. এফ থেকে চাকুরী দেওয়া হয়েছে আবুমিঞাকে। ওরা ঐ এলাকার কিছু উপজাতি যুবক বিশেষ করে আমি বলছি উদের, নাম হলো হাফলং জমাতিয়া, কোলগাছি জমাতিয়া, ছলাগাছি জমাতিয়া তারপরে আফুরাই জমাতিয়া এবং আরো কয়েকজন ঐ মুসলিম গ্রামগুলির উপর এসে, বাড়ীগুলির উপর এসে হানা দিত এবং সেখানে বিভিন্ন বাড়ীর মধ্যে গিয়ে মুসলিম মহিলাদের উপর অত্যাচার করত। কিন্তু এই এলাকার মুসলিম নেতা আনোয়ার হক, হারুন অল রসিদ, হামিদ হোসেন, এবং মফিজ মিঞা ওরা প্রথম তাদেরকে বাড়ীতে ডেকে নিয়ে আসত, হয়তো মদের আসর বসত কিংবা কোন একটা ঘটনা কোথায় করবে এইগুলি করতে গিয়ে গ্রামের মুসলমানদের মহিলাদের উপর তারা অত্যাচার করত। এইভাবে দিনের পর চলছে, অনেক দিন যাওয়ার পর এটা বহিপ্রকাশ হয়েছে ১ ১.২০০০ইং অর্থাৎ আমাদের ইংরেজী নববর্ষের প্রথম দিন রাত্রিবেলা প্রায় ৮.৩০ মি নাগাদ আমি যে সকল নামগুলি বলেছিলাম ওরা এসে প্রথম হানা দিল আপনার বুট্টু মিঞা একজন লোক আছে ওর বাড়ীতে এসে তার স্ত্রীর উপর বলাৎকার করার চেষ্টা করেছিল। তারপর গ্রামে একটা হৈ হুল্লা শুরু হয়ে যায় এবং হৈ হুল্লা হওয়ার পর কিছু ট্রাইবেল লোক ও গিয়েছে সেখানে এবং তারা গিয়ে বলছে যে ঠিক আছে এটা কালকে মীমাংসা হবে। এই গ্রামের কিছু উপজাতি জড়িত আছে স্যার, ঘটনাটা অনেক দূর পর্যন্ত গড়িয়েছে। এরপর ঐ মুসলিম মহিলারা বলল দিনের পর দিন আমাদের উপর অত্যাচার হচ্ছে। আমরা কি এখানে থাকব, না আমরা আর এখানে থাকব না। যাই হোক পরবর্তী সময় কিছু কিছু করে লোক উদয়পুর শহরের দিকে আসল এবং শহরে আসার পর এর মধ্যে বেশ কিছু মুসলিম মহিলা যাদের উপর বলাৎকারের শিকার হয়েছেন তারা হল জাহেরা বিবি, আথিয়া বিবি, সোমা বেগম তারপরে যামিনা বিবি, লিপোয়ারা বেগম, মঞ্জু বিবি এবং ফতেমা বিবি। শুধু এইগুলি নয় এখানে ২০ জন মুসলিম মহিলা বলাৎকারের শিকার হয়েছেন। আমরা ঘটনাটা জানাজানি হওয়ার পরে সেখানে গিয়েছি এবং আমরা বলেছি প্রসাশনের সঙ্গে কথা বলব। স্যার, আপনি জানেন আমাদের জোট আমলে উজানময়দানে সেখানে আসাম রাইফেলস্ একটা ঘটনা করেছে। আমরা ঘটনাটাকে তদন্তের জন্য দিয়েছি এবং সেটা তদন্ত হয়েছে। যারা দোষী সাব্যস্ত হয়েছে সেখানে বিচারও হয়েছে। সেখানে পাবলিক ছিল না সেখানে ছিল আসাম রাইফেলস্ অথবা প্যারা ম্যালিটারীর লোকদের সাথে হয়েছিল ঘটনাটা। কিন্তু তৎকালীন জোট সরকার সেখানে রেহাই দেননি কাউকে। আজকে যারা এখানে ক্ষমতায় আছেন রাজ্যের মন্ত্রিসভার মুখ্যমন্ত্রী থেকে শুরু করে আরো মাননীয় বিধায়ক যারা আছেন সবাই কিন্তু সেদিন এই ব্যাপারে

সোচ্চার ছিলেন যে উজান ময়দানের উপজাতি মা-বোনদের উপর নারকীয় ঘটনায় এদের বিরুদ্ধে সোচ্চার হয়েছিলেন। কিন্তু স্যার, দুঃখের ব্যাপার রাইয়াবাড়ীতে সেখানে ২ জন আর ৪ জন না স্যার। কমপক্ষে ২০ জনের সামাজিক লজ্জার ভয়ে অনেকে স্যার, মুখ খুলতে রাজী নয়। আবার স্যার, কি হয়েছে সেখানে, মহিলাদের ভয় দেখানো হয়েছে। আমরা ঘটনার পরিপ্রেক্ষিতে পরবর্তী সময়ে দেখলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই ব্যাপারে তদন্তের নির্দেশ দিয়েছেন এবং তদন্তের নির্দেশ দেওয়ার পরে আমরা যখন সেই মহিলাগুলোর সাথে দেখা করলাম তখন তাদের সঙ্গে কথা বলেছি একবার তারা আমাদেরকে বলেছে বলে কি হবে? আমাদের ভয় দেখানো হচ্ছে। পুলিশ থেকে ভয় দেখানো হয়েছে যে তোমরা যদি মুখ খুলে কোন কথা বল তাহলে পরিণাম কিন্তু খারাপ হবে। আবার ঐ শাসক দলের পক্ষ থেকে কিছু কিছু নেতা গিয়ে তাদের শাসিয়েছে যে তোমরা যে কোন অবস্থাতে পুলিশের কথার বাইরে কথা বলতে পারবে না। বললে পরে তোমাদের বিপদ হবে। স্যার, এত কিছু সত্বেও তিনজনকে এফ. আই. আর' করেছে। ঘটনার ভীবৎসতা সম্বন্ধে বলার অপেক্ষা রাখি না। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এ ব্যাপারে জানাবেন কি যে এত বড় নারকীয় ঘটনা ঘটার পরেও আজ পর্যন্ত সেখান থেকে কেন একজনকেও গ্রেপ্তার করা সম্ভব হল না? বলতে পারেন হাবলং জমাতিয়াকে পুলিশ গুলি করে মেরেছে। হাবলং জমাতিয়াকে সে পর্যায়ে গুলি করে মারা হয়েছে। আমার মনে হয় পুলিশ তাকে ধরে আনতে পারত। এটা সহজ হত। সে যে অবস্থায় সেখানে ছিল পার্শ্ববর্তী লোকের এমনকি মুসলিম লোকেরও যে বক্তব্য যে তাকে মারলে পরে সে সমস্ত রহস্য ফাঁস করে দিত। কিন্তু স্যার আসল ঘটনাটাই ফাঁস হয়ে যাবে যদি তাকে জীবিত অবস্থায় আনলে পরে। সুতরাং তাকে জীবিত অবস্থায় না রেখে সাক্ষী লোপাট করার উদ্দেশ্যে সেখানে হাবলং জমাতিয়াকে খুন করেছিল স্যার। সুতরাং আমরা চাইছি স্যার, এই যে ঘটনাটা গত জানুয়ারী মাসের ১ তারিখ ঘটনা ঘটেছে। পুলিশ তদন্ত করছে, মাননীয় মুখ্যমন্ত্রী হয়তো বলবেন যে মহিলা কমিশনতো আছে। কিন্তু মহিলা কমিশন কোথায় গিয়ে শুধাবেন। উদয়পুর শহরে স্যার, রাইয়াবাড়ীতেও যাননি। ঐখানে যে জমাতিয়া বস্তী আছে যারা জড়িত বলে অভিযোগ করেছিল সেই গ্রামেও কিন্তু যাননি। উদয়পুর শহরে বসে উনারা বিবৃতি দিয়ে দিলেন। পত্রিকাতে যেটা বলা হয়েছে ২০ জন বা তার অধিক লোক এখানে গণধর্ষণের শিকার হয়েছেন। ২০ জন নয় মাত্র দুইজন। স্যার, নির্লজ্জ। মহিলা কমিশনটা এই রাজ্যের মা-বোনদের ইজ্জত লুণ্ঠন করার একটা প্রতিষ্ঠান। স্যার, এটা কোন্ ধরণের মহিলা কমিশন? স্যার, সারা ভারতবর্ষে মহিলা কমিশন বিভিন্ন যারা শিক্ষাবিদ, চিন্তাবিদ বা রুচিসম্পন্ন লোকদের নিয়ে এটা করা হয়। কিন্তু এখানে করা হয়েছে শুধুমাত্র শাসকদলের যারা এই গণতান্ত্রিক নারী সমিতির মহিলা নেত্রী তাদেরকে নিয়েই এখানকার মহিলা কমিশন। কাজের

দায়িত্বটা শুধুমাত্র সরকার পক্ষকে প্রটেকশন দেওয়া। এর বাইরে কি তাদের কাজ হতে পারে রাজ্যের মহিলাদের ইজ্জত রক্ষা করার ব্যাপারে এই কমিশন কি ভূমিকা নিচ্ছে? ফলে আমরা দাবী করছি যে এটার জন্য সি বি. আই তদন্ত দেওয়া হোক। পুলিশ এখন পর্যন্ত একজনকেও ধরতে পারল না এবং যারা গণধর্ষণের শিকার হয়েছে তাদের এফ. আই. আর পর্যন্ত পুলিশ নিল না, তাদেরকে ধমক দিয়ে তাড়িয়ে দেওয়া হয়েছে এখন পর্যন্ত তাদের কোন সাহায্য দেওয়া হয়নি। প্রথমে প্রয়াত দুই তিন পরিবারকে ২শ টাকা করে সাহায্য দেওয়া হয়েছে। যখন এটা নিয়ে পত্র পত্রিকাতে উঠেছে তখন দেখা গেল প্রয়াত পরিবারকে সরস্বতী পূজার দিন আরো এক হাজার টাকা করে দেওয়া হয়েছে। স্যার, দেওয়া হল তাদের পুরস্কার। তারা গণধর্ষণের শিকার হলেন আর তাদেরকে সরকার এই পর্যন্ত সর্বমোট ১২শ টাকা করে দিয়ে বলে তোমরা বিদায় হও। স্যার, এভাবে কি করে মা বোনদের ইজ্জত রক্ষা পাবে? ফলে আমার বক্তব্য হল আমরা কংগ্রেস দল দাবী করছি যে এটা সি. বি. আই ইন্‌কোয়ারীর মাধ্যমে প্রকৃত আসামীদের চিহ্নিত করে তাদের কঠোর শাস্তির ব্যবস্থা করা। ধন্যবাদ।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয় যেহেতু আগে আপনার নাম দেননি টাইম কিন্তু খুব বেশী পাবেন না। এটাতে একচ্যুলি ত্রিশ মিনিট দেওয়ার কথা ছিল।

**শ্রীবিমলাল মিশ্রা:** — স্যার, টাইমটা প্রয়োজনবোধে এক্সটেনশন করুন। লিডার অব দি হাউস এখানে উপস্থিত আছেন। প্রয়োজন বোধে টাইম এক্সটেটেনশন করে ব্যাপারটা নিয়ে আলোচনা হওয়া উচিত সিরিয়াসলি।

**মি: স্পীকার :** — সিরিয়াসলি সেটার তো অল্প কথায় বলতে হবে সিরিয়াসলি আর কি?

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, রাইয়া বাড়ীতে মুসলিম নারীদের যে উপর বলাৎকার করা হয়েছে। এটা নিন্দনীয় এবং জঘন্যতম কাজ কোন সন্দেহ নেই। ঘটনার পরিপ্রেক্ষিতে বিভিন্ন পত্র-পত্রিকায় বিভিন্নভাবে প্রকাশিত হয়েছে এটা আমরাও দেখেছি। আসল যে ঘটনাটা তার জন্য একটু অন্য ধরনের যে সেখানে সংখ্যালঘু মুসলিম পরিবার প্রায়ই ৯০টি পরিবারের মত হবে। আর রাইয়্যা বাড়ির রাইয়্যাছড়ার পাশে বাঁদিকে সেখানে আছে দশ থেকে পনেরটি পরিবার এবং টিলার পাশে পাশে সমস্ত মিলে প্রায় ৯০টি পরিবারের মত হবে। মুসলিম সংখ্যালঘুরা করুণ অবস্থায় আছে। এর পাপাপাশি আবার জমাতিয়া সম্প্রদায়ের লোক। ওখানে যাঁরা নাকি মুসলিম সম্প্রদায়ের লোক তারা অধিকাংশই সি পি আই (এম) এর সমর্থক। এটা বাস্তব তার কোন সন্দেহ নেই। আর সেখানে উপজাতি অধ্যুষিত এলাকায় ৯৫ শতাংশের মত টি. ইউ. জে. এস-এর সমর্থক। এটার মধ্যে আসল ঘটনাটা চাপা দেওয়ার জন্য সেখানে রাজনৈতিক রং আগেই লেগে গেছে। ঘটনা যখন হয় তখন এই ঘটনার পরিপ্রেক্ষিতে সেখানে উভয় সম্প্রদায়ের

মধ্যে একটার বিচারে ব্যবস্থা হয়। এই বিচার ব্যবস্থায় ট্রাইবেল লোকেরা ছিল তাঁরা সবাই টি. ইউ. জে. এস এর সমর্থক। আবার মুসলিম সম্প্রদায়ের লোকেরাও আছে সেখানে। বিচার ব্যবস্থার উপস্থিত ছিলেন বাম নেতা উপেন্দ্রহরি জমাতিয়া। আমরা সেখানে দেখলাম যে. তাদের বিবরণ মত বক্তব্যগুলি উল্লেখ করছেন যে ওই এলাকায় একটা আসামী ধরার নামে এবং উগ্রপন্থী খোঁজার নামে টি. এস. আর. ও পুলিশ টহল দেয় এবং তৎপরতা চালায়। ওখানে এক হাফলং জমাতিয়ার সঙ্গে এক মুসলিম ওতপ্রোতভাবে জড়িত ছিল। হাফলং জমাতিয়া ওই বিচার ব্যবস্থায় আসা যাওয়া করত এবং হাফলং জমাতিয়াও এক সময় উগ্রপন্থী আবার কোনও এক সময় বিনন্দ জমাতিয়া টি. এন. ভি. সঙ্গে ছিল আবার কোন এক সময় বামবাদী। ঠিক এইভাবেই বিভিন্ন সময় বিভিন্ন রং ধরে থাকে। এই হাফলং জমাতিয়াকে ধরার জন্য টি. এস. আর.-এর সঙ্গে তার টানা-টানি এবং কথা কাটাকাটি হয়। এই অবস্থায় মহিলা বাধা দিতে মুসলিম মহিলাদের উপর টি এস. আর. জওয়ান আক্রমণ চালায় এবং বলাৎকার-এর চেষ্টা করে এরপর এটা নিয়ে একতরফা আলোচনা হয়। আলোচনাতে বামবন্ধুরা আসেনা তারপর যে টি. এস. আর জওয়ান বলাৎকারের চেষ্টা করে ছিল তাদের কোন বিচার হয়নি। এবং সম্পূর্ণভাবে চাপা পড়ে যায়। টি. এস, আর পরের দিন যখন ওই হাফলং জমাতিয়াকে আবার ধরতে যায় তখন হাফলং জমাতিয়া তার স্ত্রীর সঙ্গে রাস্তায় ব্রিজের সঙ্গে স্নান করছিল। সেখানে স্বামীর সঙ্গে স্ত্রীর দূরত্ব খুব বেশী ছিল না। সেখানে সে দাঁড়িয়ে ছিল। সেখানে দাঁড়িয়ে তার ওয়াইফের পাশে দাঁড়িয়ে যতবড় সন্ত্রাসবাদী হউক না কেন তাকে গুলিবিদ্ধ করতে পারে না। এখানে পত্র-পত্রিকার বলা হল, এ ডি. এম যাওয়ার পরে এন কাউন্টার করে হাফলং জমাতিয়াকে খুন করা হয় ছড়ার পূর্ব দিকে। তাহা অসত্য বিবৃতি দিয়ে আসল জিনিস চাপা দিয়ে খুন, ধর্ষণ, উগ্রপন্থী ইত্যাদি দিকে ডাইভারট করার জন্য এই সব বলা হচ্ছে। আমার মনে হয়, মাননীয় প্রাক্তন মুখ্যমন্ত্রী নৃপেন চক্রবর্ত্তী তখন বিরোধী দলনেতা। সে সময় অমরপুরের একটি দোকানে ক্যাশে দাঁড়িয়ে পুলিশ খুন করে। নৃপেন চক্রবর্ত্তী তাকে মালা দিয়েছেন। হাসপাতালে গিয়েছেন। বলেছেন, সে যতবড় অপরাধী হউক পুলিশ খুন করতে পারে না। বিচার পাবার অধিকার তার ছিল। হাফলং যতবড় অপরাধীই হউক না কেন, তাকে খুন করার অধিকার এই সরকারের আছে কিনা তা আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই। তারপরে সংখ্যালঘু মুসলিম জাতির উপর একটা অত্যাচার হল? ১/২টি ক্ষেত্রে হতে পারে না তা নয়। কিন্তু বলা হচ্ছে, ওরা বাংলাদেশী মুসলিম। বাংলাদেশে উগ্রপন্থীরা আশ্রয় পায়। কাজেই মুসলিম সেন্টিমেন্ট গ্রো করার জন্য এইসব প্রচার হচ্ছে।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য কনক্লুড করুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** হ্যাঁ, কনক্লুড করছি। স্যার, নারী ধর্ষণের ঘটনা এর আগেও আমাদের ত্রিপুরা রাজ্যে হয়েছে। জোট আমলে উজান ময়দানের ঘটনা ঘটেছে। আমি তখন হায়দ্রাবাদে ছিলাম। কিন্তু এই ঘটনায় আমাকে জড়িয়ে বলা হয়েছিল, আমি নাকি তাদের উসকে দিয়েছি। গভর্ণমেণ্ট তখন নিরপেক্ষ তদন্ত করেছে। বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করে শাস্তি দিয়েছে। কিন্তু বামফ্রণ্ট সরকার তদন্ত করে বটে লোক দেখানো। কিন্তু কোন শাস্তি হয় না। তার জন্য নিরপেক্ষ তদন্ত করার স্বার্থে আমি এই ঘটনার জন্য সি. বি. আই দিয়ে তদন্তের দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিল্লাল মিঞা :—** মাননীয় স্পীকার স্যার, আমি এ ব্যাপারে কিছু বলব।

**মিঃ স্পীকার :—** আপনি বলবেন ? ঠিক আছে, বলুন।

**শ্রীবিল্লাল মিঞা :—** মাননীয় স্পীকার, স্যার, মাননীয় সদস্য শ্রী সুরজিৎ দত্ত মহোদয়, রাইয়াবাড়ীর ঘটনা সম্পর্কে একটি শর্ট ডিসকাশন এনেছেন। এখানে বিভিন্ন পয়েণ্ট নিয়ে আলোচনা হয়েছে। আলোচনা করতে গিয়ে অনেক কিছু বাদ পড়েছে বলে আমি সেগুলি নিয়ে আলোচনা করতে চাই। যে ঘটনা ঘটেছে, তার প্রথম শুরু একটি পত্রিকার নিউজ নিয়ে। আনোয়ার হক নামে একজন মহুরীর কাজ করে। উনি জমি সংক্রান্ত ব্যাপারে দু'জনের নামে উগ্রপন্থীদের সাথে জড়িত আছে বলে একটি নিউজ করে। তাদের নাম, কামাল হোসেন ও কাজল মিঞা। কামাল হোসেন তার ভাতিজা এবং কাজল মিঞা তার ভাগিনা।

তাদের দুই জনের নামে উগ্রপন্থীর সাথে জড়িত আছে বলে যে ভাবেই হোক পত্রিকায় উঠিয়ে দিল। তারপর থেকে পুলিশ তাদেরকে খুঁজছে। তারপর রাইয়াবাড়ী মসজিদের সামনে একটা শান্তি মিটিং হয়। সেই শান্তি মিটিং-এ দক্ষিণ জেলার জেলা সভাধিপতি রতন ভৌমিক. এস, ডি, ও এবং এস, পি উপস্থিত ছিলেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বিষয়টা ভাল করেই জানেন। এই মিটিংটা হয়েছিল ৩০শে ডিসেম্বর। এই ঘটনাটি ওখানকার অনেকেই সমর্থন করতে পারেন নি। না পারার ফলে তাদেরকে হুমকি দিলেন যে—"তোমরা এখানে কি করে থাক দেখিয়ে দেব?" তারপর ঘটনা শুরু হলো। জানুয়ারী মাসের প্রথমেই আছিয়া বিবি, বয়স-১৭, স্বামী-মণ্টু মিঞা, বাড়ী সাপ্রাই, রাইয়াবাড়ী. তাকে তার স্বামীর সামনেই ৩/৪ জন মিলে ধর্ষণ করেছে। সে এক সন্তানের জননী। দ্বিতীয় ঘটনাটি হলো জাহেরা বিবি—বয়স ১৮, স্বামীর নাম-কাসেম মিঞা, বাড়ী রাইয়া বাড়ী। সেও এক সন্তানের জননী। তাকেও ধর্ষণ করা হলো ; প্রতিটি ক্ষেত্রেই ৩/৪ জন মিলে ধর্ষণ করেছে। সুমানি বেগম—বয়স ১৫, পিতার নাম-তরু মিঞা। তাকে বার বার ধর্ষণ করেছে। মমতা বিবি—বয়স ২১, স্বামীর নাম

মুজ্জামবেল হোসেন। উনার সন্তান নেই। তাকেও ধর্ষণ করা হয়েছে। তারপর লিকুনি বেগম—বয়স ১৫, স্বামীর নাম নিজমবেল হোসেন, তাকেও ধর্ষণ করা হয়। উনি এক সন্তানের জননী। তারপর মঞ্জু বিবি—বয়স ২৬, স্বামীর নাম জহর ইসলাম, তিনি এক সন্তানের জননী, তাকেও ধর্ষণ করা হয়, তারপর সালেমা বিবি—বয়স ২০, স্বামীর নাম খলিল মিঞা, এক সন্তানের জননী, তাকেও ধর্ষণ করা হয়। এই সাত জনকে ধর্ষণ করা হয়। এদের সাথে আমি নিজে কথা বলেছি। তারা যাদেরকে চিনেছেন, তাদের নাম আমাকে বলেছেন। তাদের নাম বলতে আমার আপত্তি নেই। তাদের নাম হলো—হাফলং জমাতিয়া— পিতার নাম শশীমোহন জমাতিয়া, ছলাগাজি—পিতার নাম হরিসাধন জমাতিয়া, আক্রাই জমাতিয়া—পিতার নাম কালাগাজি জমাতিয়া। এই কয়জনকে তারা চিনেছেন, যেহেতু তাদের বাড়ী রাইয়াবাড়ী। বাকীদেরকে তারা চিনতে পারেননি। এই ঘটনার পর ১৪৪টি পরিবারকে ওখান থেকে উচ্ছেদ হতে হলো। রেশন কার্ডে আছে ১৩৬টি পরিবার যেহেতু তাদের রেশন কার্ড আলাদা হয়নি। এই ১৪৪টি পরিবার সেখান থেকে উচ্ছেদ হয়ে গেল। সমস্ত মুসলিম পরিবারগুলি রাইয়াবাড়ী থেকে উচ্ছেদ হয়ে উদয়পুর ছনবন স্কুলে গিয়ে আশ্রয় নিল ২২ তারিখে। সেই শরণার্থী শিবির থেকে এডিশন্যাল এস. ডি. ও এবং ডি. এস. পি গিয়ে আবার তাদেরকে উচ্ছেদ করে দিলেন। এখন তারা বিভিন্ন আত্মীয়স্বজনের বাড়ীতে রয়েছে। উনারা বিভিন্ন আত্মীয় স্বজনের বাড়ীতে আছেন, আবার কেউ কেউ বারান্দার মধ্যেও দিন যাপন করছেন কিন্তু বারান্দা থেকে উনাদের উঠিয়ে দেওয়া হচ্ছে। এই মন্ত্রীসভা থেকে কোন মন্ত্রী রাইয়াবাড়ীতে গিয়েছেন এই কথা কেউ বলতে পারবেন? কেউ যায়নি এমন কি কোন অফিসারও প্রশাসনের তরফ থেকে যাননি। তাই এই অবস্থার পরিপ্রেক্ষিতেই আমাকে এগুলি বলতে হচ্ছে। এই রাইয়াবাড়ীর তাদের অবস্থা এতই করুণ যে ঘরে চাল থাকলে দেখা যায় দরজা নেই এমন অবস্থা কারোর কারো আছে এবং এই অবস্থার মধ্যে তাদের দিন কাটাতে হচ্ছে। যে অফিসার শান্তি মিটিং-এর জন্য সেখানে গিয়েছিলেন তিনিও রাইয়াবাড়ীতে যাননি। রাইয়াবাড়ী থেকে অনেকে এসে উদয়পুরে বসবাস করছেন। আমি এই ব্যাপারে এস. ডি. ওকে ফোন করেছিলাম উনি বলেছেন "আমি বলতে পারব না তবে খোঁজ নিয়ে দেখব।" আমি এই সমস্ত অসহায় মানুষদের সঙ্গে কথা বলে পরেরদিন এস. ডি. ওর কাছে পাঠালাম কিন্তু সে দিন এস. ডি. ওকে পাওয়া যায় নি। এই অসহায় মানুষদের সঙ্গে আমি অনেক আলোচনা করেছি যাদের জায়গা জমি আছে তারা বলছেন ছেড়ে চলে গেলে আমরা কি করে বাঁচব? এই জায়গা-জমিই আমাদের সংসার প্রতিপালনের একমাত্র সম্বল তাই উনারা রাইয়া বাড়ী যেতে চান।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য আপনার বক্তব্য কনক্লুড করুন।

**শ্রীবিল্লাল মিঞা** :— স্যার, আমার বক্তব্য আমি আর দীর্ঘায়িত করব না। আমি শুধু এইটুকুই বলতে চাই, এই যে রাইয়াবাড়ীতে যে ঘটনা ঘটেছে এই ঘটনা ত্রিপুরা রাজ্যের জন্য যেমন কলংক, প্রশাসনের যেমন কলংক তেমনি ত্রিপুরা রাজ্যের সাধারণ মানুষের কাছেও এটা কলংকজনক ঘটনা। যাদের বাড়ী ঘর ছিল তারা তাদের বাড়ী ঘরে ফিরে যাবে এটাই আমার আশা।

ত্রিপুরা রাজ্যে এক সময় ১৯৩৩ সালে ৪৭ পারসেন্ট মুসলিম জনবসতি ছিল। কিন্তু আজকে সে জায়গায় মাত্র ৭ পারসেন্টে এসে দাঁড়িয়েছে। মাইনরিটি মুসলিমদের জন্য যে চক্রান্তের সৃষ্টি হচ্ছে সেটা মানা যায় না। তাই আমি এটার সি বি. আই তদন্ত চাই যাতে এটার সঠিক বিচার হয়। আমি আবেদন করছি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিডার অব্ দি হাউসকে ১৯৩৩ইং সালে মুসলিম জনসংখ্যা ছিল ৪৭ পারসেন্ট কিন্তু এখন সেটা কমতে কমতে ৭ পারসেন্টে এসে দাঁড়িয়েছে। কেন এরকম হল ? মুসলিমদের মধ্যে একজনও আই. পি. এস অফিসার নেই, একজনও আই. এস ক্যাডারের অফিসার নেই, একজনও জর্জ নেই এই রকম দুর্বল জনগোষ্ঠীকে রক্ষা করার জন্য মুখ্যমন্ত্রী সঠিক তদন্ত করবেন। সেই কারণেই মুখ্যমন্ত্রী সঠিক স্টেপ নেবেন। আমি রাজনীতির জন্য বলিনি, আমি নিরপেক্ষ তদন্তের কথা বলতে চাই। কারণ হচ্ছে. আমি জানি চারজনকে বাঁচানোর জন্য, এই দোষীদের বাঁচানোর জন্য, সেখানে বিভিন্ন রাজনৈতিকভাবে প্রেসার আসতে পারে। সেই কারণেই নিরপেক্ষ তদন্ত চাই। তার সাথে সাথে আমি এটা বলতে চাই তাদের বাড়ীঘরে কতদিনের মধ্যে যাবেন তার কমিটমেন্ট আজকে এখানে মুখ্যমন্ত্রী দেবেন। ৭ পারসেন্ট থেকে যাতে ৪ পারসেন্ট না হতে হয় তার ব্যবস্থা উনি নেবেন সেই ব্যবস্থা নেওয়ার আশ্বাস রেখে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য টাইম-ত ওভার হয়ে গেছে। এখন সরকার পক্ষের থেকে যতটুকু সময় লাগে।

**শ্রীজওহর সাহা** :— স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী স্টেটমেন্ট দেওয়ার পরে যদি আমাদের জানার থাকে ?

**মিঃ স্পীকার** :— না না হয়না। নিয়ম জানতে হবে তো।

**শ্রীবিল্লাল মিঞা** :— স্যার, আপনার সময়েই একবার ৭টার সময় বিধানসভা চলেছে। সেই কারণেই আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি প্রয়োজনবোধে হাফ-এন-আওয়ার বাড়িয়ে দেবেন। পয়েন্ট থাকলে ক্ল্যারিফিকেশান হবে।

**মিঃ স্পীকার** :— এটা অ্যাওলেস হতে পারে না।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী )** :— মাননীয় অধ্যক্ষ মহোদয় যে বিষয়টি নিয়ে আমরা এখানে স্বল্পকালীন আলোচনায় অংশগ্রহণ করেছি এটা অত্যন্ত মর্মান্তিক এবং লজ্জাজনক ঘটনা এবং এটা আমাদের কাছে দুর্ভাগ্যের ঘটনা। কাজেই এই ঘটনায় প্রথমে এই হাউস থেকে নিন্দা জানাচ্ছি

এবং ধিক্কার জানাচ্ছি। এর সঙ্গে যারা জড়িত এবং এর পরিপ্রেক্ষিতে এখানে যে তথ্য আমার হাতে আছে সেগুলি আমি সভার সামনে উপস্থিত করছি। উল্লিখিত যে ঘটনা এই সম্পর্কে বিগত ১৩।১।২০০০ইং তারিখে স্থানীয় স্যন্দন পত্রিকায় একটি খবর প্রকাশিত হয়। উক্ত সংবাদের উপর ভিত্তি করে কিল্লা থানার ভারপ্রাপ্ত কার্যকারক ভারতীয় কার্যবিধির ১৫৭ ধারায় তদন্ত গ্রহণ করে এবং উল্লিখিত সংবাদটি কিল্লা থানার দৈনিকে ১৩৪নং ক্রমিকে লিপিবদ্ধ করেন।

ঘটনার তদন্তকালে ইহা প্রকাশ পায় যে, এন, এল, এফ, টি উগ্রবাদী দলের কিছু সহযোগী বিগত কয়েক বৎসর যাবৎ এই রাইয়াবাড়ী গ্রামের মুসলিম পাড়ায় আসা যাওয়া করত এবং অপেক্ষাকৃত নিরাপদ স্থান বলিয়া আত্মগোপন করিয়া থাকিত। এন, এল, এফ, টি দলের এই সহযোগীদের কালা মিঞা ওরফে কাজল এবং কামাল হুসেন দুইজন স্থানীয় মুসলিম যুবক তাদেরকে থাকা খাওয়ার ব্যাপারে সাহায্য করত। এই সময়ে রাইয়াবাড়ী জমাতিয়া পাড়ায় জাকলং জমাতিয়া এবং আফুরাই জমাতিয়া নামে দুইজন এন, এল, এফ, টি সহযোগী তিনজন মুসলিম মহিলাকে ২৫।১২।৯৯ ইং তারিখে ধর্ষণ করিয়াছে বলিয়া তদন্তে প্রকাশ পায়। উক্ত তিনজন মহিলার নাম ১। শ্রীমতি মমতা বিবি (১৯) স্বামী মোঃ মজবল মিঞা এবং ২। কুমারি সুমানি বেগম (১৬) পিতা মোঃ হীরা মিঞা ৩। শ্রীমতি জাহেরা বিবি (২০) স্বামী মোঃ কাশেম মিঞা। কিন্তু উক্ত মহিলারা এই ব্যাপারে পুলিশের কাছে কোন অভিযোগ দাখিল করেন নাই।

উক্ত ঘটনার ১৫৭ ধারার তদন্তকালে বিগত ২১।১।২০০০ ইং জনৈক সবুজ মিঞা পিতা মৃত আনোয়ার আলী সাং রাইয়াবাড়ী এই ব্যাপারে একটি সুনির্দিষ্ট অভিযোগ পুলিশের কাছে দাখিল করে এবং এই মূলে একটি সুনির্দিষ্ট মোকদ্দমা নথিভূক্ত করা হয়। উক্ত মোকদ্দমার নম্বর ৪।২০০০ ইউ এস ৩৯৫ । ৩৭৬ (২) (জি) আই পি সি অ্যাণ্ড ২৭ আর্মস অ্যাকট। উক্ত মোকদ্দমার তদন্ত করে কিল্লা থানার ভারপ্রাপ্ত কার্যকারক সাব ইনস্পেক্টর মানস রায় দেববর্মা গ্রহণ করে।

উক্ত মোকদ্দমা তদন্তের তত্বাবধানে দক্ষিণ ত্রিপুরা জেলার অতিরিক্ত পুলিশ সুপার শ্রীঅরিন্দম নাথ ২১।১।২০০০ ইং তারিখে রাইয়াবাড়ী পরিদর্শনে রওয়ানা দেন।

উনার সঙ্গে জেলার অতিরিক্ত জেলা শাসক শ্রী জে, কে, সিং এবং তাহাদের নিরাপত্তা কর্মীগণও ছিলেন। ওনারা যখন বেলা ১২'১৫ মিঃ নাগাদ রাইয়াবাড়ী এলাকার একটি ছড়ার কাছে পৌঁছান তখন সামনে একটি উপজাতি যুবক এই ছড়ায় স্নান করতে দেখেন। তারপাশেই একটি বন্দুক পড়ে ছিল। পুলিশ দলকে দেখা মাত্র উক্ত যুবকটি পালাতে শুরু করে এবং সঙ্গে সঙ্গে সামনের আশেপাশের জঙ্গল থেকে পুলিশ পার্টির দিকে গুলি করার আওয়াজ শুনা যায়। সঙ্গে সঙ্গে অতিরিক্ত পুলিশ সুপারের নির্দেশে তাঁর সঙ্গীয় নিরাপত্তা কর্মীরা নিজেদের আত্মরক্ষার্থে

গুলি করে। (পুলিশের নয়ন চাকমা এবং পঙ্কজ দাস নামে দুইজন কনস্টেবল মোট ১১ রাউণ্ড গুলি করে)। প্রায় ১০ মিনিট এই গুলি বিনিময় চলতে থাকে। গুলি বন্ধ হওয়ার পর উল্লিখিত জঙ্গল ও আশপাশের এলাকা তল্লাসী করা হয়। তল্লাসী করে একজন উপজাতি যুবককে গুলিবিদ্ধ অবস্থায় পাওয়া যায় এবং সঙ্গে সঙ্গে তাহাকে উদয়পুর হাসপাতালে চিকিৎসার জন্য প্রেরণ করা হয়। হাসপাতালের ডাক্তারবাবু তাহাকে মৃত বলিয়া ঘোষণা দেন। পরবর্তীকালে উক্ত যুবকটির পরিচয় জানা যায়। ওর নাম হাফলং জমাতিয়া (২৫) পিতা শ্রী হলধর জমাতিয়া। বাড়ী রাইয়াবাড়ী গ্রামে। পুলিশ ঘটনাস্থল থেকে ৩০৩ রাইফেলের দুটি খালি খাপ এ, কে ৪৭ রাইফেলের একটি তাজা গুলি এবং একটি দেশী বন্দুক উদ্ধার করে। পরবর্তীকালে থানায় রেকর্ড অনুযায়ী দেখা যায় মৃত হাফলং জমাতিয়া ঐ এলাকার একজন দাগী অপরাধী। মাননীয় আদালত হইতে ইস্যু করা তিনটি পারমানেন্ট ওয়ারেন্ট সহ মোট পাঁচটি মামলায় সে জড়িত ছিল এবং উক্ত মামলাগুলি বিভিন্ন আদালতে বিচারাধীন আছে। এই হাফলং জমাতিয়া উল্লিখিত মুসলিম মহিলাদের উপর ধর্ষণের অভিযোগের মূল আসামী। তার সহযোগী আফুরাই জমাতিয়া, ছলাগাজী, কালাগাজী জমাতিয়া এবং সাহায্যকারী কালা মিঞা ও কামাল হুসেন পলাতক আছে। তাদের ধরার জন্য সবরকমের প্রচেষ্টা পুলিশের পক্ষ থেকে জারি আছে। উল্লিখিত মহিলাদের প্রয়োজনীয় ডাক্তারী পরীক্ষা ত্রিপুরা সুন্দরী হাসপাতালে করানো হইয়াছে। উল্লিখিত তিনজন মহিলা ছাড়া তদন্তকালে আরো তিনজন মহিলার নাম পাওয়া যায় ১) আছিয়া বিবি, স্বামী মন্টু মিঞা, ২) নিপুয়ারা বিবি, স্বামী নিছকল মিঞা এবং ৩) জামিলা বিবি, স্বামী তাহের ইসলাম। তাদের উপর ধর্ষণের চেষ্টা করা হইয়াছিল বলিয়া পুলিশের কাছে ও মাননীয় আদালতে জবানবন্দী দিয়েছে। উক্ত মোকদ্দমার তদন্তের ভার উদয়পুরের সার্কেল ইন্সপেক্টরের উপর ন্যস্ত করা হইয়াছে এবং অতিরিক্ত পুলিশ সুপারের তত্ত্বাবধানে আছে।

ইতিমধ্যে এই ঘটনাবলীর পরিপ্রেক্ষিতে একাধিক মাননীয় বিধানসভার সদস্য মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানান এবং বিচার বিভাগীয় তদন্তের দাবী জানান। ত্রিপুরা মহিলা কমিশনের একটি তদন্তকারী দল উদয়পুরে যান এবং এলাকা ছাড়া পরিবার ও নির্যাতিতা মহিলাদের সাথে কথা বলেন। পরবর্তী সময়ে মহিলা কমিশনও তাঁদের একটি তদন্ত রিপোর্ট সহ প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে কিছু সুনির্দিষ্ট প্রস্তাব রাজ্য সরকারের সামনে উপস্থিত করেন। মহিলা কমিশনের প্রদত্ত রিপোর্টে এটাও প্রকাশ পায় যে, বৈরী বা বৈরী সহযোগীরা গত কয়েক মাস যাবৎ সংশ্লিষ্ট এলাকার বাসিন্দাদের ঘর বাড়ী থেকে অস্ত্রের মুখে ভয় দেখিয়ে গরু বাছুর হাঁস, মুরগী ইত্যাদি যথেচ্ছভাবে নিয়ে যেত বৈরীদের এসব অত্যাচারের জের হিসাবে রাইয়াবাড়ী এলাকা থেকে প্রায় ১৩০টি সংখ্যালঘু পরিবার

উদয়পুর শহর সংলগ্ন ছনবন, পিলপাড়া, সোনামুড়া ও ধজনগর ইত্যাদি স্থানে চলে আসে। তাঁদের জেলা প্রশাসন থেকে কিছু সাহায্য করা হয়। রাইয়াবাড়ীতে শান্তি বৈঠক করা হয় যাতে চলে আসা পরিবারগুলি আবার স্ব-স্ব স্থানে ফিরে যেতে পারে।

বিষয়টি পূর্ণাঙ্গ তদন্ত করে প্রকৃত সত্য উদ্ঘাটনের লক্ষ্যে রাজ্য সরকার তদন্ত কমিশন আইন অনুসারে একজন কর্মরত সিনিয়র জেলা জজকে নিয়ে বিচার বিভাগীয় কমিশন গঠন করার সিদ্ধান্ত নিয়েছেন। সত্বর একজন জেলা জজের নাম সুপারিশ ও অনুমোদন দেওয়ার জন্য মাননীয় গৌহাটী হাইকোর্টের কাছে অনুরোধ পাঠানো হয়েছে। অনুমোদন পাওয়া গেলে কমিশন গঠন করে সত্বর তদন্তকার্য্য শুরু করা হবে।

ইতিমধ্যে রাইয়াবাড়ী এলাকায় স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনা, নিরাপত্তা ব্যবস্থা জোরদার করা, সুস্থ পরিবেশ সৃষ্টি করে চলে আসা পরিবারদের ফিরিয়ে নেওয়ার প্রচেষ্টা চালানো হচ্ছে। এদের আরো কিভাবে সাহায্য করা যায় তা সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন।

মাননীয় সদস্যগণ, বিশেষ করে মাননীয় সদস্য শ্রী বিল্লাল মিঞা সাহেব যেটা বলেছেন যে, সংখ্যালঘু অংশের জনগণের নিরাপত্তা দেওয়ার দায়িত্ব সংখ্যা গুরু অংশের গণতান্ত্রিক শক্তির যারা আছে তাদেরকেই দিতে হবে। অত্যন্ত সত্য কথা এবং সরকার সেখানে তার দায়িত্ব অস্বীকার করতে পারে না।

আমরা সমস্ত দিক থেকে সচেষ্ট কি করে এই পরিবারগুলো নির্ভয়ে আবার ঐ এলাকায় দ্রুত ফিরে যেতে পারেন তার জন্য ব্যবস্থা নেওয়া যায়। জেলা প্রশাসনকে সেটা বলা হয়েছে যাতে এলাকার মানুষের সাথে কথা বার্তা বলে তাদের যথাযথ প্রোটেকশন দেওয়া যায় সে ব্যাপারে যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** পয়েন্ট অব্ ক্যারিফিকেশান স্যার, একটা অনুরোধ এই যে তদন্ত কমিশন করেছেন তাতে আসামী চিহ্নিত হবে, অ্যারেস্ট হবে. কিন্তু তাতে আমার মনে হয় যেহেতু প্রাথমিকভাবে যে কয়জনের বিরুদ্ধে অভিযোগ এসেছে, তাদের বিরুদ্ধে অ্যাকশান নেওয়াটা জরুরী এই জন্য তদন্ত কমিশনের অপেক্ষায় না থেকে অ্যাকশন নেওয়া দরকার। দ্বিতীয় যারা এসেছেন তাঁদের যাতে দ্রুত ফিরিয়ে নেওয়া যায় এটা খুবই কর্মসূচী হিসাবে সরকার গ্রহণ করুন। আমরা যারা বিরোধী দলের আছি—আমরা সর্ব্বতোভাবে এই কাজে সাহায্য করব। কারণ যারা এসেছেন তারা সবাই কৃষিজীবী। উদয়পুরে তাদের জীবিকার কোন সুযোগ থাকার কথা নয়। ইতিমধ্যে তারা আর্থিক সংকটের সম্মুখীন হয়েছেন। কাজেই সরকার যেন এই কাজটা জরুরী ভিত্তিতে করেন।

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রস্তাবগুলি রেখেছেন বা আমি বলব পরামর্শ-সেগুলি নিশ্চয়ই আমরা বিবেচনায় রেখে কার্য্যকরী করার উদ্যোগ নেব। এবং সংশ্লিষ্ট এলাকায় বিধানসভায় যারা আছেন বা বিধানসভায় যারা নেই এই রকম রাজনৈতিক দলের যারাই আছেন-সবাইকে নিয়ে বসে আলোচনা করে দ্রুত কিভাবে স্বাভাবিক অবস্থা ফিরিয়ে নিয়ে আসা যায় তার জন্য সাহায্যের যে আশ্বাস দিয়েছেন আমরা নিশ্চয়ই সেটাকে সঠিকভাবে কাজে লাগাবো। এবং দ্রুত স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনার জন্য উপযুক্ত ব্যবস্থা নেব। এ ং অপরাধী হিসেবে যাদেরকে চিহ্নিত করা হয়েছে তাদেরকে ধরার জন্য আমাদের প্রচেষ্টা অব্যাহত রয়েছে। এটা বিচার বিভাগীয় তদন্তের জন্য অপেক্ষা করবনা—সেটা তার গতিধারা নিয়ে চলবে।

**শ্রীজওহর সাহা** ( বিরোধী দলনেতা ) :—পয়েন্ট অব্ ক্যারিফিকেশান স্যার, ঘটনাটা যেভাবে বলা হচ্ছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বল্লেন আসলে রাজনৈতিক দৃষ্টিকোণের উর্ধে উঠে ঘটনাটাকে মোকাবিলা করা দরকার। আমরাও সেটা চেয়েছিলাম প্রথম থেকেই যে ঘটনাটা যেটা ঘটেছে— এবং যারা অ্যাকিউজড্, যারা দোষী এরা যাতে পার না পায়। পাশাপাশি যে সকল মহিলা নির্য্যাতিত হয়েছেন এরা কিন্তু আমি বলেছি যে তাদের উপর প্রেসার রয়েছে মুখ বন্ধ রাখার জন্য। কিছু মুখ খুলেছে বাকিরা সাহস পাচ্ছেনা। ফলে সম্পূর্ণ ব্যাপারটাকে যাতে তারা এই ইন্‌ভেষ্টিগেশনে সাহস করে এসে সমস্ত কিছু বলতে পারে তার ব্যবস্থা যেন করা হয়। দ্বিতীয়তঃ এই ইন্‌ভেষ্টিগেশনের কাজের জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যেটা বলছেন যে একজন কর্মরত জেলা জজ্ তদন্ত করার জন্য রাজ্য সরকার সিদ্ধান্ত নিয়েছেন এবং হাইকোর্টে এই ব্যাপারে নাম দিয়েছেন।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, হাইকোর্টে নাম দেওয়া হয়নি, নাম চাওয়া হয়েছে।

**শ্রীজওহর সাহা** :— ঠিক আছে, হাইকোর্টে যে নাম চাওয়া হয়েছে সেখানে স্যার, এখন পুলিশ কিন্তু ইন্‌অ্যাক্‌টিভ্ হয়ে আছে। স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি। এখানে পুলিশ বলছে যে, এটাতো এখন আর আমাদের হাতে নেই। আমি নিজেও কথা বলেছি—তাদের সাথে তারা বলেছেন যে এটা এখন আর আমাদের হাতে নেই। সরকার সিদ্ধান্ত নিয়েছেন এটার জুডিশিয়েল এন.কোয়ারীর জন্য। এখন হাইকোর্টে নাম চাওয়া হয়েছে কিন্তু তাতে সময় লাগতে পারে। কিন্তু পুলিশের এই যে মানসিকতা কেন হয়েছে সে ব্যাপারটা মাননীয় মুখ্যমন্ত্রী একটু দেখবেন কি?

দ্বিতীয়তঃ কথা হলো—এই যে মুসলিম পরিবারগুলি তাদের সেখানে দ্রুত ফিরিয়ে নিয়ে যাওয়া এবং তারা যে বর্তমানে আর্থিক সংকটে পড়েছেন এবং তাদের বাঁচার জন্য কিংবা তাদের অনাহারের হাত থেকে রক্ষা করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কি ধরনের ব্যবস্থা নেওয়া

হয়েছে বা ব্যবস্থা নেবেন এই ব্যাপারে একটু পরিস্কারভাবে বললে জিনিসটা পরিস্কার হবে। কারণ এরাতো এখন নিরাশ্রয় অবস্থায় আছে। কোথাও থাকার জায়গা নেই, খাওয়ার জায়গা নেই, কোথায় থাকবে এরা? কিভাবে কতদিন তাদের এই অবস্থাটা চলবে? সুতরাং যতদিন পর্য্যন্ত তাদের পুনর্বাসনের ব্যবস্থা না নেওয়া হচ্ছে ততদিন পর্য্যন্ত এই পরিবারগুলিকে রক্ষণাবেক্ষণের দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে স্যার। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, মুসলিমরা যাতে স্ব-স্ব স্থানে ফিরে যেতে পারেন এই ব্যাপারে আমি বিধায়কদের নিয়ে একটি সর্বদলীয় কমিটি গঠন করার প্রস্তাব দিতে চাই।

**মিঃ স্পীকার :—** শুধু মাত্র বিধায়ক কেন? সবাই থাকতে পারেন এটাতে। যাঁরা সমাজের ভাল চান তাঁরা যেমন থাকবেন ঠিক তেমনি থাকবেন আপনারাও। বিষয়টা মাননীয় মুখ্যমন্ত্রী পরিস্কার করে বলেছেন। কাজেই এই নিয়ে নতুন করে আর কিছু বলার প্রয়োজন রয়েছে কি?

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে মাননীয় বিরোধী দলনেতা যে বিষয়টা তুলেছেন—আমরা বলেছি যে হাইকোর্টের কাছে লিখে পাঠিয়েছি। আমরা এটা দ্রুত শুরু করতে চাই। আমাদের কোন পছন্দ নেই। তাঁরা যে নামটা ঠিক, করে দেবেন আমরা তাঁকে দিয়েই বিচার-বিভাগীয় তদন্ত শুরু করব। বিচার-বিভাগীয় তদন্ত শুরু হওয়ার আগে পুলিশ নিষ্ক্রিয় হয়ে থাকবে এটা অবশ্য আমার জানা নেই। এরকম হওয়ার কথাও নয়। বিচার-বিভাগীয় তদন্ত চলাকালে পুলিশ তদন্ত চালাতে পারে এতে অসুবিধার কিছু নেই। প্রয়াত বিমল সিন্হার ক্ষেত্রে দুটিই চলছে। কোন অসুবিধা হয় নাইতো। যেটা আমরা জানি না সেটা আপনারা কি করে জানলেন সেটা অবশ্য আমার জানা নেই। যাই হোক এই তথ্য তৈরী করতে গিয়ে আমরা পুলিশেরই সাহায্য নিয়েছি। আমি নিজে এই তথ্য তৈরী করিনি। তৈরী করতেও পারব না।

দ্বিতীয় পয়েন্ট হচ্ছে, বিপন্নদের আমরা কি দিয়েছি—সেটা আমি বলতে গিয়ে প্রথমেই জানাতে চাই বিপন্নদের সাহায্য করার বিষয়টা টাকার পরিমাণ দিয়ে পরিমাপ করা যায় না। সেটা ২০০ বা ১০০ এই রকম কিছুই আমি বলতে চাই না। একটি অনুষ্ঠানে বিধায়ক বিল্লাল মিঞা সাহেব একটি বিষয়ে আমার দৃষ্টি আকর্ষণ করেছিলেন। তিনি একটা অসুবিধার কথা বলতে চেয়েছেন সেটা আমি বলতে চাইছি না। উনি সঠিকভাবে পরামর্শ দিয়ে বলেছিলেন এটা হলে কি হত? তাদের তো সাহায্য করতে হবে। আসার পথেই আমি সিদ্ধান্ত নিয়েছি। আমি বুঝলাম উনি যা বলেছেন ঠিকইতো বলেছেন। বিচার-বিভাগীয় তদন্ত যেখানে শুরু করা হচ্ছে

সেখানে আমরা যদি বিপন্নদের সাহায্য করি তাহলে কেউ প্রশ্ন তুলতে পারেন তাদেরকে প্রভাবিত করার চেষ্টা হচ্ছে। তারা কেন প্রভাবিত হবেন? বস্ত্রনগর থেকেই ফিরে এসে রেবেনিউ সেক্রেটারীকে ডেকে বললাম তাড়াতাড়ি তাদেরকে সাহায্য করার চেষ্টা করুন। সি. এস তখন এখানে ছিলেন না। এই প্রস্তাবটা আমাদের কাছে এসেছিল। কিন্তু সিদ্ধান্ত না নেওয়ার ফলে সেটা স্থগিত ছিল।

সাহায্য আমরা তাদেরকে করেছি। তাদের প্রতি আপনাদের যে দরদ রয়েছে আমাদের দরদ তার থেকে কোন অংশেই কম নয়। কিন্তু সাহায্য করতে গেলে সরকারকে কতগুলি নীতি-নির্দেশিকার মধ্যদিয়ে চলতে হয়। আমরা যদি সবাইকে সাহায্য করতে পারতাম তাহলে আমাদের চাইতে কেউ বেশী খুশি হতেন না। পুলিশ থেকে আমাকে বলা হয়েছে বিপন্নদের মধ্যে পুরুষ যাঁরা তাঁদের কেউ কেউ আছেন সেখানে। কিন্তু সেখানে তাঁরা সাহস পান না থাকতে। আমরা পুলিশ প্রশাসন এবং সেখানকার সরকারী প্রশাসনের সঙ্গে কথা বলব। অন্যদিকে ঐ এলাকার মধ্যে সাম্প্রদায়িক ঐক্যের বাতাবরণ তৈরী করতে হবে। ঐ এলাকার যিনি বিধায়ক আছেন তিনি ঐ এলাতেই জন্মেছেন। ফলে তিনিও এই ব্যাপারে সাহায্য করতে পারবেন। সকলের সঙ্গে আলোচনা করেই প্রশাসন সম্ভাব্য পদক্ষেপগুলি নেবে। হুট করে কিছু করা যায় না। এই বিষয়টা নিয়ে খুব বেশী কথাও বলা যায় না। এটা আমাদের সবারই লজ্জা। তবে আমরা বিপন্নদের সাহায্য করার বিষয়টা নিশ্চয়ই দেখব।

**শ্রীবিমলাল মিঞা :—** মিঃ স্পীকার স্যার, আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিপন্নদের অনেকেই আশ্রয় নিতে বাধ্য হয়েছেন পার্শ্ববর্তী অঞ্চলের আত্মীয়-স্বজনের বাড়ীতে। অন্যত্রও অনেকে আশ্রয় নিয়েছেন। আমার প্রস্তাব হচ্ছে বিপন্নদের সবাইকে একটা আশ্রয় শিবির করে সেখানে রাখার কোন ব্যবস্থা করা যায় কিনা মাননীয় মুখ্যমন্ত্রী সেটা বিচার-বিবেচনা করবেন কি? আশ্বস্ত যাতে হতেপারে ওখানকার মানুষ সেই ব্যবস্থা করা। এটা করতে হলে এখানে সমস্ত দলের এম. এল. এরা রয়েছেন যারা বাইরে আছে তারা বাইরে থাকবে এই রকমভাবে ইউনিটি করে একটি কমিটি গঠন করা যায় কিনা এবং তাদের ওখানে যাওয়ার পরে কোন পলিসি নেওয়া হবে এটা আজকে আমি বলার জন্য বলব না এটা পুরো মুখ্যমন্ত্রীর উপর ছাড়লাম। কিন্তু ছাড়ার আগে আপতকালীন তারা যে থাকবে সেই ব্যবস্থা করা সম্ভব হবে কিনা মাননীয় মুখ্যমন্ত্রী এটা একটু পরিস্কার করে বললে ভাল হবে। এবং কত দিনের মধ্যে যেতে পারবে ১৫ দিন ২০ দিন? অন্যথায় এখন জমির রোয়া দেওয়ার সময় চলে যাচ্ছে, যাদের জমি আছে তারা কিন্তু আর ধান লাগাতে পারবে না। যাদের সব্জী আছে সেই সবজী কিন্তু শেষ। কিন্তু তারা তো সেখানে গিয়ে একটা কিছু করতে হবে সেগুলি যদি করতে হয় তাহলে খুব তাড়া-

তাড়ি করা উচিৎ। আর একটা হলো আপতকালীন কি ব্যবস্থা নেওয়া হবে? আর সেখানে যে সম্পদ বাড়ীঘর নষ্ট হয়ে গেছে। তারা যখন সেখানে ফেরৎ যাবে তখন সরকারের বিভিন্ন স্কীম রয়েছে মাইনরিটি দপ্তরের স্কীম আছে, পঞ্চায়েতের স্কীম আছে এবং এ, ডি, সি'র স্কীম আছে সেগুলি আমি মাননীয় মুখ্যমন্ত্রী'র উপর দায়িত্ব ছাড়লাম। কিন্তু আপতকালীন ব্যবস্থা কি করবেন মাননীয় মুখ্যমন্ত্রী যদি সভাকে পরিষ্কার করেন তাহলে আমি গর্বিত হব।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ):— সবটাই পরিষ্কার করে বলেছি। একই কথা বললেন। বললাম যেটা সেটা হলো আগরতলা থেকে আমরা গিয়ে সেখানকার মানুষদের মধ্যে আমরা বিশ্বাস সৃষ্টি করতে পারব না। স্থানীয় জনসাধারণ যারা স্থায়ী বাসিন্দা পুরানো মানুষ, অভিবাবক এক সাথে খেলেছে, এক সাথে স্নান করেছে বড় হয়েছেন এক সাথে এরা যদি একে অপরের মধ্যে বিশ্বাস সৃষ্টি করতে না পারেন তাহলে আগরতলা থেকে গিয়ে আমরা খুব বেশী সাহায্য করতে পারব না। কাজেই সেই জায়গায় প্রশ্ন হলো ঐ এলাকার যারা মানুষ এলাকার অভিবাবক তারা এই ব্যাপারটা নিয়ে এগিয়ে আসতে হবে। সেটাকে কিভাবে ইনভলব করা যায় তার অনতিবিলম্বে চেষ্টা নেওয়া হবে। এই বিধানসভায় আলোচনার জন্য আমরা অপেক্ষা করছি না। তার আগে থেকে বলছি এই কাজটা করার জন্য। আপনি যেটা বলেছেন যে বারান্দায় স্পেসিফিকেলি কোটিং দিস যে একটা বারান্দায় এইরকম একটা পরিবার ছিল, আমাকে বলেছে এইরকম কে বলেছে, আমি বলছি বিধায়ক বলেছেন তোমরা লক্ষ্য কর কোথায় তারা, খোঁজ কর তাদের কোথাও যাদের একেবারে কোন আত্মীয়সজন নেই থাকার জায়গা নেই সেটাও প্রশাসনের কথা বলে যদি এইরকম করতেই হয়, অনেক জায়গায় কিছু আসতে চান না ক্যাম্পে, ক্যাম্প লাইফ ইজ নো লাইফ। মেয়ে ছেলে নিয়ে ক্যাম্পে থাকা যায় না। কেউ থাকতে চান না কষ্ট করে হলেও থাকতে চান আত্মীয়সজনের বাড়ীতে। এইরকম যদি থাকে সেটা আলোচনা করে করতে হবে। আমরা চাই তারা নিরাপদে থাকুক দ্রুত ফিরে যাক। সেই জায়গার জন্য আন্তরিকতার কোন ঘাটতি থাকবে না। তবে সেখানে আপনি ঐ এলাকার প্রতিনিধি না হলেও যেহেতু আপনি গেছেন আপনার সঙ্গে কথা বলতে কোন রকম দ্বিধা সরকার বোধ হয় করবেন না, সমস্ত রকম পরামর্শ করবেন কোন অসুবিধা নেই।

**মিঃ স্পীকার**:— এই সভা আগামী ১৫ই ফেব্রুয়ারী, ২০০০ইং মঙ্গলবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মুলতবী রইল।

**AXNNEURE—'A'**

Admitted Starred Question No. :— 12

Name of the Member. Sri Kajal Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the "POWER" Department be pleased to state :—

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে কল্যাণপুর গাঁও পঞ্চায়েত, পূর্ব কল্যাণপুর, কমলনগর, কুঞ্জবন (পূর্ব), দক্ষিণ খিলাতলী মোহরছড়া ও জগন্নাথ বাড়ী গাঁও পঞ্চায়েতের অবশিষ্ট অংশে বিদ্যুতের লাইন টানা সম্পূর্ণ হবে কি না।

২। না হলে এর কারণ কি এবং কবে নাগাদ করা হবে বলে আশা করা যায় ?

**উত্তর**

১। না।

২। উপরোক্ত এলাকাগুলি বর্তমান চালু স্কীমে অন্তর্ভূক্ত না থাকার কারণে এই আর্থিক বৎসরে বিদ্যুতের লাইন টানা সম্ভব নয়।

Admitted Starred Question No 18

Name of the Member :— Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য যে রাজ্যে "জালনোট"—এরকারণে সাধারণ মানুষ প্রতিদিন নানাভাবে দূর্ভোগের শিকার হচ্ছেন ?

২। জালনোট এর কারবারী কোন চক্রকে এখন পর্যান্ত ধরা সম্ভব হয়েছে কিনা ?

**উত্তর**

১। জালনোটের সহ কিছু লোক ধরা পড়েছে। তবে এই সমস্যাটি আমাদের রাজ্যে এখনো ততটা তীব্র হয়ে দেখা দেয়নি।

২। এই ধরনের কোন চক্রকে ধরা সম্ভব হয়নি। তবে জালনোট সহ পাঁচ জনকে গ্রেপ্তার করা হয়েছে। এই সমস্যাগুলি তদন্তাধীন আছে। এ বিষয়ে পুলিশ সহ সংশ্লিষ্ট বিভিন্ন মহলকে সদা-সতর্ক থাকতে বলা হয়েছে।

Admitted Starred Question No.—50

Name of the Member :— Shri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be Pleased to state:—

**প্রশ্ন**

১। বর্তমানে (২৭শে ডিসেম্বর, '৯৯ ইং তারিখের হিসাব অনুসারে) রাজ্যে কত সংখ্যক সেনাবাহিনী, সি, আর, পি, এফ, আসাম রাইফেলস, সীমান্তরক্ষী ও রাজ্যের পুলিশ বাহিনী রয়েছে ?

২। উক্ত বাহিনীগুলোর হাতে কি কি ধরণের অস্ত্র-সস্ত্র রয়েছে, এবং

৩। তাদের দ্বারা উগ্রপন্থী দমন বা মোকাবিলা করা সম্ভব কি না এই ব্যাপারে সরকার কি চিন্তা ভাবনা করছেন ?

১। ২৭শে ডিসেম্বর, ১৯৯৯ ইং সনে রাজ্যে নিরাপত্তা বাহিনীর সংখ্যা নিম্নে দেয়া গেল :—

| | | |
|---|---|---|
| ক ) | সি, আর, পি, এফ, | ১৩ ব্যাটেলিয়ন। |
| খ ) | আসাম রাইফেলস্ | ৪ ব্যাটেলিয়ন। |
| গ ) | বি, এস, এফ্ | ৯ ব্যাটেলিয়ন। |
| ঘ ) | টি, এস, আর, | ৬ ব্যাটেলিয়ন। |
| ঙ ) | ত্রিপুরা পুলিশ | ৪৫৮৬ জন। |

রাজ্যে সেনাবাহিনী মোতায়েন নেই। বি, এস, এফ-এর ৯টি ব্যাটেলিয়ন সীমা সুরক্ষার কাজে আছে ; উগ্রপন্থী দমনের জন্য নয়।

২। এই বাহিনীগুলোর নিম্নলিখিত অস্ত্র সস্ত্র রয়েছে :—

এস, এল, আর, কারবাইন, এ. কে—৪৭, ৩০৩ রাইফেল, এল, এম, জি, ইত্যাদি।

৩। উক্ত বাহিনীগুলোর মধ্যে কেবলমাত্র সি, আর, পি, এফ, আসাম রাইফেলস এবং টি, এস, আর বাহিনী উগ্রপন্থী দমনের কাজে নিযুক্ত আছে। নিরাপত্তা বাহিনীর সংখ্যা উগ্রপন্থী দমনের জন্য যথেষ্ট নয়।

Admitted Starred Question No. 73

Name of the Msmber's :— Shri Pranab Debbarma
Shri Khagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য, ত্রিপুরা রাজ্যে এখনো বে-আইনী অনুপ্রবেশ ঘটেছে ?

২। যদি সত্য হয়ে থাকে, তাহলে অনুপ্রবেশ রোধের জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। অনুপ্রবেশ রোধের জন্য রাজ্য সরকার ত্রিপুরায় ১০টি স্থানে এম, টি, এফ ক্যাম্প স্থাপন করেছে। ধর্মনগর, কৈলাশহর, কমলপুর, খোয়াই, কদমতলা, সোনামুড়া, নরসিংগড়, আগরতলা,

কমলাসাগর ও বিলোনীয়ায় এই ক্যাম্পগুলি রয়েছে। এম, টি, এফ এবং জেলা পুলিশ অনুপ্রবেশ রোধের কাজে নিয়োজিত আছে। তাছাড়া বি, এস, এফ ও একাজে নিয়োজিত আছে। রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে বি, এস, এফ-এর সংখ্যা বৃদ্ধি ও সীমান্তে কাটাতারের বেড়া দেয়ার জন্য অনুরোধ জানানো হয়েছে।

Admitted Starred Question No. 88

Name of the Members :— Sri Khagendra Jamatia
Sri Pranab Deb Barma.

Will the Hon'ble Minister in-charge of the Home Department be pleassed to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, টি, এস আর বাহিনী নিয়োগের ক্ষেত্রে ১০০ পার্সেন্ট রোষ্টার পূরণ করা হয়নি ?

২। না হলে, কবে নাগাদ পূরণ করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১নং ও ২নং

টি, এস, আর বাহিনী নিয়োগের ক্ষেত্রে ১০০ পয়েন্ট রোষ্টার মানা হচ্ছে। কিন্তু এখনও সমস্ত পদগুলি পূরণ করা যায় নাই। শূন্য পদগুলো দ্রুত পূরণের জন্য সম্ভাব্য সকল রকম উদ্যোগ গ্রহণ করা হচ্ছে।

Admitted Starred Question No. 97.

Name of the Member :— Shri Ratan Lal Nath,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

প্রশ্ন

১। আরক্ষা কর্মী স্বল্পতার কারণে নিরিহ মানুষের উপর লুটেরা বৈরীদের চক্রান্তমূলক ঘৃণ্য আক্রমণ প্রতিহত ও জনগণের জীবন সম্পত্তি রক্ষার্থে রাজ্য সরকারের ব্যবস্থাপনায় সন্ত্রাস কবলিত এলাকায় গ্রামরক্ষী বাহিনী গঠনে সরকার বাস্তবসম্মত পদক্ষেপ নিতে আগ্রহী কি না ;

২। আগ্রহী হলে কবে কিভাবে করা হবে এবং আগ্রহী না হলে এর যথার্থ কারণ কি ?

উত্তর

১। হ্যাঁ, গ্রামরক্ষী বাহিনী গঠনে সরকার সিদ্ধান্ত নিয়েছেন।

২। বাস্তবায়নের জন্য একটি অধ্যাদেশ জারী করা হয়েছে এবং উহা কার্যকরী করার জন্য পুলিশকে নির্দেশ দেয়া হয়েছে।

Admitted Starred Question No. 98.

Name of the Member :— Shri Ratan Lal Nath,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State.

১। ইহা কি সত্য যে ত্রিপুরাতে সাম্প্রদায়িক মনোভাবাপন্ন যে সকল বৈরী রাজ্যবাসীর উপর ক্ষতিকারকভাবে ক্রমাগত আক্রমণ সংঘটিত করেছে তাদের কয়টি ঘাঁটি বাংলাদেশের অভ্যন্তরে রয়েছে।

২। বাংলাদেশ সরকার যাতে ঘাঁটিগুলি ধ্বংস করে দেয় এই ব্যাপারে রাজ্য ও কেন্দ্রীয় সরকারের গৃহীত পদক্ষেপগুলি কি?

## উত্তর

১নং ও ২নং প্রশ্নের উত্তর

হ্যাঁ, এই ধরনের খবর রাজ্য সরকারের গোচরে আছে। এই বিষয়টি রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারকে জানিয়েছেন। যেহেতু বিষয়টি দু'টি রাষ্ট্রের তাই এসম্পর্কে কেন্দ্রীয় সরকারকে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এসম্পর্কে কেন্দ্রীয় সরকার নির্দ্দিষ্টভাবে কি ব্যবস্থা গ্রহণ করেছেন তা রাজ্য সরকারের জানা নেই।

Admitted Starred Question No.—99.

Name of the Member :— Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of the "POWER" Department be pleased to State—

## প্রশ্ন

১। রাজ্যে বিদ্যুতের চাহিদার সঙ্গে সামঞ্জস্য রেখে যোগান বৃদ্ধির পরিকল্পনা রয়েছে কি না?

২। যদি থাকে পরিকল্পনা বাস্তবায়িত করতে কি পরিমাণ অর্থের প্রয়োজন এবং অর্থের সংস্থান কিভাবে করা হবে। এবং

৩। বর্ত্তমান অর্থবছরে বিদ্যুৎ দপ্তর বিভিন্ন কাজে কতটাকার দরপত্র আহ্বান করেছে এবং সে অনুসারে কাজের অগ্রগতি কতটুকু?

## উত্তর

১। হ্যাঁ রয়েছে।

২। বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি রাজ্যে পরিকল্পনা বাস্তবায়িত করতে অর্থের প্রয়োজন নিম্নরূপ :—

| প্রকল্পের নাম | আনুমানিক ব্যয় | অর্থের উৎস |
|---|---|---|
| ক) রুখিয়া ১×২১ মেগাওয়াট গ্যাস থার্মাল এক্সটেনসান প্রকল্প (ফেইজ—২) | ৮৫.১৭ কোটি টাকা | কেন্দ্রীয় সরকারের নন-লেপ্সোবল ফাণ্ড। |
| খ) বড়মুড়া ১×২১ মেগাওয়াট গ্যাস থার্মাল এক্সটেনসান প্রকল্প | ৯৬.৩৬ কোটি টাকা | উত্তর-পূর্বাঞ্চলীয় পর্ষদের অনুমোদনের অপেক্ষায়। |
| গ) রুখিয়া ১×২১ মেগাওয়াট গ্যাস থার্মাল এক্সটেনসান প্রকল্প (ফেইজ—১) | ৮৫.১৭ কোটি টাকা | রাজ্য পরিকল্পনা খাতে সংস্থান সাপেক্ষে। |
| ঘ) ৫০০ মেগাওয়াট গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্প। | | নিপকোর সহযোগিতায়। |

● । বর্ত্তমান অর্থবছরে বিদ্যুৎ দপ্তরে বিভিন্ন কাজের জন্য মোট ৩৬৫৩.৫১ লক্ষ টাকার দরপত্র আহ্বান করা হয়েছে।

উপরোক্ত কাজগুলোর অগ্রগতি নিম্নরূপ :—

| ক্রমিক নং | কাজের বিবরণ | কাজ শেষ করার নির্দ্ধারিত লক্ষ্য মাত্রা |
|---|---|---|
| ক) | কৈলাশহর গৌরনগর ১৩২ কে. ভি. সাব-ষ্টেশান কাজ চলছে। | ৩১-০৩-২০০০ইং। |
| খ) | কুমারঘাটে পূর্বকাঞ্চনবাড়ী ১৩২ কে. ভি. সাব-ষ্টেশানের কণ্ট্রোলরুম। | ৩১-১২-২০০০ইং। |
| গ) | সাব্রুম ৬৬/১১ কে. ভি সাব-ষ্টেশান | ৩১-৩-২০০০ইং। |

ঘ) আগরতলা গ্রীড সাব-ষ্টেশানের পরিবর্ধন চূড়ান্ত অনুমোদন পাওয়া গেছে।
নিম্নলিখিত সাব-ষ্টেশানগুলোর দরপত্র অনুমোদনের অপেক্ষায় রয়েছে,

ক) ঋষ্যমুখ ৩৩ কে. ভি. সাব-ষ্টেশান

খ) রাজনগর ৩৩ কে. ভি. সাব-ষ্টেশান

গ) জোলাইবাড়ী ৩৩ কে. ভি. সাব-ষ্টেশান

ঘ) গণ্ডাছড়া ৩৩ কে. ভি সাব-ষ্টেশানের কাজের দরপত্র পুনরায় আহ্বান করা হচ্ছে।

ঙ) আগরতলা পাওয়ার হাউসে ৩৩/১১ কে. ভি ১×১৫ এম. ভি. এ সাব-ষ্টেশানের কাজের দরপত্র অনুমোদনের অপেক্ষায় আছে।

চ) ১৩২ কে. ভি সাব-ষ্টেশান কুমারঘাট (কাঞ্চনবাড়ী)
ছ) ১৩২ কে ভি. সাব-ষ্টেশান উদয়পুর।
জ) ৬৬ কে. ভি সাব-ষ্টেশান বিলোনিয়া ১×১০ এম. ভি. এ। কাজ চলছে।

পরিবাহী লাইনের কাজের বিবরণ :—

ক) ১৩২ কে ভি. কৈলাশহর কুমারঘাট বিদ্যুৎ পরিবাহী লাইন ৩১.৩.২০০০ইং।
খ) ৬৬ কে. ভি. সাঁতচান্দ হইতে সাব্রুম পর্য্যন্ত পরিবাহী লাইন ৩১.৩.২০০০ইং।
গ) ৬৬ কে ভি. বিলোনীয়া বগাফা পরিবাহী লাইন ৩১.৩.২০০০ইং।
ঘ) আগরতলা হইতে উদয়পুর ভায়া রুখিয়া ১৩২কে. ভি. লাইন কাজ চলছে (৩১-১২-২০০০ইং)
ঙ) আমবাসা হইতে গণ্ডাছড়া ৩৩ কে ভি লাইন
চ) বিলোনীয়া—শ্রীমুখ " "
ছ) বিলোনীয়া—রাজনগর " "
জ) বগাফা—জুলাইবাড়ী " "
ঝ) আগরতলা পাওয়ার হাইস হইতে সচিবালয় পর্য্যন্ত মাটির নীচ দিয়ে ১১ কে. ভি. লাইন বসানোর কাজ চলছে।

Admitted Stairod Question. No.—102

Name of the Member : Sri Joy Gobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to State :-

প্রশ্ন

১) রাজ্যে এফ, সি, আই-এর গুদাম কয়টি ও কোথায় কোথায়?
২) দঃ ত্রিপুরার উদয়পুরে এফ, সি, আই-এর গুদাম আছে কি না?
৩) না থাকলে তার কারণ এবং সেখানে গুদাম তৈরীর কোন পরিকল্পনা আছে কি না?

উত্তর

১) ১৫ (পনেরো)টি নিম্নলিখিত জায়গায় অবস্থিত :—
ধর্মনগর :— ৫ (পাঁচ)টি।
চুড়াইবাড়ী :— ১ (এক)টি।
কুমারঘাট :— ১ (এক) টি (ভাড়া করা)।

অরুণধুতিনগর :— ৪ (চার)টি ( ভাড়া করা )।

হঁাপানিয়া :— ৪ (চার)টি ( ভাড়া করা )।

মোট :— ১৫ (পনেরো)টি।

২ ) নাই।

৩ ) কারণ জানা নাই। তবে ৫০০০ (পাঁচ হাজার) মেট্রিকটন কেপাসিটির গুদাম তৈরীর পরিকল্পনা আছে।

Admitted Starred Question No.— 131

Name of the Member :— Shri Samir Deb Sarkar,

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to state :-

প্রশ্ন

১) খোয়াই মহকুমার কল্যাণপুর খাদ্য গুদামটি নির্মাণের কাজ কবে শেষ হয়েছিল?

২) বর্তমানে কল্যাণপুর খাদ্য গুদামে কতজন কর্মচারী নিযুক্ত আছেন ও কি কি সামগ্রী গুদামজাত আছে।

৩) অফিসটিলা ও গণকীস্থিত ( খোয়াই ) খাদ্য গুদামে কর্মরত শ্রমিকের বিশ্রামের জন্য কোন শেড্ নির্মাণ করা হবে কি না?

উত্তর

১) খোয়াই মহকুমার কল্যাণপুর খাদ্য গুদামটি নির্মাণের কাজ ১৯৯৬ সালের শেষ দিকে শেষ হয়েছিল।

২) বর্তমানে কল্যাণপুর খাদ্য গুদামে কোন কর্মচারী নিযুক্ত নাই এবং এখনও কোন খাদ্য সামগ্রী গুদামজাত করা সম্ভব হয় নাই।

৩) পরিকল্পনা আছে।

Admitred Starred Question No.—152.

Name of the Member :— Shri Prakash Chandra Das.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state:—

প্রশ্ন

১। গত পাঁচ বছরে রাজ্য থেকে মেয়ে পাচারের ঘটনা কতগুলি সংঘটিত হয়েছে এবং যারা ফিরে এসেছে তাদের নাম ঠিকানা কি;

২। এই মেয়ে পাচার চক্রের সন্ধান রাজ্য সরকার পেয়েছিল কিনা ; এবং

৩। পেয়ে থাকলে কি ধরনের ব্যবস্থা আরক্ষা দপ্তর থেকে নেওয়া হয়েছে ?

উত্তর

১। গত পাঁচ বছরে রাজ্য থেকে মেয়ে পাচারের সুনির্দিষ্ট কোন অভিযোগ সংক্রান্ত মামলা নথীভূক্ত হয়নি।

২। প্রশ্ন উঠে না।

৩। ঐ

Admitted Starred Question No. 179

Name of the Member :—Shri Joygobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State.

প্রশ্ন

১। ১৯৯৮ ইং এর ১লা জানুয়ারী থেকে ১৯৯৯ ডিসেম্বর পর্য্যন্ত মিশ্রবসতি অঞ্চলের কয়টি বাজার উগ্রপন্থীদের দ্বারা অগ্নিদগ্ধ হয়েছে ( বিভাগ ভিত্তিক হিসাব ) ;

২। তার মধ্যে কতগুলি পুনরায় তৈরী করা হয়েছে ?

৩। পিত্রা বাজারটির বাজার শেড অবিলম্বে তৈরী করার জন্য ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

উত্তর

১। উক্ত সময়ে উদয়পুর মহকুমার পিত্রা বাজার ও অমরপুর মহকুমার তৈতু বাজারটি উগ্রপন্থী দ্বারা দগ্ধ হয়েছে।

২। তৈতু বাজারটি পুনরায় তৈরী করা হয়েছে।

৩। বিষয়টি কৃষি দপ্তরে খতিয়ে দেখা হচ্ছে।

Admitted Starred Question No. 180

Name of the Member :— Shri Rati Mohan Jamatia.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State. —

প্রশ্ন

১। রাজ্য সরকারের হিসাবে রাজ্যে এখনও কতজন উগ্রপন্থী রয়েছে ?

২। উগ্রপন্থীদের হাতে কি কি ধরনের অস্ত্রসস্ত্র রয়েছে এবং

৩। উগ্রপন্থীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন ?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে উগ্রপন্থীর সংখ্যা প্রায় ৭৫০ থেকে ৮৫০ জনের মত।

২। উগ্রপন্থীদের হাতে নিম্নলিখিত ধরনের অস্ত্র-সস্ত্র মজুত আছে এস. এল, আর এ কে ৫৬, এ কে ৪৭, এম ১৬, এল. এম, জি, রিভলবার, গ্রেনেড ইত্যাদি।

৩। উগ্রপন্থীদের স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনতে রাজ্য সরকারের উদ্যোগ সমূহ নিম্নে দেওয়া হল :—

ক) বিপথগামী উগ্রপন্থীদের রাজ্য অথবা কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনার টেবিলে বসতে এবং অস্ত্রসস্ত্র সহ আত্মসমর্পণ করার জন্য আবেদন জানানো হচ্ছে।

খ) রাজ্যের সার্বিক উন্নয়নে এবং বিশেষভাবে উপজাতির উন্নয়ন ও উপজাতি অধ্যুষিত এলাকায় উন্নয়নে রাজ্য সরকার ১৫ দফা-গুচ্ছ উন্নয়ন প্রকল্প সহ বিভিন্ন উন্নয়ন কর্মসূচী গ্রহণ ও রূপায়ণ করে চলেছে।

গ) যে সব উগ্রপন্থী কেন্দ্র ও রাজ্য সরকারের আবেদনে সাড়া দিয়ে আত্মসমর্পণ করবে তাদের পুনর্বাসনের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক ঘোষিত আত্মসমর্পণ ও পুনর্বাসন প্রকল্প রাজ্য সরকার গ্রহণ করেছে।

Admitted Starred Question. No. 215

Name of the Member :-- Shri Jawhar Saha

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be Pleased to Stated :—

**প্রশ্ন**

১। অমরপুর মহকুমায় নৈলাক বাঘাযতীন কলোনী, নূতন বাজারের বাড়ঝাড়িয়া, খেদারবল, চেলাগাংমুখ, চেলাগাং, নেপালটিলা ধাকছড়ায় ২০০০ সালের মধ্যে পুলিশ ফাঁড়ি অথবা অস্থায়ী পুলিশ ক্যাম্প স্থাপন করা হবে কিনা ;

২। হলে কোন্ কোন্ স্থানে কবে নাগাদ হবে ;

৩। না হলে কারণ কি ?

**উত্তর**

১ এবং ২নং

অমরপুরের চেলাগাং এ আসাম রাইফেলস ক্যাম্প বর্তমানে রয়েছে। এ ছাড়া অন্যান্য স্থান অস্থায়ী ক্যাম্প বা পুলিশ ফাঁড়ি স্থাপনের পরিকল্পনা বর্তমানে নেই।

৩। বৈরী সমস্যার তীব্রতা এবং নিরাপত্তা বাহিনীর প্রাপ্য সংখ্যা বিবেচনায় রেখেই অমরপুর মহকুমার বিভিন্ন স্থানে নিরাপত্তা বাহিনী মোতায়েন করা হয়েছে।

Admitted Starred Question No. 224

Name of the Member :— Sri Narayan Choudury.

Will the Hon'ble Minister-in-charge of the "POWER" Department be pleased to state.

প্রশ্ন

১। বিশালগড় মহকুমায় ১৯৯৪ থেকে ১৯৯৯ ইং সন পর্যন্ত কতটি বৈদ্যুতিক খুঁটি পোতা হয়েছে।

২। এরমধ্যে বৈদ্যুতিক তার সংযোগহীন খুঁটির সংখ্যা কত ? এবং

৩। ঐ খুঁটিগুলিতে কবে নাগাদ তার সংযোগ সম্পন্ন করা হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। বিশালগড় মহকুমায় ১৯৯৪ থেকে ১৯৯৯ ইং সন পর্যন্ত মোট ৪৫৯৭ টি বৈদ্যুতিক খুঁটি পোতা হয়েছে।

২। এর মধ্যে বৈদ্যুতিক তার সংযোগহীন খুঁটির সংখ্যা ৩৮৯টি।

৩। গ্রামীণ বৈদ্যুতিকরণ সংস্থা থেকে সারাই প্রকল্প ঋণ নিয়ে এই কাজগুলি করা হবে। কিছু কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে। বাকী কাজগুলোর স্কীম অনুমোদন হলে পর্যায়ক্রমে করা হবে।

Admitted Starred Question No. 229

Name of the Member :— Shri. Jawhar Saha

Will the Minister in-charge of the Law Department be pleased to state.

প্রশ্ন

১। বৃদ্ধ পিতা-মাতাদের ভরণপোষণের ভার কর্মক্ষম ছেলে-মেয়েদের উপর বাধ্যতামূলক করার জন্য রাজ্যে কোন আইন চালু আছে কি :

২। না থাকিলে বর্তমান বিধানসভার অধিবেশনে এ ধরণের আইন প্রণয়ন করে রাজ্যে কার্যাকরী করা হবে কিনা ;

৩। এ ধরনের আইন চালু করার ক্ষেত্রে কোন প্রকার প্রতিবন্ধকতা আছে কি ?

উত্তর

১। বৃদ্ধ পিতা-মাতাদের ভরণপোষণের ভার কর্মক্ষম ছেলে-মেয়েদের উপর বাধ্যতামূলক করার জন্য রাজ্যে নতুন আইন করার দরকার নেই। কারণ Cr.P.C.'র-১২৫ নং ধারা মোতাবেক কর্মক্ষম ছেলে মেয়েরা বৃদ্ধ পিতা মাতাকে ভরণপোষণ দিতে বাধ্য। এই আইন ভারতীয় সংসদ কর্তৃক পাশ করা আইন এবং সারা দেশে এটা প্রচলিত।

১। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এই প্রশ্নের উত্তর নিষ্প্রয়োজন।

৩। প্রশ্ন উঠেনা।

**Admitted Starred Question No. 233**

**Name of the Member :— Sri Jawhar Saha**

**Will the Hon'ble Minister-in-Charge of the Jail Department be pleased to state:**

**প্রশ্ন**

১। রাজ্যের জেলখানাগুলিতে ১৫ই জানুয়ারী ২০০০ সাল পর্যন্ত কতজন লোক আটক আছে ? জেল ভিত্তিক পুরুষ ও মহিলার পৃথক হিসাব।

২। এদের মধ্যে কতজন সাজাপ্রাপ্ত কয়েদী আছে ?

৩। ইহা কি সত্য যে রাজ্যের কয়েকটি জেলখানায় আসন ( সীট ) অতিরিক্ত কয়েদীদের রাখা হইয়াছে ?

**উত্তর**

১। সারা রাজ্যে জেলখানাগুলিতে ১৫ই জানুয়ারী ২০০০ সাল পর্যন্ত সবমোট ৮২৬ জন লোক আটক আছে। জেলখানা ভিত্তিক পৃথকভাবে সাজাপ্রাপ্ত পুরুষ, মহিলা এবং বিচারাধীন পুরুষ, মহিলার হিসাব নিম্নে কারাগার ভিত্তিক দেওয়া হইল।

| কারাগারের নাম | সবমোট | সাজাপ্রাপ্ত | | বিচারাধীন | |
|---|---|---|---|---|---|
| | | পুরুষ | মহিলা | পুরুষ | মহিলা |
| আগরতলা কেন্দ্রীয় কারাগার | ৩৬৫ | ২১৭ | — | ১৪৮ | — |
| " মহিলা " | ৭ | — | ৪ | — | ৩ |
| কৈলাসহর জেলা কারাগার | ৭৬ | ২ | — | ৭৪ | — |
| ধর্মনগর মহকুমা " | ৭৭ | ২ | — | ৭৪ | ১ |
| কমলপুর " " | ২৫ | ২ | — | ২৩ | — |
| খোয়াই " " | ৩৯ | ১ | — | ৩৮ | — |
| সোনামুড়া " " | ১৬ | — | — | ১৬ | — |
| উদয়পুর জেলা কারাগার | ১০১ | ৩ | — | ৯৮ | ১ |
| সাব্রুম মহকুমা কারাগার | ১৩ | — | — | ১৩ | — |
| বিলোনীয়া " " | ৫০ | ৯ | — | ৩৯ | ২ |
| অমরপুর " " | ৫৬ | ১ | — | ৫৫ | — |
| সবমোট— | ৮২৬ | ২৩৭ | ৪ | ৫৭৮ | |

| ২। সাজাপ্রাপ্ত কয়েদীর সংখ্যা | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|
| | ১৩৭ জন | ৪ জন | ২৪১ জন |

৩। রাজ্যের একমাত্র কেন্দ্রীয় কারাগার ব্যতীত অন্যান্য কারাগারগুলিতে আসনের অতিরিক্ত কয়েদী রাখা হয় নাই। কেন্দ্রীয় কারাগারের কয়েদীর আসন সংখ্যা ২০০ ( দুইশত ) জন ১৫-১-২০০০ ইং তারিখে কেন্দ্রীয় কারাগারের কয়েদীর সংখ্যা হল ২১৭ ( দুইশত সতের ) জন পুরুষ।

**Admitted Starred Question No. 234**

**Name of Member :—Shri Joygobinda Deb Roy.**

**Will the Hon'ble Minister-in-Charge of the 'POWER'' Department be pleased to State .**

**প্রশ্ন**

১। বর্তমানে ত্রিপুরার রাজ্যে ঘাটতি মিটাতে কত মেগাওয়াট বিদ্যুৎ দরকার এবং

২। রাজ্যে বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধির জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন ?

**উত্তর**

১। বর্তমানে রাজ্যে সর্বোচ্চ বিদ্যুতের চাহিদা প্রায় ১২৫ মেগাওয়াট।

বিদ্যুৎ যোগান :— ক) দৈনিক নিজস্ব উৎপাদন ৫০ মেগাওয়াট

খ) দৈনিক উত্তর-পূর্বাঞ্চলীয় কেন্দ্রীয় বিদ্যুৎ কেন্দ্রগুলোতে রাজ্যের শেয়ার ৩৫-৪০ মেগাওয়াট

৮৫ ৯০ মেগাওয়াট

দিনের সর্বোচ্চ চাহিদার সময়ে ঘাটতি ৩৫-৪০ মেগাওয়াট যা প্রতি ফিডারে পর্য্যায়ক্রমে দেড় ঘন্টা লোড্ শেডিং এর মাধ্যমে পূরণ করা হয়ে থাকে।

২। রাজ্যের বিদ্যুতের উৎপাদন বৃদ্ধির লক্ষ্যে নিম্নলিখিত প্রকল্পগুলি স্থাপনের কাজ হাতে নেওয়া হয়েছে

ক) পরিকল্পনা কমিশনের সুপারিশ অনুসারে নন-লেপসবল সেন্ট্রালপুল ফাণ্ডে রুখিয়ায় একটি ২১ মেগাওয়াটের গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্প স্থাপনের ( রুখিয়া ফেইস-২ ) প্রাথমিক কাজ বর্তমান অর্থ বছরে হাতে নেওয়া হয়েছে।

খ) উত্তর-পূর্বাঞ্চলীয় পর্ষদের ( এন. ই. সি ) আর্থিক অনুদানে বড়মুড়ায় একটি ২১ মেগাওয়াট গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্প স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের অনুমোদনের অপেক্ষায় আছে।

গ) পরিকল্পনা কমিশনের সুপারিশ অনুসারে রাজ্য পরিকল্পনা খাতে রুখিয়ায় একটি ২১ মেগাওয়াট গ্যাস ভিত্তিক তাপ বিদ্যুৎ প্রকল্প ( রুখিয়া ফেইস-১ ) প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে।

ঘ) পরিকল্পনা কমিশনের সুপারিশ অনুসারে রাজ্যের প্রাচীনতম গোমতী জল-বিদ্যুৎ প্রকল্পের কিছু কিছু যন্ত্রাংশের পরিবর্তন, পরিবর্ধন ও আধুনিকরণের মাধ্যমে পুন উৎপাদনের কাজ হাতে নেওয়া হয়েছে।

ঙ) রাজ্যে ৫০০ মেগাওয়াট ক্ষমতা সম্পন্ন গ্যাস ভিত্তিক তাপ-বিদ্যুৎ প্রকল্প স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকার নেপকোকে দায়িত্ব দিয়েছেন।

Admitted Starred Question,No. 242

Name of the Member :— Sri Birajit Sinha

Will the Hon'ble Minister-In-Charge of the Home Department be pleased to state.

১। ১৯৯৮ইং সনের ১০ এপ্রিল থেকে ১৯৯৯ইং সনের ৩১শে ডিসেম্বরের মধ্যে রাজ্যে উগ্রপন্থী আক্রমণের কতটি ঘটনা সংঘটিত হয়েছে

২। এসব আক্রমণে কতজন লোক নিহত ও আহত হয়েছে,

৩। উক্ত সময়ের মধ্যে কতজন উগ্রপন্থী নিরাপত্তাবাহিনীর সঙ্গে সংঘর্ষে নিহত হয়েছে।

উত্তর

১। ১৯৯৮ইং সনের ১০ইং এপ্রিল থেকে ১৯৯৯ইং সনের ৩১শে ডিসেম্বর পর্যান্ত উগ্রপন্থী আক্রমণের ঘটনার সংখ্যা মোট ৬১৫ টি।

২। উক্ত সময়ে উগ্রপন্থী আক্রমণে নিহত ও আহতের সংখ্যা নিম্নরূপ :-

| নিহত | আহত |
|---|---|
| ৩৫১ জন | ৩৩৫ জন |

৩। উক্ত সময়ে নিরাপত্তাবাহিনীর সঙ্গে উগ্রপন্থীর সংঘর্ষে মোট ২৩ জন উগ্রপন্থী নিহত হয়েছে।

Admitted Starred Question No.—243

Name of the Member :— Sri Birajit Sinha.

Will the Hon'ble Minister-in-charge of the "POWER" Department be pleased to State.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, অর্থাভাবের অজুহাতে বিদ্যুৎ দপ্তর নেপকো রামচন্দ্রনগর ইউনিট থেকে

বিদ্যুৎ ক্রয় করছে না, যার ফলশ্রুতিতে লোড্‌শেডিং-এর সময় সীমা বাড়াতে হয়েছে।

২। সত্য হলে লোডশেডিং এর সময়সীমা কমাতে দপ্তর কি কি উদ্যোগ নিয়েছেন ?

উত্তর

১। না, ইহা সত্য নহে।

২। লোড শেডিংএর সময়সীমা কমাতে নিজস্ব উৎপাদন বৃদ্ধির প্রকল্প হাতে নিয়েছে

ক) রুখিয়া ( ফেইজ -২ ) ১× ২১ মেগা-ওয়াট একসটেনসান।

খ) বড়মুড়া ১ × ২১ মেগাওয়াট গ্যাস থার্মাল এক্সটেনশান প্রকল্প।

Admitted Starred Question No. 255

Name of the Member :—Shri Nagendra Jamatia

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.

প্রশ্ন

১। তেলিয়ামুড়া থানাধীন কৃষ্ণমুড়া এবং নতুনবাজার থানাধীন বৈরাগী দোকান এলাকায় টি. এস. আর জোয়ানদের হামলার ঘটনায় জড়িতদের কোন শাস্তি দেওয়া হয়েছে কি :

১। যদি শাস্তি হয়ে থাকে তাহলে কি ধরনের শাস্তি দেওয়া হয়েছে ?

উত্তর

১ নং ও ২ নং প্রশ্নের উত্তর

বৈরাগী দোকানের ঘটনার পরিপ্রেক্ষিতে গৃহীত ব্যাবস্থাদি

ক) ঘটনার অব্যবহিত পরে তদন্তের ভার আই. জি. পি ( আইন শৃঙ্খলা ) উপর ন্যস্ত করা হয়। উনার তদন্তের ভিত্তিতে প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হয়।

খ) এসিস্টেন্ট কমাণ্ডেন্ট এবং একজন ইন্সপেক্টরকে টি. এস. আর-বাহিনী থেকে সরিয়ে দেওয়া হয় এবং তাদের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত কার্য্য শুরু করা হয়।

গ) অভিযুক্ত টি. এস আর. প্লেটুনটকে ব্যাটালিয়ান এর অন্যান্য প্লেটুন-এর মধ্যে ছড়িয়ে দেওয়া হয়েছে এবং সংশ্লিষ্টদের বিরুদ্ধে বিভাগীয় তদন্ত কার্য্য শুরু করা হয়েছে। তদন্ত কার্য্য সম্পন্ন হওয়া সাপেক্ষে তাদেরকে কোন গুরুত্বপূর্ণ দায়িত্ব দেওয়া হচ্ছে না।

ঘ) ভারতীয় দণ্ডবিধির ৪৩৬/৩৫৪/ ৩৯৭/৩২৫ ধারা এবং অস্ত্র আইনের ২৭ ধারা অনুসারে এই ঘটনার পরিপ্রেক্ষিতে নূতন বাজার থানায় একটি মামলা নথীভুক্ত করা হয়েছে। এই মামলার তদন্তের দায়িত্ব সি. আই. ডিকে দেওয়া হয়েছে।

দোষীদের সনাক্ত করার জন্য তিন তিন বার টি. আই. পেরেড করানো হয়েছে এবং সনাক্ত কৃত অভিযুক্ত টি. এস, আর. বাহিনীর কর্মীদের বিরুদ্ধে যথাযথ বিভাগীয় তদন্ত কার্য্য শুরু করা হচ্ছে।

চ) একজন হ'বিলদার ও একজন রাইফেলম্যানকে গ্রেপ্তার করা হয়েছে এবং উভয়কে চাকুরী থেকে সাময়িক ভাবে বরখাস্ত করা হয়েছে।

( কুন্মুড়া নহে ) কুঞ্জমুড়া ঘটনার পরিপ্রেক্ষিতে গৃহিত ব্যবস্থাদি নিম্নরূপ :-

ক) এ বিষয়ে তদন্ত করার দায়িত্ব আই, জি, পি ( এডমিনিস্ট্রেশান ) যিনি আইন শৃংখালার দায়িত্বে ছিলেন তার উপর ন্যস্ত করা হয়েছিল।

খ) সি. আই. ডি. কে বিস্তারীত তদন্তের দায়িত্ব অর্পণ করা হয়েছে।

**Admitted Starred Question No. 256**

**Name of the Member :— Shri Nagendra Jamatia**

**Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State.**

**প্রশ্ন**

১। অমরপুর মহকুমার পল্কু, গামাকু, কাচকো ও পাহাড়পুরে সি, আর, পি. এফ, ক্যাম্প বসানো হবে কি।

২। না হইলে তার কারন·

**উত্তর**

১। বর্তমানে এমন কোন প্রস্তাব নেই।

২। নিকটবর্ত্তী নিরাপত্তা শিবিরগুলো থেকে এই এলাকাগুলোর নিরাপত্তা ব্যবস্থা করা হচ্ছে। রাজ্যের বর্ত্তমান নিরাপত্তা বাহিনীর সংখ্যার স্বল্পতার কারণে নতুন নিরাপত্তা শিবির খোলা যাচ্ছে না।

**Admitted Starred Question No. 269**

**Name of the Member :— Shri Narayan ch. Choudhury.**

**Will the Hon'ble Minister-in-charge of the Home Dopertment be pleased to State.**

**QUESTION**

a) Whether any public Interest Litigation has been filed in the Surpeme Court seeking stens agoinst illegal infiltration of Bangladesh Nationals into India ?

b) If so, whether the State of Tripura has been made aparty to it.

c) If the answer of (a) and (b) are in affirmative whether the Government of Tripura has submitted its affidavit in the Supreme Court,

d) If so, the contents of such Affidavit ?

**ANSWER**

a) Yes

b) Originally the Union of India and the State of West Bengal were made parties. Subsequently the Hon'ble Supreme Court has directed the State Government of Tripura and others to file response in the matter.

c) Yes.

d) The State Govt. stated in the Affidavit that there have been instances of infiltration from across the border and the Government has taken measures to check the problem.

Mobile Task Force has been established in the State since 1974 to detect and push back the foreign nationals. A total of 1,13,074 foreign nationals have been detected and pushed back since then upto the and of January, 2000. The State Government requested the Central Govt. to strengthen the M. T. F. to augment the B. S. F. deployment and to erect a fence along the border.

Admitted Starred Question No. 270

Name of the Msmber :— Shri Shyama Charan Tripura.

Will the Hon'ble Minister-in-charge of the Food & Civil Supplies Department be pleased to State :—

**প্রশ্ন**

১। ইহা কি সত্য, লংতরাইভ্যালী মহকুমার ছৈলেংটা গাঁওসভার জনসাধারণগণ স্বাক্ষর সম্বলিত এক আবেদনে ছৈলেংটা রেশন সপ দ্বিধা বিভক্ত করার আবেদন জানিয়েছেন ?

২। সত্য হলে এ সম্পর্কে সরকারী সিদ্ধান্ত কি ?

**উত্তর**

১। হ্যাঁ।

২। বিষয়টি বিবেচনাধীন সরকারের আছে।

Admitted Starred Question No. 271

Name of the Member :— Shri Rabindra Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

## প্রশ্ন

১। গত ১লা জানুয়ারী ৯৯ ইং হইতে ২৮শে জানুয়ারী ২০০০ ইং পর্য্যন্ত সারা রাজ্যে কয়টি নারী ধর্ষণের ঘটনা ঘটেছে। (মহকুমা ভিত্তিক হিসাব)।

## উত্তর

১। উক্ত সময়ের মধ্যে মোট ৮৩টি নারী ধর্ষণের অভিযোগ নথীভূক্ত হয়েছে। মহকুমা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| মহকুমার নাম | মোট নারী ধর্ষণের ঘটনার সংখ্যা |
|---|---|
| ১। সদর— | ১৭ |
| ২। বিশালগড়— | ৪ |
| ৩। সোনামুড়া— | ৫ |
| ৪। খোয়াই— | — |
| ৫। উদয়পুর— | ১০ |
| ৬। অমরপুর— | ১ |
| ৭। বিলোনীয়া— | ১৪ |
| ৮। সাব্রুম— | ৬ |
| ৯। কৈলাশহর— | ৭ |
| ১০। কাঞ্চনপুর— | ৭ |
| ১১। ধর্মনগর— | ৭ |
| ১২। কমলপুর— | ৪ |
| ১৩। লংতরাইভ্যালী— | ১ |
| ১৪। গণ্ডাছড়া— | — |

Admitted Starred Question No.—277

Name of the Member :— Shri Rabindra Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be Pleased to state:—

**প্রশ্ন**

১। গত ১লা জানুয়ারী ১৯৯৯ইং হইতে ২৮শে জানুয়ারী ২০০০ইং পর্য্যন্ত রাজ্যে উগ্রপন্থী আক্রমণে নিহত, আহত ও অপহৃত হয়েছে ? ( মহকুমা ভিত্তিক হিসাব )

**উত্তর**

১। উক্ত সময়ে রাজ্যে উগ্রপন্থী আক্রমণে নিহত, আহত এবং অপহৃতদের সংখ্যা নিম্ন তালিকায় দেওয়া গেল :—

| মহকুমার নাম | নিহতের সংখ্যা | আহতের সংখ্যা | অপহৃতের সংখ্যা |
|---|---|---|---|
| (১) | (২) | (৩) | (৪) |
| ১। ধর্মনগর | ৩ | ১২ | ১৩ |
| ২। কৈলাশহর | ৮ | ৮ | ৯ |
| ৩। কাঞ্চনপুর | ৭ | ১১ | ২৩ |
| ৪। লংতরাইভ্যালী | ২৪ | ৫ | ৫৮ |
| ৫। গণ্ডাছড়া | ১২ | ৩ | ১৭ |
| ৬। কমলপুর | ৭ | ৯ | ১০ |
| ৭। খোয়াই | ৩০ | ৩৬ | ৪৪ |
| ৮। সদর | ৩৬ | ৪৪ | ৩৬ |
| ৯। বিশালগড় | ২৫ | ৩৪ | ১০৭ |
| ১০। সোনামুড়া | ৩ | ৫ | ১২ |
| ১১। অমরপুর | ২৮ | ৪৯ | ১১২ |
| ১২। উদয়পুর | ৩৬ | ৩৮ | ৫৮ |
| ১৩। বিলোনীয়া | ১০ | ৫ | ২৪ |
| ১৪। সাব্রুম | — | — | ২ |

**Admitted Starred Question No. 278**

**Name of the Member :—Shri Rabidra Deb Barma.**

**Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state.**

১) চতুর্থ বামফ্রন্ট সরকার ক্ষমতায় বসার পর রাজ্যে কতজন উগ্রপন্থী সরকারের নিকট আত্মসমর্পণ করেছে। ( ১৯৯৯ইং সনের ১১ই মার্চ থেকে ২৮শে জানুয়ারী ২০০০ পর্যন্ত )

২) যদি করে থাকে আত্মসমর্পণের সময় কি কি ধরনের অস্ত্র জমা দিয়েছে ?

৩) আত্মসমর্পণকারীদের কি কি সরকারী সুবিধা দেওয়া হয়েছে ?

**উত্তর**

১) ১৯৯৯ইং সনের ১১ই মার্চ থেকে ২৮শে জানুয়ারী ২০০০ পর্যান্ত সময়ে মোট ৩০ জন উগ্রপন্থী আত্মসমর্পণ করেছে। এর মধ্যে ১৯ জন এন. এল. এফ. টি ২০/৫/৯৯ তারিখ উদয়পুরের ধ্বজনগরে ২৩ আসাম রাইফেলের কমাণ্ডিং অফিসারের কাছে আত্মসমর্পণ করে এবং ১১ এন. এম. এফ বৈরী National Militia Force ৩১ | ৩ | ৯৯ তারিখ মনু বি. ডি. ও অফিসে লংতরাইভ্যালির মহকুমা শাসকের কাছে আত্মসমর্পণ করে।

১) ক) ২০ | ৪ | ৯৯ইং তারিখে যে ১৯ জন এন. এল. এফ. টি বৈরী আসাম রাইফেলের নিকট আত্মসমর্পণ করে তারা নিম্নবর্ণিত অস্ত্রগুলি জমা দেয় :—

১) দেশী বন্দুক—৮টি

১) দেশী পিস্তল—৪টি

খ) ৩১ | ৩ | ৯৯ইং যে ১১ জন এন. এম. এফ ( ন্যাশানাল মিলিলিয়া ফোর্স ) বৈরী লংতরাইভ্যালী মহকুমা শাসকের নিকট আত্মসমর্পণ করে তারা নিম্ন বর্ণিত অস্ত্রগুলি জমা দেয় :—

১) ৩৮ রিভলভার ৬ রাউণ্ডগুলিসহ ১টি।

২) গ্রেনেড— ২টি

৩) দেশী বন্দুক—৯টি ( ১২টি কার্তুজসহ )

৩) আত্মসমর্পণকারী ১৯ জন এন এল. এফ. টি বৈরীকে ২৫০০ টাকা হারে এককালিন আর্থিক অনুদান দেওয়া হয়।

Admitted Starred Question. No.—286

Name of the Member : Sri Prakash Ch. Das.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

প্রশ্ন

১। রাজ্যে সন্ত্রাসজনিত কারণে যারা বাস্তুচ্যুত হয়েছেন তাদেরকে আন্তর্জাতিক মানবাধিকার সনদের ৩ (তিন) নং ধারা মোতাবেক স্ব-স্ব আবাসে পুনরায় প্রতিষ্ঠিত করার জন্য রাজ্য সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন ?

উত্তর

১। ক) বাস্তুচ্যুত পরিবারগুলি যাতে স্ব স্ব স্থানে ফিরে যেতে পারে তার সুষ্ঠ পরিবেশ সৃষ্টি করার লক্ষ্যে প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হচ্ছে।

খ) নিরাপত্তা কর্মী সংখ্যার উপর নির্ভর করে ক্ষতিগ্রস্ত গ্রামগুলিতে যথাযথ সম্ভাব্য নিরাপত্তা ব্যবস্থা নিশ্চিত করা হচ্ছে।

গ) ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে তাদের পুড়ে যাওয়া ঘরগুলি পুনর্নির্মাণ করার জন্য সাহায্য করা হচ্ছে। এ ছাড়া বিভিন্ন কর্মসংস্থান প্রকল্পেও এইসব ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে সাহায্য করা হচ্ছে।

ANNEXURE—'B'

Admitted Un-starred Question No. 2

Name of the Member .— Sri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister in-charge of the "Power" Department be pleased to State.

প্রশ্ন

১। গত অর্থ বর্ষে কুটির জ্যোতি প্রকল্পে রাজ্যে কতটি পরিবারকে সুযোগ দেওয়া হয়েছিলো, ব্লক ভিত্তিক হিসাব।

২। বর্তমান অর্থবর্ষে ৩১.১২.৯৯ ইং পর্যন্ত কতটি পরিবারের জন্য কুটির জ্যোতি প্রকল্পে লাইন টানা সম্পন্ন হয়েছে এবং

৩। বর্তমান ১৯৯৯—২০০০ ইং অর্থবর্ষে আরও কত পরিবারকে উক্ত প্রকল্পের আওতায় আনা সম্ভব হবে ?

**উত্তর**

১। গত অর্থবর্ষে কুটির জ্যোতি প্রকল্পে রাজ্যে ৯৭৩৯টি পরিবারকে সুযোগ দেওয়া হয়েছিলো। ব্লক ভিত্তিক হিসাব নিচে দেওয়া হল :—

| ক্রমিক সংখ্যা | ব্লকের নাম | উপকৃত গ্রাহকের সংখ্যা |
|---|---|---|
| ১। | মাতাবাড়ী | ৪৫৫ |
| ২। | কিল্লা | ,, |
| ৩। | অমরপুর | ৪৫৫ |
| ৪। | করবুক | ৪৭৫ |
| ৫। | বগাফা | ৫০৫ |
| ৬। | রাজনগর | ৫০০ |
| ৭। | সাঁতচান্দ | ২৭৫ |
| ৮। | রুপাইছড়ি | ২৫১ |
| ৯। | পানিসাগর | ১৫৮ |
| ১০। | কদমতলা | ২১৭ |
| ১১। | পেঁচারথল | ২৮৩ |
| ১২। | দম্বদা | ৩৪৫ |
| ১৩। | জম্পুইহিল | ৩৫১ |
| ১৪। | কুমারঘাট | ৪৯০ |
| ১৫। | মনু | ১১০ |
| ১৬। | ছামনু | ১৭৫ |
| ১৭। | সালেমা | ১৭৭ |
| ১৮। | আমবাসা | ২১৬ |
| ১৯। | ডম্বুরনগর | ১৭৫ |
| ২০। | তুলাশিখর | ৩৮২ |
| ২১। | খোয়াই | ৫৫০ |
| ২২। | তেলিয়ামুড়া | ৫২৯ |

| ১ | ২ | ৩ |
|---|---|---|
| ২৩। | জিরানীয়া | ৩৩৬ |
| ২৪। | মান্দাই | ১২২ |
| ২৫। | মোহনপুর | ৪৯৮ |
| ২৬। | ডুকলি | ৫২০ |
| ২৭। | জম্পুইজলা | ৪৪১ |
| ২৮। | বিশালগড় | ৩৫৮ |
| ২৯। | মেলাঘর | ৪১০ |
| | মোট— | ৩৭৩৯টি |

২। বর্তমান অর্থবর্ষে ( ৩১ ডিসেম্বর ৯৯ইং পর্যন্ত ) মোট ৬৪৫৪টি পরিবারের কুটির জ্যোতি প্রকল্পে লাইন টানা সম্পন্ন হয়েছে।

৩। বর্তমান ১৯৯৯-২০০০ইং অর্থবর্ষে আরও ১২,৫৪৬টি পরিবারকে উক্ত প্রকল্পের আওতায় আনা সম্ভব হবে বলে আশা করা যায়।

Admitted Un-Starred Question No. 10

Name of the Member :—Shri Joygobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-Charge of the Home Department be pleased to State .

**প্রশ্ন**

১। গত ১৯৯৮ইং জানুয়ারী থেকে ৯৯ মার্চ পর্য্যন্ত কোন্ থানায় কত সংখ্যক নারী নির্যাতন ও ধর্ষণের ঘটনা জেনারেল ডাইরীতে রেকর্ড করা হয়েছে ;

২। এ সকল অপরাধমূলক কাজে কোন থানায় কত সংখ্যক অপরাধী অভিযুক্ত হয়েছে ; এবং

৩। কোন্ থানা থেকে কতজন অপরাধীকে জুডিসিয়াল ম্যাজিষ্ট্র্যাটের কোর্টে উপস্থিত করা হয়েছে ?

**উত্তর**

১নং, ২নং ও ৩নং প্রশ্নের উত্তর

প্রয়োজনীয় তথ্য নিম্ন তালিকায় দেওয়া গেল :—

| ক্রমিক সংখ্যা | থানার নাম | মহিলাদের উপর অত্যাচার | | | ধর্ষণ | | | শ্লীলতাহানি | | | পণপ্রথায় বলি | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | মামলা | অভিযুক্ত | অভিযুক্তকে গ্রেপ্তার ও কোর্টে পেশ | মামলা | অভিযুক্ত | অভিযুক্তকে গ্রেপ্তার ও কোর্টে পেশ | মামলা | অভিযুক্ত | অভিযুক্তকে গ্রেপ্তার ও কোর্টে পেরণ | মামলা | অভিযুক্ত | অভিযুক্তকে গ্রেপ্তার ও কোর্টে প্রেরণ |
| | | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) |
| ১। | কমলপুর | ১৯ | ২৯ | ১৮ | ৬ | ১১ | ৫ | — | — | — | — | — | — |
| ২। | সালেমা | ৯ | ১৭ | ১৪ | ১ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ৩। | আমবাসা | ১ | ৪ | ১ | — | — | — | — | — | — | — | — | — |
| ৪। | মনু | ১ | ১ | ১ | ১ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ৫। | ছামনু | — | — | — | ১ | ২ | ২ | — | — | — | — | — | — |
| ৬। | গঙ্গানগর | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| ৭। | গণ্ডাছড়া | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| ৮। | রইস্যাবাড়ী | — | — | — | ১ | ২ | ২ | — | — | — | — | — | — |
| ৯। | কৈলাসহর | ১৩ | ২৮ | ১৫ | ৭ | ১৫ | ৭ | — | — | — | — | — | — |
| ১০। | ফটিকরায় | ৮ | ১২ | ৭ | ৪ | ৫ | ৩ | — | — | — | — | — | — |
| ১১। | ধর্মনগর | ১৭ | ৪৬ | ২৫ | ২ | ৩ | ৩ | — | — | — | — | — | — |
| ১২। | চুরাইবাড়ী | ১৩ | ৩৭ | ২০ | ৩ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ১৩। | পানিসাগর | ৮ | ২৯ | ১০ | ৫ | ৯ | ৩ | — | — | — | — | — | — |

| | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ১৪। কাঞ্চনপুর | [illegible] | ১০ | [illegible] | ৪ | ৪ | ১ | — | — | — | — | — | — |
| ১৫। পেচারথল | — | — | — | ১ | ৪ | ১ | — | — | — | — | — | — |
| ১৬। দামছড়া | ৫ | ৬ | ৩ | ১ | ৩ | ২ | — | — | — | — | — | — |
| ১৭। ছাওমুন | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| ১৮। পূর্ব আগরতলা | ১০ | ১৬ | ১৬ | ৪ | ৫ | ৫ | — | — | — | — | — | — |
| ১৯। পঃ আগরতলা | ৯ | ১৮ | ১৮ | ৪ | ৬ | ৬ | — | — | — | — | — | — |
| ২০। জিরানীয়া | ১ | ১ | ১ | — | — | — | — | — | — | — | — | — |
| ২১। বিশালগড় | ৩ | ৬ | ৬ | ৪ | ৭ | ৭ | — | — | — | ১ | ১ | ১ |
| ২২। আমতলী | ৩ | [illegible] | ৮ | ২ | ৪ | ৪ | — | — | — | — | — | — |
| ২৩। টাকারজলা | ১ | ১ | ১ | — | — | — | — | — | — | — | — | — |
| ২৪। সিধাই | ৪ | ৪ | ৪ | ২ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ২৫। এয়ারপোর্ট | — | — | — | ২ | ১ | ২ | ২ | ২ | ২ | ৩ | ৫ | ৫ |
| ২৬। খোয়াই | ১ | ১ | ২ | ১ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ২৭। তেলিয়ামুড়া | ২ | [illegible] | ৪ | ৩ | ৪ | ৪ | — | — | — | — | — | — |
| ২৮। কল্যাণপুর | ৪ | ৫ | ৫ | — | — | — | — | — | — | — | — | — |
| ২৯। সোনামুড়া | ৬ | ৩ | ৩ | ৫ | ২ | ২ | — | — | — | — | — | — |
| ৩০। মেলাঘর | ১ | ৩ | ৩ | ১ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ৩১। কলমছড়া | ১ | — | — | ২ | ২ | ২ | — | — | — | — | — | — |
| ৩২। যাত্রাপুর | ১ | ৪ | ৪ | — | — | — | — | — | — | — | — | — |

| | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) | (ক) | (খ) | (গ) |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৩৩। রাধাকিশোরপুর | ১১ | ৩১ | ৩১ | ১০ | ১৪ | ১২ | — | — | — | — | — | — |
| ৩৪। কিল্লা | — | — | — | ২ | ৩ | ১ | — | — | — | — | — | — |
| ৩৫। বীরগঞ্জ | ২ | ৪ | ৯ | ১ | ৬ | ৬ | — | — | — | — | — | — |
| ৩৬। নূতনবাজার | ১ | ২ | ১ | ১ | ২ | ১ | — | — | — | — | — | — |
| ৩৭। তৈদু | ১ | ৪ | ১ | ১ | ১ | | — | — | — | — | — | — |
| ৩৮। অম্পি | — | — | — | — | — | — | — | — | — | — | — | — |
| ৩৯। সাব্রুম | ১ | ১ | ১ | ২ | ২ | ২ | — | — | — | — | — | — |
| ৪০। মনু বাজার | ৫ | ১২ | ৬ | ৪ | ৮ | ৩ | — | — | — | — | — | — |
| ৪১। বাইখোরা | ৫ | ১০ | ১০ | ৪ | ৫ | ৬ | — | — | — | — | — | — |
| ৪২। শান্তিবাজার | ৭ | ২০ | ১১ | ১ | ১ | ১ | — | — | — | — | — | — |
| ৪৩। পি. আর বাড়ী | ৬ | ১১ | ৯ | ৩ | ৬ | ৬ | — | — | — | — | — | — |
| ৪৪। বিলোনীয়া | ১৭ | ৩৩ | ২৭ | ৬ | ৯ | ৪ | — | — | — | — | — | — |
| মোট— | ২০১ | ৪২৫ | ২৯৫ | ১০৩ | ১৫৪ | ১৫৯ | ২ | ২ | ২ | ৪ | ৬ | ৬ |

Admitted Un-Starred Question No. 22.

Name of the Member :— Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the Home Depertment be pleased to State.

**প্রশ্ন**

১। খোয়াই মহকুমার আমপুরা পুলিশ আউট পোষ্টটি কবে তুলে নেওয়া হয়েছিল,

২। আমপুরা আউট পোষ্টটি পুনরায় এবং জরুরী ভিত্তিতে স্থাপনের কথা বিবেচনা করা হবে কি না ?

**উত্তর**

১। খোয়াই মহকুমার আমপুরা পুলিশ আউট পোষ্টটি গত ২৩-৩-১৯৯৮ ইং তারিখে তুলে নেওয়া হয়েছে।

২। নিরাপত্তা বাহিনীর স্বল্পতার জন্য এমন কোন প্রস্তাব বর্ত্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

Admitted Un-Starred Question No.—38.

Name of the Member :— Shri Ratan Lal Nath.

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State.

**প্রশ্ন**

১। উগ্রপন্থাজনিত কারনে যে সকল সরকারী কর্মচারী নিরাপত্তাহীনতায় জীবনের ঝুঁকি নিয়ে কাজ করছেন তাদের নিরাপত্তা প্রদানে ত্রিপুরা সরকার সুনির্দিষ্টভাবে কি কি ব্যবস্থা নিয়েছেন।

২। ইহা কি সত্য যে সরকারী কাজ পরিদর্শনে অথবা অন্য কোন কাজে প্রত্যন্ত অঞ্চলে যাতায়াতের জন্য রাজ্য প্রশাসনের আমলাদের নিরাপত্তা প্রদানের ব্যাপারে সম্প্রতি হোম ডিপার্টমেন্ট থেকে একটি নির্দেশিকা বা মেমোরেণ্ডাম প্রকাশিত হয়েছে ? এবং

৩। গত পাঁচ বছর রাজ্যে যে সকল সরকারী কর্মী বা আমলা উগ্রপন্থী কর্তৃক অপহৃত, নিহত এবং আহত হয়েছেন তাদের নাম পদবী ও ঠিকানা কি ?

**উত্তর**

১নং ও ২নং প্রশ্নের উত্তর

ক) উগ্রপন্থী উপদ্রুত এলাকা সফরের সময় দপ্তর প্রদান এবং তার উপরের স্তরের পদাধীকারীরা কি ধরনের নিরাপত্তা পাবেন সেই সম্পর্কে একটি বিস্তারিত স্মারকলিপি জারী করা হয়েছে

খ) রাজ্যে কর্মরত নিরাপত্তা বাহিনীগুলি সরকারী পদাধিকারীদের সরকারী কাজে বৈরী কবলিত এলাকা সফরের সময় সপ্তাহে একদিন নিরাপত্তা রক্ষী দেওয়ার জন্য নির্দিষ্ট করছে।

গ) এছাড়াও বিভিন্ন দপ্তরে রিকোন্সিসন্-এর ভিত্তিতে এবং নিরাপত্তার কর্মীর সংস্থান থাকলে থানা, মহকুমা ও জেলা পুলিশের দপ্তর থেকে প্রয়োজনীয় নিরাপত্তার ব্যবস্থা করা হয়।

৩। নিহত, আহত ও অপহৃত সরকারী কর্মচারী ও নিরাপত্তা কর্মীর বিস্তারিত বিবরণ সঙ্গীয় তালিকায় দেয়া গেল। এখানে উল্লেখ করা প্রয়োজন যে মোট ২২৬ জন অপহৃত হন মোট ২০৫ জন নিহত এবং ৪৯ জন আহত হন।

| | নিরাপত্তা বাহিনীর নাম | | | অন্যান্য আমলা কর্মচারীর নাম | | |
|---|---|---|---|---|---|---|
| বছর | নিহত | আহত | অপহৃত | নিহত | আহত | অপহৃত |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ |
| ১) | লেন্সনায়েক | কানাইলাল | | রঞ্জন দেববর্মা | — | প্রদীপ পাল |
| ১৯৯৫ | নিতাই দাস | সাহা | | ড্রাইভার | | (জে. ই) |
| | ১১৩ বি. এন, | হেড-কনষ্টেবল | | এগ্রিকালচার | | শিশির চিরাং |
| | বি, এস, এফ | | | পি. সি, সিঙ্গার | | ডঃ এস. কে বৈদ্য |
| ২) | কনষ্টেবল | প্রিয়লাল | উত্তম দেববর্মা | এস, ই/খুংলুং, | | (পশুপালন দপ্তর) |
| | উত্তম দেববর্মা | চৌধুরী | কনষ্টেবল, ডি, | | | সুব্রত চৌধুরী |
| | ডি, এ, আর [পঃ] | | এ, আর পশ্চিম | | | (মৎস দপ্তর) |
| ৩) | এস, আই, | তপন সরকাব | চিত্তরঞ্জন গুপ্ত | | | প্রেমানন্দ দাস |
| | বলিন দেব | | হোমগার্ড | | | (বন দপ্তর) |
| | কলমছড়া থানা | | আমবাসা থানা | | | অজিত কুমার দেব |
| ৪) | কনষ্টেবল | দীনেশ | জি, এম, ওয়েন | | | (শিক্ষক) |
| | স্বপন দেবনাথ | সরকার | বিনোদ | | | সুধীর দেবনাথ |
| | কলমছড়া থানা | | গ্রীফ কর্মী | | | (শিক্ষক) |
| ৫। | নারায়ণ দেবনাথ | সমীর সরকার | মধুবালা বেগম | | | প্রদীপকুমার |
| | কনষ্টেবল | | (হোমগার্ড) | | | দেবনাথ |
| | ঐ | | | | | (শিক্ষক) |
| ৬। | ধীলনচন্দ্র খলিফা | মনোরঞ্জন | ভানু ঘোষ | | | পরেশ বিশ্বাস |
| | কনষ্টেবল ১৪৬ | দাস | (হোমগার্ড) | | | (শিক্ষক) |
| | বি. এল; সি. | | | | | যুগল জমাতিয়া |
| | আর. পি. এফ. | | | | | (শিক্ষক) |

## প্রশ্ন

১। ১৯৯৩ ইং সনের ১লা এপ্রিল থেকে ২০০০ ইং সনের ১৫ই জানুয়ারী পর্যন্ত রাজ্যে বৈরীদের হাতে কতজন নিহত, আহত ও অপহৃত হয়েছে, (মহকুমা ভিত্তিক হিসাব),

২। উক্ত সময়ের মধ্যে রাজ্যে কতটি গৃহদাহ, অগ্নিসংযোগ ও নারী ধর্ষনের ঘটনা ঘটেছে, (মহকুমা-ভিত্তিক হিসাব)

৩। এ সকল ঘটনায় জড়িতদের সংখ্যা কত, (পৃথক পৃথক হিসাব)

৪। এ পর্যন্ত এ সকল ঘটনায় জড়িতদের মধ্যে কতজনকে গ্রেপ্তার করা হয়েছে ?

## উত্তর

১। ১৯৯৩ ইং ১লা এপ্রিল থেকে ২০০০ ইং সনের ১৫ই জানুয়ারী পর্যন্ত রাজ্যে বৈরীদের হাতে নিহত, আহত ও অপহৃত ব্যক্তিদের সংখ্যা নিম্নরূপ :—

| মহকুমার নাম | নিহতদের সংখ্যা | আহতদের সংখ্যা | অপহৃতদের সংখ্যা |
|---|---|---|---|
| উদয়পুর | ৬০ | ২৩ | ১৬৭ |
| বিলোনীয়া | ৩১ | ২৪ | ৭৯ |
| সাব্রুম | ১ | — | ২১ |
| অমরপুর | ১৪২ | ৪৭ | ৮০২ |
| সদর | ১৯০ | ২৫ | ২৩১ |
| বিশালগড় | ৭৬ | ১১ | ২১৫ |
| সোনামুড়া | ৩ | ১০ | ৬ |
| খোয়াই | ২২৪ | ৮৭ | ২১০ |
| কমলপুর | ৫৬ | ২০ | ১৭৫ |
| আমবাসা | ৫৯ | ৫ | ৫৯ |
| লংতরাইভেলী | ১২০ | ৬৭ | ২২৪ |
| গণ্ডাছড়া | ৬৮ | ২৮ | ১৭৪ |
| ধর্মনগর | ৫ | ৫ | ২৩ |
| কৈলাশহর | ২৫ | ৩৮ | ৪০ |
| কাঞ্চনপুর | ২৭ | ২৮ | ৭২ |

২, ৩, ৪ নং প্রশ্নের উত্তর :—

উক্ত সময়ের মধ্যে রাজ্যে গৃহদাহ, অগ্নিসংযোগ ও নারী ধর্ষণের ঘটনা নিম্নে দেয়া হল। এসকল ঘটনায় জড়িতদের-সংখ্যা এবং গ্রেপ্তারকৃত-লোকের সংখ্যাও নিম্নে দেয়া হল :—

| মহকুমার নাম | গৃহদাহ এবং অগ্নিসংযোগ | | | | নারীধর্ষণের অভিযোগ | | |
|---|---|---|---|---|---|---|---|
| | মামলার সংখ্যা | দগ্ধ গৃহের সংখ্যা | জড়িত ব্যক্তির সংখ্যা | গ্রেপ্তারকৃতদের সংখ্যা | মামলার সংখ্যা | জড়িত ব্যক্তিদের সংখ্যা | গ্রেপ্তারকৃতদের সংখ্যা |
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ | ৭ | ৮ |
| উদয়পুর | ৩২ | ৩৮ | ১৫ | ২০ | ৩১ | ৫৮ | ৫৩ |
| বিলোনীয়া | ৬৫ | ৫৮ | ৪১ | ২০ | ৭২ | ৭৮ | ৬৬ |
| সাব্রুম | ২৯ | ৪১ | ২৩ | ২১ | ৩১ | ১৮ | ২৫ |
| অমরপুর | ৫২ | ৬৩ | ৩৬ | ১২ | ১৩ | ২৭ | ২২ |
| সদর | ২৭ | ১৪৭ | ১২ | ৮ | ৬৭ | ৭৫ | ৭২ |
| বিশালগড় | ৮১ | ১০৯ | ৭৯ | ৪৩ | ৩১ | ৩৬ | ৩০ |
| সোনামুড়া | ৭ | ৫৭ | ৭ | ৩ | ১০ | ২৫ | ২৩ |
| খোয়াই | ৮৫ | ১৪২ | ৮৫ | ২৬ | ১৫ | ২১ | ১৭ |
| কমলপুর | — | — | — | — | — | — | — |
| আমবাসা | — | — | — | — | — | — | — |
| লংতরাইভ্যালী | ১ | — | ২৪ | ২ | — | — | — |
| গণ্ডাছড়া | — | — | — | — | — | — | — |
| ধর্মনগর | ১৯ | ৪১ | ৩৪ | ৪ | ৪১ | ৬২ | ৭৬ |
| কৈলাশহর | ১ | ৫৩ | — | — | ৪৯ | ৮২ | ৪৭ |
| কাঞ্চনপুর | ১ | ১৫ | ৭ | ৩ | ২৭ | ৬০ | ৩৮ |
| মোট :— | ৪০২ | ৮৬৬ | ৩৮৩ | ১৭১ | ৪০৬ | ৫৫২ | ৪৬৯ |

**Admitted Un-Starred Question No. 74.**

**Name of the Member :— Shri Jawhar Saha**

**Will the Hon'ble Minister-in-charge of the Home Deptt. be pleased to state :—**

**প্রশ্ন**

১। ১৯৯৩ ইং সনের ১লা এপ্রিল থেকে ২০০০ ইং সনের ১৫ই জানুয়ারী পর্যন্ত কতজন রাজ্য আরক্ষা কর্মী ও আধাসামরিক বাহিনীর কর্মী বৈরীদের হাতে নিহত, আহত, অপহৃত হয়েছে,

২। উক্ত সময়ের মধ্যে কতটি বৈরী হামলা রাজ্যে সংঘটিত হয়েছে।

৩। উক্ত সময়ের মধ্যে বিভিন্ন হামলায় কতটি এবং কি কি ধরনের অস্ত্র লুট হয়েছে।

৪। উক্ত সময়ের মধ্যে কত পরিমাণ ও কি কি লুণ্ঠিত অস্ত্র উদ্ধার করা সম্ভব হয়েছে?

**উত্তর**

১। ১-৪-১৯৯৩ ইং থেকে ১৫-১-২০০০ ইং সন পর্যন্ত রাজ্য আরক্ষা কর্মী ও আধাসামরিক বাহিনীর কর্মী বৈরী দ্বারা নিহত— ২০১ জন, আহত — ১৬১ জন এবং অপহৃত ২২ জন।

২। উক্ত সময়ে মোট— ১৪৮০ টি বৈরী হামলা সংঘটিত হয়েছে।

উক্ত সময়ে লুণ্ঠিত অস্ত্রের সংখ্যা নিম্নরূপ :—

| অস্ত্রের-ধরন | সংখ্যা |
|---|---|
| এল এম, জি -- | ৫ টি |
| এ, কে ৫৬ রাইফেল — | ১ " |
| এ, কে ৪৭ রাইফেল — | ৪ " |
| এস, এল আর — | ৫৪ " |
| ষ্টেনগান/ কারবাইন — | ১১ " |
| ৫১ এম. এম, মর্টার — | ১ " |
| ৯ এম, এম. পিস্তল — | ১৩ " |
| ৩০৩ রাইফেল — | ৫৬ " |
| ৭.৬২ ( বি, এ ) রাইফেল — | ৯ " |
| ৩৮- রিভলবার — | ২৭ " |
| ৩৬ এইচ, ই, গ্রেনেড — | ১৪ " |
| এস, বি, বি, এল, গান — | ১ " |

৪। উক্ত সময়ে উদ্ধাকৃত অস্ত্রের সংখ্যা নিম্নরূপ :—

| অস্ত্রের ধরন | সংখ্যা |
|---|---|
| ৩০৩ রাইফেল — | ৩ টি |
| ষ্টেনগান — | ১ " |
| এস, এল, আর— | ২ " |
| ৩৮ রিভলবার — | ৪ " |
| ৭.৬২ ( বি, এ ) রাইফেল — | ১ " |

Admitted Un-starred Question No. 79

Name of the Member :— Shri Kajal Chandra Das,

Will the Hon'ble Minister-in-charge of the "Home Department be pleased to State.

**প্রশ্ন**

১। ১৯৯০ সালের ১লা জানুয়ারী থেকে রাজ্যে উগ্রপন্থীদের দ্বারা যারা অপহৃত হয়েছেন প্রতিটি থানা ভিত্তিক তাদের নাম ঠিকানা কি.

২। সেই সমস্ত নিখোজ ব্যক্তিদের পরিবারের সদস্যদের চাকুরী প্রদান সহ আর্থিক সহায়তার বিষয়টি রাজ্য সরকার সহানুভূতির সঙ্গে বিবেচনা করে উপযুক্ত পদক্ষেপ গ্রহণ করবেন কিনা ?

৩। না হলে তার কারণ কি ?

**উত্তর**

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Un-Starred Question No. 81

Name of the Member :— Sri Jawhar Saha

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State :—

**প্রশ্ন**

১। রাজ্যে বৈরী সংগঠনগুলির মোট সংখ্যা কত এবং তাদের নাম কি কি, ( ১৫ই জানুয়ারী ২০০০ ইং তারিখের হিসাব মত )

২। উক্ত বৈরী সংগঠনগুলির সদস্য সংখ্যা কত ; ( সংগঠন ভিত্তিক পৃথক হিসাব ) ( ১৫ই জানুয়ারী ২০০০ ইং তারিখের হিসাব মত )

৩। এ পর্য্যন্ত নিষিদ্ধ বৈরী সংগঠনগুলির কত জনকে গ্রেপ্তার করা হয়েছে। এবং

৪। এ পর্য্যন্ত কতজন বৈরী আত্মসমর্পণ করেছে ? ( ১৯৯৮ ইং ১লা জানুয়ারী থেকে ১৫ই জানুয়ারী ২০০০ পর্য্যন্ত )

**উত্তর**

১। এই রাজ্যে মূলত দুইটি বৈরী সংগঠন রয়েছে। তাদের নাম হল :—

ক) ন্যাশান্যাল লিবারেশন ফ্রন্ট অব ত্রিপুরা ( এন. এল. এফ. টি.)

খ) অল ত্রিপুরা টাইগার ফোর্স ( এ. টি. টি. এফ )

ইহাছাড়া আরো কিছু বৈরী সংগঠন রয়েছে যারা এই দুই মুখ্য বৈরী সংগঠনের সহযোগী।

২। বৈরী সংগঠনের সদস্য সংখ্যা নিম্নরূপ : —

| বৈরী সংগঠনের নাম | বৈরী সংখ্যা |
|---|---|
| ক) এন. এল. এফ. টি — | ৫00/৩00 জন |
| খ) এ. টি. টি এফ — | ২৫0/৩০০ |
| গ) অন্যান্য — | ৭০/৬৫ " |

৩। নিষিদ্ধ বৈরী সংগঠনের গ্রেপ্তারকৃত সদস্য সংখ্যা নিম্নরূপ :—

| | ১৯৯৮ | | ১৯৯৯ ইং পর্য্যন্ত | |
|---|---|---|---|---|
| | বৈরী | সহযোগী | বৈরী | সহযোগী |
| ক) এন, এল, এফ, টি | ১৪ | ১৬০ | ২২ | ৪১১ |
| খ) এ. টি. টি. এফ | ৮ | ১৪ | ৪ | ৩০ |

এবং

১-১-২০০০ ইং হইতে ১৫-১-২000 ইং সন পর্য্যন্ত হিসাব নিম্নরূপ :—

| | বৈরী | সহযোগী |
|---|---|---|
| এন. এল এফ. টি— | ১ | ১৪ |
| এ. টি. টি. এফ— | ০ | ২ |

৪। ১লা জানুয়ারী ১৯৯৮ ইং হইতে ১৫ ই জানুয়ারী ২০০০ ইং সন পর্য্যন্ত আত্মসমর্পণকারী বৈরী সংখ্যা নিম্নরূপ :—

| বৈরী সংগঠন | ১৯৯৮ | ১৯৯৯ | ১৫-১-২000 | |
|---|---|---|---|---|
| এন. এল. এফ. টি— | ২ | ১৯ | 0 | জন |
| এ. টি. টি. এফ— | ০ | ১ | ০ | " |
| অন্যান্য— | ০ | ১১ | ০ | |

Admitted Un-Starred Question No 94

Name of the Member :—Shri Joygobinda Deb Roy

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state:

প্রশ্ন

১। মাননীয় মন্ত্রী জানাবেন কি, রাজ্যের কয়টি থানাকে সম্পূর্ণভাবে এবং আংশিক ভাবে উপদ্রুত ঘোষণা করা হয়েছে,

২। ৯৮ সনের ১০ এপ্রিল থেকে ৯৯ সনের ৩১ শে ডিসেম্বর পর্য্যন্ত টাকারজলা থানা এলাকায় উগ্রপন্থা আক্রমণে কতজন লোক নিহত ও আহত হয়েছে, কতজন অপহৃত হয়েছে এবং কয়টি অস্ত্র ছিনতাই হয়েছে ?

**উত্তর**

১। মোট ২৭টি থানা তন্মধ্যে ২২টি সম্পূর্ণ এবং ৫টি আংশিক।

২। উক্ত সময়ে নিহত, আহত, অপহৃত ও অস্ত্র ছিনতাই এর ঘটনা নিম্নরূপ :—

| | |
|---|---|
| নিহত | ১৩ জন |
| আহত | ০২ জন |
| অপহৃত | ৯১ জন |

অস্ত্র ছিনতাই এর ঘটনা ০২ টি, ০৮ রিভলবার ( ৪৮ রাউণ্ড গুলি সমেত )।

Admitted Un-Starred Question No. 96

Name of the Member :— Shri Jawhar Saha,

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State.

**প্রশ্ন**

১। ১৯৯৮ ইং সনের ১লা জানুয়ারী থেকে ২০০০ সালের ১৫ই জানুয়ারী পর্য্যন্ত বৈরীদের সন্ত্রাসের কারণে রাজ্যে কতটি পরিবার বাস্তুচ্যুত হয়েছে ( মহকুমা ভিত্তিক জাতি ও উপজাতির পৃথক হিসাব ) এবং

২। এ সকল বাস্তুচ্যুতদের স্ব স্ব স্থানে ফিরিয়ে নেওয়ার জন্য রাজ্য সরকার কি কি ব্যবস্থা নিয়েছেন ?

**উত্তর**

তথ্য সংগ্রহাধীন আছে।

Admitted Un-Starred Question No—98

Name of the Member :—Shri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the Law Department be pleased to State

**প্রশ্ন**

১। রাজ্যের বিভিন্ন বিচারালয়ে বিচারকদের শূন্য পদের সংখ্যা কত, ( উচ্চ ও নিম্ন আদালত ভিত্তিক হিসাব )

২। বিচারকদের শূন্যপদগুলি পূরণের জন্য রাজ্য সরকার কি ধরণের উদ্যোগ গ্রহণ করেছেন ; এবং

৩। এ ব্যাপারে সর্বশেষ অবস্থা কি ?

**উত্তর**

১। ত্রিপুরা জুডিশিয়াল সার্ভিসের গ্রেড ওয়ান পদে ৩টি গ্রেড টু পদে ১টি। এবং গ্রেড থ্রি পদে ১৮টি শূন্য পদ বর্তমানে আছে।

২। গ্রেড ওয়ান ২টি পদে নিয়োগের জন্য গৌহাটি হাইকোর্ট ২ জনের একটি পেনাল রাজ্য সরকারের কাছে পাঠিয়েছে। বিষয়টি খতিয়ে দেখা হচ্ছে। এছাড়া মাননীয় সুপ্রীম কোর্টের নির্দেশে চীফ জুডিশিয়েল ম্যাজিস্ট্রেট এবং অতিরিক্ত চীফ জুডিশিয়েল ম্যাজিস্ট্রেট এর ৪টি গ্রেড ওয়ান পদকে গ্রেডটুতে নামিয়ে আনতে হচ্ছে। গ্রেডটুতে যে ২টি শূন্যপদ আছে তা শীঘ্রই পূরণ করা হবে। গ্রেড থ্রিতেও ইনটারভিউর মাধ্যমে শূন্যপদ পূরণ করার ব্যবস্থা হচ্ছে।

৩। উপরিউক্ত জবাবের পরিপ্রেক্ষিতে প্রশ্ন উঠেনা।

**Admitted Un-Starred Question No—100**

**Name of the Member :— Shri Shyamacharan Tripura.**

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to state—

**প্রশ্ন**

১। ১০ই এপ্রিল, ১৯৯৩ ইং থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৯ইং পর্যান্ত উগ্রপন্থীদের দ্বারা নিহত ও অপহৃতদের সংখ্যা কত (বছর ভিত্তিক).

২। ইহাতে জাতি ও উপজাতির সংখ্যা কত ; (বছর ভিত্তিক)।

**উত্তর**

১। ১০ই এপ্রিল, ১৯৯৩ইং থেকে ৩১শে ডিসেম্বর, ১৯৯৯ইং পর্যান্ত উগ্রপন্থীদের দ্বারা নিহত ও অপহৃতদের বছর ভিত্তিক সংখ্যা নিম্নরূপ :—

| বছর | নিহত | অপহৃত |
|---|---|---|
| ১০-৪-১৯৯৩ থেকে ৩১-১২-৯৩ | ৬৮ | ৮১ |
| ১৯৯৪ | ৯৯ | ২১৬ |
| ১৯৯৫ | ১২২ | ৩৬৭ |
| ১৯৯৬ | ১১৬ | ২৯৮ |
| ১৯৯৭ | ২০১ | ১৫৮ |
| ১৯৯৮ | ২০৩ | ৪০১ |
| ১৯৯৯ | ২০৯. | ৪৮০ |

২নং প্রশ্নের উত্তর

জাতি ও উপজাতি নিহত ও অপহৃতদের বছর ভিত্তিক সংখ্যা নিম্নরূপ :—

| বছর | নিহত জাতি | ও উপজাতি | অপহৃত জাতি- | উপজাতি |
|---|---|---|---|---|
| ১-৪-১৯৯৩ থেকে ৩১-১২-১৯৯৩ পর্যন্ত | ৫২ | ৩৬ | ৪৮ | ৩৩ |
| ১৯৯৪ | ৩৭ | ৬২ | ১৪০ | ৭৬ |
| ১৯৯৫ | ৭৮ | ৪৪ | ২৯২ | ৭৫ |
| ১৯৯৬ | ৯৫ | ২১ | ২৭৩ | ২৫ |
| ১৯৯৭ | ১৩৯ | ৬২ | ১১৯ | ১৯ |
| ১৯৯৮ | ১৩১ | ৭১ | ৩৪৬ | ৫৫ |
| ১৯৯৯ | ১৪৩ | ৬৬ | ৪৩৫ | ৪৫ |

Admitted Un-Starred Question No. 101

Name of the Member :— Shri Shyamacharan Tripura

Will the Hon'ble Minister-in-charge of the Home Department be pleased to State —

প্রশ্ন

১। ১লা জানুয়ারী ১৯৯৫ইং থেকে ৩১শে ডিসেম্বর ১৯৯৯ইং পর্যন্ত থানা ভিত্তিক খুন, অপহরণ, ধর্ষণ, চুরি, ডাকাতির সংখ্যা কত ;

২। ঐ সময় উপরোল্লিখিত অপরাধগুলির থানা ভিত্তিক নথিভুক্ত কেইসের সংখ্যা কত ?

উত্তর

১নং এবং

২নং প্রশ্নের উত্তর :—

১লা জানুয়ারী ১৯৯৫ হইতে ৩১শে ডিসেম্বর ১৯৯৯ পর্যন্ত থানা ভিত্তিক নথীভুক্ত কেইসের সংখ্যা নিম্নে দেওয়া গেল। ঐ সব অপরাধে যতগুলি ঘটনা থানাতে রিপোর্ট করা হয়েছে সব কয়টি ঘটনা নথীভুক্ত করা হয়েছে।

| থানার নাম | খুন | অপহরণ | ধর্ষন | চুরি | ডাকাতি |
|---|---|---|---|---|---|
| ১ | ২ | ৩ | ৪ | ৫ | ৬ |
| ১। রাধাকিশোরপুর | ৬৩ | ৭১ | ২৭ | ১২৯ | ৪৩ |
| ২। কিল্লা | ১৬ | ৩৫ | ০২ | ১০ | ০৯ |

| 1 | 2 | 3 | 4 | 5 | 6 |
|---|---|---|---|---|---|
| ৩। বীরগঞ্জ | ৩৬ | ৪৬ | ০৯ | ৫৭ | ১৭ |
| ৪। নূতনবাজার | ২০ | ৬১ | ০২ | ১৩ | ১১ |
| ৫। অম্পি | ১৬ | ১৭ | — | ১৫ | ০৪ |
| ৬। তৈদু | ২৭ | ২২ | ০৩ | ৫৬ | ০৫ |
| ৭। সাব্রুম | ১৯ | ১১ | ১৩ | ৪৮ | ২৫ |
| ৮। মনুবাজার | ১৮ | ১৪ | ১০ | ২২ | ০২ |
| ৯। বিলোনীয়া | ১৩ | ১৭ | ৪২ | ৭৯ | ২১ |
| ১০। পুরান রাজবাড়ী | ০৭ | — | ১০ | ১৮ | ১০ |
| ১১। শান্তিরবাজার | ৩০ | ১৮ | ০৭ | ৪৫ | ১৩ |
| ১২। বাইখোড়া | ১৭ | ১৪ | ২১ | ৪১ | ০৪ |
| ১৩। কৈলাশহর | ৩৭ | ২৯ | ৩০ | ১২৮ | ১৪ |
| ১৪। ফটিকরায় | ১৯ | ১৭ | ১০ | ১০৯ | ৪০ |
| ১৫। ধর্মনগর | ২০ | ৩৫ | ০৯ | ১৪২ | ১৬ |
| ১৬। চুড়াইবাড়ী | ২১ | ১০ | ১৮ | ৫৬ | ০৫ |
| ১৭। পানিসাগর | ১৭ | ০৫ | ০৭ | ০৬ | ০৩ |
| ১৮। কাঞ্চনপুর | ৩১ | ১৭ | ১৩ | ৬২ | ১৭ |
| ১৯। পেঁচারথল | ০৮ | ০৩ | ১০ | ৩৫ | ০৩ |
| ২০। দামছড়া | ০৩ | ০২ | ০৬ | ৩২ | ১১ |
| ২১। ভাঙ্গমুন | ০৩ | — | — | ১১ | ০২ |
| ২২। পূর্ব আগরতলা | ৪২ | ০৫ | ১৯ | ২৭৪ | ০৮ |
| ২৩। পশ্চিম আগরতলা | ৫৩ | ০৩ | ১২ | ৩৩৫ | ০৫ |
| ২৪। জিরানীয়া | ৭৮ | ৫৪ | ১৩ | ২০৮ | ০৭ |
| ২৫। বিশালগড় | ৫৫ | ২৯ | ১২ | ৫৬ | ৪৩ |
| ২৬। আমতলী | ৩১ | ০৪ | ১২ | ৭৫ | ০৫ |
| ২৭। টাকারজলা | ৪৩ | ৬৫ | ০৭ | ৬১ | ১৩ |
| ২৮। সিধাই | ৬৬ | ৩৫ | ১৭ | ৬১ | ৩৬ |
| ২৯। এয়ারপোর্ট | ১৫ | ০২ | ০৬ | ৩৮ | ০৪ |
| ৩০। খোয়াই | ৮৬ | ২১ | ০৭ | ৬৯ | ০৮ |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ৩১ । তেলিয়ামুড়া | ৪৩ | ৪৬ | ০৩ | ৬১ | ০৬ |
| ৩২ । কল্যানপুর | ৫৩ | ১১ | ০৫ | ৩১ | ০৮ |
| ৩৩ । সোনামুড়া | ১৪ | — | ০৮ | ৬২ | ১৭ |
| ৩৪ । মেলাঘর | ২০ | ০৩ | ০৭ | ২৯ | ০৮ |
| ৩৫ । কলমছড়া | ১১ | ০৩ | ০৩ | ৬৫ | ১২ |
| ৩৬ । যাত্রাপুর | ১৩ | ০৩ | ০২ | ৩১ | ০৪ |
| ৩৭ । কমলপুর | ২৯ | ২৭ | ১২ | ৯৩ | ০৯ |
| ৩৮ । সালেমা | ৩৫ | ২৩ | ০৫ | ২১ | ০১ |
| ৩৯ । আমবাসা | ২৭ | ৩১ | ০৮ | ৩৪ | ০৩ |
| ৪০ । মনু | ৪৮ | ৫৮ | ১১ | ৩১ | — |
| ৪১ । ছামনু | ১৬ | ২৪ | ০২ | ০৭ | — |
| ৪২ । গণ্ডাছড়া | — | ২৫ | ০১ | ১১ | ০২ |
| ৪৩ । গঙ্গানগর | ০৪ | ০৭ | — | ০৩ | — |
| ৪৪ । রইস্যাবাড়ী | ১১ | ১৬ | ০১ | ০৭ | ০৭ |

---

**PROCEEDINGS OF THE TRIPURA LEGISLATIVE ASSEMBLY ASSEMBLED UNDER THE PROVISIONS OF THE CONSTITUTION OF INDIA.**

**The Assembly met in the Assembly House, Agartala on 15th Februry, 2000 Tuesday at 11. A. M.**

**PRESENT**

**Shri Jitendra Sarkar, Hon'ble Speaker in the Chair, the Cheif Minister, Deputy Speaker, the 17 Ministers and 36 Members.**

**QUESTIONS & ANSWERS**

**মিঃ স্পীকার :—** আজকের কার্য্যসূচীর সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়গণ কর্তৃক উত্তর প্রদানের জন্য প্রশ্নগুলি সদস্যগণের নামের পার্শ্বে উল্লেখ করা হয়েছে। আমি পর্য্যায়ক্রমে সদস্যগণের নাম বললে তিনি তাঁর পার্শ্বে উল্লেখিত যে কোন নাম্বার জানাবেন এবং সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয় উত্তর দেবেন।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য জওহর সাহা।

**শ্রীজওহর সাহা ( বীরগঞ্জ ) :—** মি. স্পীকার স্যার, আমার এডমিটেড কোয়েশ্চন নাম্বার— ২১৭।

**শ্রীকয়ছুর রহমান ( মন্ত্রী ) :—** স্যার, এডমিটেড কোয়েশ্চন নাম্বার— ২১৭।

**প্রশ্ন**

১। ওয়ার্কিং জার্নালিস্টদের আর্থিক নিরাপত্তার জন্য বাচোয়াত কমিটি ও মনিসেনা সিং কমিটির কোন সুপারিশ কার্য্যকরী করা হয়েছে ?

২। রাজ্য সরকারের প্রতিশ্রুতি সত্বেও কি কারণে বাচোয়াত কমিটির সুপারিশ কার্য্যকরী হচ্ছে না ?

৩। কবে নাগাদ উক্ত কমিটির সুপারিশগুলি কার্য্যকর করা হবে ?

৪। রাজ্যে কর্মরত জার্নালিস্টদের সংখ্যা কত ?

**উত্তর**

১। রাজ্যে কর্মরত সাংবাদিকদের আর্থিক নিরাপত্তার জন্য বাচোয়াত ও মনিসেনা সিং মজুরী পরিষদের পুন সুপারিশ রাজ্যের সংবাদপত্রগুলি এখনো কার্য্যকর করে নাই।

২। বাচোয়াত কমিটির সুপারিশ গ্রহন বা কার্য্যকর করার দায় সংবাদপত্রের মালিকদের। সুতরাং, এই ক্ষেত্রে রাজ্য সরকারের প্রতিশ্রুতি প্রদানের কোন প্রশ্ন ওঠে না। তবে রাজ্য সরকারের পক্ষ থেকে গত ২৪.৯.৯৮ইং তারিখে এই সুপারিশ গ্রহণ করে রাজ্যে কর্মরত সাংবাদিকদের প্রতি সুবিচারের জন্য সবকটি সংবাদপত্রের মালিকদের কাছে অনুরোধ জানানো হয়েছে।

৩। এটা বলা সম্ভব নহে।

৪। রাজ্যে কর্মরত ওয়ার্কিং জার্নালিস্টদের সংখ্যা ১৩৩ জন।

**শ্রীজওহর সাহা :—** স্যার, রাজ্যে কর্মরত ওয়ার্কিং জার্নালিস্টদের আর্থিক অবস্থা সুরক্ষার জন্য এই হাউসে বারে বারেই আলোচনা হয়েছে। রাজ্য সরকারের তরফ থেকেও বলা হয়েছে যে, এই ব্যাপারে রাজ্য সরকার অত্যন্ত সহানুভূতিশীল। এবং বাচোয়াত কমিটির সুপারিশকে কার্য্যকরী করার জন্য রাজ্য সরকারের তরফ

থেকে বার বারই প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল এই হাউসে আগে কয়েক বার। কিন্তু বাচোয়াত কমিটি এবং মনিসেনা সিং কমিটির সুপারিশগুলি কার্য্যকরী করতে গিয়ে কোথায় কি কি ধরনের প্রতিঘাত সৃষ্টি হয়েছে এবং এইগুলিকে দূর করার জন্য রাজ্য সরকারের তরফ থেকে কি কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে, এটা জানাবেন কি ?

**শ্রীফয়জুর রহমান (মন্ত্রী) :—** মিঃ স্পীকার স্যার, এই ব্যাপারে এই হাউসে বার বার আলোচনা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীও এই বিষয়ে এই হাউসে বিস্তারিত আলোচনা করেছেন। এই ব্যাপারে গত ২৪.৯.৯৮ইং সংবাদপত্রের মালিক পক্ষ এবং সাংবাদিকদের নিয়ে সচিবালয়ে একটি মিটিং হয়। এই মিটিংএ আমি নিজে উপস্থিত ছিলাম। সেখানে ত্রিপাক্ষিক সভা অনুষ্ঠিত হয়। উক্ত সভায় দপ্তরের কর্মকর্তা সহ দপ্তরের কর্মচারীও ছিলেন। সেখানে বাচোয়াত এবং মনিসেনা সিংহ কমিটির সুপারিশের পরিপ্রেক্ষিতে সাংবাদিকদের অর্থনৈতিক সুবিধা দানের জন্য, একটি অর্থনৈতিক সমীক্ষা করার জন্য একটি কমিটি গঠন করি। যেটা হচ্ছে স্টাডি কমিটি। এখন উক্ত কমিটি বিষয়টি পরীক্ষা নিরীক্ষা করছে।

**শ্রীজওহর সাহা :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় মন্ত্রী বলছেন যে, গত ২৪.৯.৯৮ইং এই বিষয় নিয়ে একটা মিটিং হয়েছে মালিক পক্ষদের নিয়ে এই ব্যাপারে যখন আগে বারবার আলোচনা হয়েছে তখনও কিন্তু বলা হয়েছিল যে আমরা এই বিষয় নিয়ে মালিক পক্ষ নিয়ে আলোচনা করছি। কথা বলেছি। আজকে একই কথা মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন। কিন্তু এর আগে মাননীয় আই. সি. এ. টি. দপ্তরের মন্ত্রী মহোদয় এই হাউসে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, সরকার বাচোয়াত কমিটির সুপারিশ কার্য্যকরী করার জন্য যথাযথ ব্যবস্থা নেবে। কিন্তু বাস্তবে সেটা এখন পর্যান্ত কেন কার্য্যকরী হচ্ছে না ? এবং সেটা কবে নাগাদ রূপায়িত হবে, সেটা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ? এই ব্যাপারে আমি সুনির্দিষ্ট তারিখ জানতে চাইছি।

**শ্রীফয়জুর রহমান (মন্ত্রী) :—** স্যার, আমি তো বলেছি যে, আমরা এটার ব্যাপারে একটা স্টাডি কমিটি করেছি। তারা তা পরীক্ষা-নিরীক্ষা করছে এবং এর রিপোর্ট না আসা পর্য্যন্ত বলা যাচ্ছে না।

**শ্রীজওহর সাহা :—** স্যার, কবে নাগাদ স্টাডি কমিটির রিপোর্ট জমা হবে এবং এই স্টাডি কমিটিতে কারা কারা আছেন ? ওয়ার্কিং জানালিস্টদের তরফ থেকে এই কমিটিতে কোন প্রতিনিধি রাখা হয়েছে কিনা ?

**শ্রীফয়জুর রহমান (মন্ত্রী) :—** স্যার, আই. সি. এ. টি. ডিপার্টমেন্ট স্টাডি কমিটি গঠন করেছে। কবে নাগাদ এর রিপোর্ট জমা হবে এটা নির্দিষ্ট করে বলা যাচ্ছে না।

**শ্রীজওহর সাহা :—** স্যার, আমার উত্তর সঠিক হয়নি। আমি যেটা জানতে চেয়েছিলাম সেটার উত্তর মাননীয় মন্ত্রী মহোদয় দেননি। আমি তার সুনির্দিষ্ট তারিখ জানতে চাইছি। এই যে স্টাডি কমিটি গঠন করা হয়েছে সেটার রিপোর্ট কবে নাগাদ সরকারের কাছে জমা হবে। তিনি তা না বলে সেটা এড়িয়ে গেলেন। আমি এই ব্যাপারে আপনার কাছে প্রোটেকশান চাইছি। এই যে স্টাডি কমিটি গঠন করা হয়েছে এই কমিটিতে কারা কারা রয়েছে। সেখানে ওয়ার্কিং জার্নালিস্টদের প্রতিনিধি রয়েছে কিনা ? সেটাই আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি।

শ্রীকফজুর রহমান ( মন্ত্রী ) :— স্যার, আমি তো পরিষ্কার করে বলেছি যে, মিটিংটা যখন আমরা করেছি তাতে সাংবাদিকরাও ছিলেন, মালিক পক্ষও ছিলেন। যেখানে মালিক পক্ষদেরকে বিশেষ ভাবে অনুরোধ করা হয়েছে যে, আপনারা অন্তত পক্ষে এই সাংবাদিকদের সুযোগ সুবিধাগুলি দেখুন। তারা বলছে যে, তারা অক্ষম। তারা পরিষ্কার বলেছে তারা ছোট মালিক, তাদের যে আয় তা দিয়ে এইবাচোয়াত বা মনিসায়্যাল কমিটির রিপোর্ট কার্যকরী করা এই রাজ্যে তাদের পক্ষে সম্ভব নয়। কোন অবস্থাতেই তাদেরকে রাজি করানো গেল না। শেষ পর্যন্ত আই, সি, এ, টি দপ্তরকে আমরা দায়িত্ব দিয়েছি সেই মিটিং-এ দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় ছিলেন। এই স্ট্যাডি কমিটি গঠন করা হয়েছে। এই কমিটির রিপোর্ট আসলে পরে সেটা পুনরায় দেখা হবে।

শ্রীমানিক দে ( মজলিশপুর ) :— সাপলিমেন্টারী স্যার, বাচোয়াত কমিটির সুপারিশটা সম্পর্কে এখানে হাউজে বলা হয়েছিল এটা কার্যকরী করা সম্পর্কে। এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, কমিটি গঠন করা হয়েছে। আমি জানতে চাইছি মিনিমাম ওয়েজ বা কোন ওয়েজ এর ব্যাপারে যদি যুক্ত থাকে কমিটির সুপারিশ অনুযায়ী সেই ওয়েজেসটাকে কার্যকরী করার ক্ষেত্রে মালিক পক্ষ হউক বা যেই হোক যদি কেউ আইন ভঙ্গ করে তাহলে তার বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়া হবে কিনা ? এই ব্যাপারে শ্রমদপ্তর ভাবছেন কিনা।

শ্রীফয়জুর রহমান ( মন্ত্রী ) :— স্যার, এই ব্যাপারে এখন পর্যন্ত শ্রমদপ্তরের কাছে কোন সুনির্দিষ্ট অভিযোগ নেই। যদি অভিযোগ আসে তা হলে যত তাড়াতাড়ি সম্ভব প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

শ্রীদীপক কুমার রায় ( বড়জলা ) : — স্যার, এখানে মাননীয় মন্ত্রী মহোদয় বলেছেন যে, মালিক পক্ষের সঙ্গে আলোচনা করা হয়েছে তারা তা মানছেন না। মাননীয় মন্ত্রী মহোদয় উনার দপ্তরের কোন খোঁজ খবর রাখেন না। যদি তারা নাই মেনে থাকে তা হলে তাদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নেওয়ার জন্য শ্রম দপ্তরে অনেক আইন রয়েছে। মাননীয় মন্ত্রী মহোদয় এই ব্যাপারে কি ব্যবস্থা নিয়েছেন সেটা জানাবেন কিনা ?

শ্রীজওহর সাহা :— স্ট্যাডি কমিটিটা কবে করা হয়েছে, কাদেরকে নিয়ে করা হয়েছে, কবে পর্যান্ত তাদের রিপোর্ট জমা দিতে বলা হয়েছে স্যার। মাননীয় মন্ত্রী কিন্তু এই ব্যাপারে কিছু বলেননি।

শ্রীজীতেন্দ্র চৌধুরী (মন্ত্রী) :— মাননীয় স্পীকার স্যার, এই সম্পর্কে বিস্তারিত আলোচনা হয়েছে, এই ব্যাপারে সবাই ওয়াকিবহাল এই বাচোয়াত কমিশনের রিপোর্ট কার্যকরী করার, সুপারিশ কার্যকরী করা সম্পর্কে গত বিধানসভায় এটা নিয়ে সব পক্ষ থেকে আলোচনা হয়। আমরা তৎক্ষনাৎ সচিবালয়ে মালিক পক্ষ এবং ওয়ার্কিং জারনালিষ্টদের পক্ষ থেকে প্রতিনিধি রেখে আমরা আলোচনা করেছি। এবং সেই সভায় মালিকরা বলেছেন যে, আমাদের আর্থিক যে অবস্থা এই ক্ষেত্রেতে এই কমিশনের সুপারিশ কার্য্যকরী করা আমাদের পক্ষে সম্ভব না, আমরা বললাম যে ঠিক আছে তাহলে সার্বিক একটি তথ্য বেরিয়ে আসুক, একটি তথ্য অনুসন্ধান কমিটি বা একটি স্ট্যাডি কমিটি আমরা করি। সম্ভবতঃ মালিক পক্ষ থেকে তারা দাবী রাখেন আমাদের তরফ থেকেও যেন প্রতিনিধি থাকে। আমি বললাম যে অবশ্যই। তাতে যে কমিটি করেছি তার মধ্যে রয়েছে ত্রিপুরা মিনিউনিসিপ্যাল সোসাটির তখনকার সম্পাদক, ওয়ার্কিং জার্নালিষ্ট থেকেও প্রতিনিধি রাখা হয়েছে এবং ত্রিপুরা বিশ্ববিদ্যালয়ের একজন অভিজ্ঞ অধ্যাপককে সভাপতি করে সেই কমিটি করা হয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেই কমিটি আমাদের রাজ্যে সংবাদ পত্রগুলির মালিকদের কাছে বারে বারেও তাড়া দিয়েও সেই রকম সহযোগিতা পাওয়া যায় নি এবং সময় দেওয়ার পরও বারবার

সেই কথা আমাদের বলতে হচ্ছে। আমরা আশা করছি এই ফেব্রুয়ারী মাসের মধ্যেই রিপোর্ট পাব। তখনই এটা দেখা যাবে যে বাচোয়াত কমিশনের রিপোর্টের ক্ষেত্রেতে যে শ্রম দপ্তর, আইন দপ্তরের সাথে আমরা কথা বলেছি, এই ক্ষেত্রেতে রাজ্য সরকার কতটুকু চাপ সৃষ্টি করতে পারে, অর্থাৎ বাধ্যতামূলক ব্যবস্থা গ্রহণ করতে পারে মালিকদের পক্ষ থেকে এবং আমাদের দপ্তরের যে মতামত এই ক্ষেত্রেতে সে রকম বাধ্যতামূলক কিছু করার কোন সুযোগ আমাদের হাতে নেই। যেটা ল ডিপার্টমেন্টের অফিসাররা এবং লেবার ডিপার্টমেন্টের অফিসাররা আমাদেরকে দিয়েছেন। আর এটা করতে গিয়ে যেটা মাননীয় লেবার দপ্তরের মন্ত্রী মহোদয় বলেছেন যে ঠিক সেই রকম ভাবেই জাষ্ট একটা রিকমেনডেশন উচ্ছেদ কর এর মত দিয়ে যে এখানে সেই রকম কোন আইন সংশোধন বা তৈরী হয়নি। তবে আমার মনে হয় রাজ্য সরকারের পক্ষ থেকে এই সাংবাদিকদের জন্য কিছু করনীয় আছে এবং কিছু আমরা করছিও। তবে এই বিষয়টার জন্য আলাদাভাবে আগামী শুক্রবার দিন প্রশ্ন আছে নিশ্চই আমরা আলোচনা করব। কিন্তু এই ক্ষেত্রেতে আমরা কিছু কিছু করছি তারপরও কিছু করা যায় কিনা দেখব। এদিকে আবার মালিকদের পক্ষ থেকেও বলেছেন যে আমাদের সাংবাদিকদের জন্য এখানে ঠিক সেই রকম ব্যবস্থা নেই, আমাদের আরোও বিজ্ঞাপন চাই, আরোও বিজ্ঞাপনে দর বাড়ানোর দরকার ইত্যাদি বলেছেন। তো আমরা বললাম যে, ঠিক আছে "স্টাডি কমিটি" হোক সার্কুলেশন সংবাদ পত্র স্টেনডার্ড শ্রমিকদের অবস্থা উন্নয়ন জার্নালিষ্ট ওয়ার্কারদের অবস্থা কি হয়, কিন্তু দুরভাগ্যের ব্যাপার যে আমরা ত্রিপুরা রাজ্যে সংবাদপত্র মালিকদের তরফ থেকে সেই সহযোগীতা আমরা পাচ্ছি না এবং অনেক চেষ্টা করার পরও, গত তিন চার দিন আগে স্টাডি কমিটির যিনি চেয়ারম্যান উনি বলেছেন আমরা অন্তত এই মাসের মধ্যে দিতে পারব আমরা একটু সময় পেয়েছি। আশা করি এই ফেব্রুয়ারী মাসের মধ্যে দিতে পারব। তখনই সরকার তরফ থেকে কি কর্মসূচী নেওয়া যায় সেটা আমরা দেখব।

শ্রীজওহর সাহা :— সাপ্লিমেন্টারী স্যার, এখানে মাননীয় মন্ত্রী যে তথ্য বলেছেন রাজ্যে সংবাদ পত্রগুলো গভীর আর্থিক সংকটে আছে, স্যার এটার সাথে আমাদের হাউস একমত। স্যার আমার একটা প্রশ্ন ছিল যেটা উত্তর পেয়েছি লিখিত আকারে গত পরশু দিন, সেখানে কিন্তু দেখা গেছে ডেইলি দেশের কথা পত্রিকাতে একেবারে শীর্ষে আছে। এখন রাজ্যে যে পত্রিকাগুলো আছে আজকে কন্টরোধ করার জন্য সরকারের বিভিন্ন ধরনের ষড়যন্ত্র চলছে স্যার। স্যার, এই যে ওয়ার্কিং কমিটি যারা তাদের এই দুরবস্থা করার জন্য সংবাদপত্রগুলির মালিকেরা তাদের সহযোগীতা, তাদের প্রশ্ন, কিন্তু এদের তো কণ্ঠরোধ করা হচ্ছে। সরকারের নতুন বিজ্ঞাপনের পলিসিতে তাদেরকে বলা হয়েছে যে এমন ভাবে যে শাসক দলের তারা যদি প্রচার না করে তাহলে বিজ্ঞাপন পাওয়া যাবে না। এই তথ্যটা মাননীয় মন্ত্রী জানাবেন কি যে তাদের এই সংকট থেকে উদ্ধার করার কোন ব্যবস্থা নিয়েছেন কি না?

শ্রীসুদীপরায় বর্মন ( আগরতলা ) :— ওয়ান রিকুয়েষ্ট টু ইউ। অনেক. গুরুত্বপুর্ণ প্রশ্ন আছে। মাই উইন রিকুয়েষ্ট প্লীজ গিভ এ রুলিং, যারা সাপ্লিমেন্টারী করছে ইটস মাষ্ট বি সর্টার প্লীজ।

মিঃ স্পীকার :— মাননীয় বর্মন সাহেব আপনারা যদি বিবেচনা না করেন আমার পক্ষে তো সম্ভব না।

শ্রীরতন লাল নাথ (মোহনপুর) :— মাননীয় সদস্য সুদীপ রায় বর্মন যথার্থই বলেছেন। কিন্তু সাথে সাথে দেখতে হবে কনসার্নিং মিনিষ্টার যেভাবে রিপ্লাই দিয়েছেন আননেসেসারি অপজিশান লিডার এবং মিনিষ্টার এর মধ্যে, কোন দরকার ছিলনা, অথচ পরবর্তী সময় মাননীয় মন্ত্রী যথার্থই বলেছেন এবং সাথে সাথে এও

বলতে পারতেন যে সুপারিশ না মানলে আগের ব্যবস্থা নাই, কিন্তু লেবার ডিপার্টম্যান্টের যে তথাকথিত আইন আছে সেখানে এই ব্যবস্থা করার ব্যাপারে বললে পরিষ্কার হয়ে যেত।

**Mr. Speaker :— Mr. Bijoy Kumar Hrangkhawl,**

**Shri Bijoy Kumar Hrangkhawl ( Kulai ) :—Addmitted Question No- 4-**

**Shri Keshab Majumdar ( Minister ) :— Addmitted Question No. 4.**

**Question. I,**

As per official records, What is the total area of cultivable land submereged by the Dumber Dam ?

And during the last 10 years had there been constant fluctuation of seasonal water, causing increase of water or receded ?

**ANSWER**

1. Total area of cultivable land submerged by the Dumber Dam is 24. 03. 11 acres. Yes, water level fluctuates during winter and rainy season.

**Shri Bijoy Kumar Hrangkhawl :— Supplementary sir, what is the actual or approximate water area now ? During December/January & June to August No, 1. No. 2. Wheather the govt. has record or order of providing allotment of land just on the receded land, there is the dry land during the period of November to December or January and than why people from unknow places are occupaying the receded land ?**

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) : —** এই সময় এখানে কত জমিতে জল আছে সে তথ্য এখন আমার এখানে নেই। ওয়াটার এরিয়া এখনে কত আছে হিসাবটা আমার এখানে নেই। তবে টোট্যাল এখানে যেটা জল মগ্ন হয়েছে, এটা বন্যার সময় হয় তা হচ্ছে ২৬৮৫৬·৮১ অর্থাৎ ৮১ একর জলমগ্ন হয়। তাতে ডিসেম্বর জানুয়ারীতে কমে যায়। যেটা জমি ভেসে উঠে সেটা অন্য লোক দখল করে রেখেছে এই রকম রেকর্ড আমার কাছে এখন নেই। এটা পরে আমি খবর নিয়ে জানিয়ে দেব। যারা ক্ষতিগ্রস্ত হয়েছে সেই ক্ষতিগ্রস্ত পরিবারগুলির মধ্যে টোট্যাল ২১১৭টি উপজাতি অংশের এবং ৫:৮টি পরিবার সাধারণ তপশিলী অংশের মানুষ। এই পরিবারগুলি ক্ষতিগ্রস্ত হয়েছে। এদের পুনর্বাসনের ব্যবস্থা বিভিন্ন জায়গায় করা হয়েছে। তার মধ্যে তাদের যে আর্থিক ক্ষতিপূরণ দেওয়া হয়েছে, তার পরিমাণ হচ্ছে ৫৮ লক্ষ ৪২ হাজার ৪৪৩ টাকা। এটা তাদের ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। এতে অমরপুরের বিভিন্ন জায়গাতে যে উপজাতি পরিবারগুলি আছে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করা হয়েছে। প্রায় ৫৫টি পরিবারের মত খোঁজ পাওয়া যায়নি বারবার যোগাযোগ করার ফলেও। এবং তারা সরকারী সাহায্য নিতেও অস্বীকার করেছে, এই তথ্য আমার কাছে আছে। বাকী কিছু পরিবার অমরপুরের বাইরেও রয়েছে তাদের জুমিয়া প্রকল্প দেওয়া হয়েছে। উপজাতি যে সব পরিবার আছে তার বেশীর ভাগই বিলোনীয়া মহকুমার পশ্চিম পাহাড় অঞ্চলে তাদের পুনর্বাসন দেওয়া হয়েছে। এবং তাদেরকে আর্থিক সাহায্যও দেওয়া হয়েছে। স্যার, ২৬৩৫টি মোট জাতি উপজাতি উভয় অংশের মিলে ক্ষতিগ্রস্ত হয়েছে। তারমধ্যে ৬৮টি পরিবারকে পুনর্বাসন দেওয়ার চেষ্টা চলছে।

**শ্রীবিজয়কুমার রাংখল :—** আর একটা সাপ্লিমেন্টারী স্যার, তখন উচ্ছেদ করা হয় তখনকার তথ্য ঠিক আছে। এই দিকে আমরা লক্ষ্য করেছি এখন আর জল উঠার কোন সুযোগ নেই। ঐসব এলাকাতে অনেক লোকই বসবাস করে এবং চাষবাস করে সেখানে নিজের সম্পত্তির মত ভোগ করে আছে। এবং যাদেরকে এখান থেকে উচ্ছেদ করা হয়েছে ঐ পরিবারগুলিও নয়। কাজেই এখানে যারা ভিকটিম আছে পরিবারের লোক যারা আছে তারা এটা প্রশ্ন করছে। আমাদের এখান থেকে উচ্ছেদ করা হয়েছে। কিন্তু জল কমার পরে নাকি অন্য লোক এখানে এসে দখল করেছে আমার প্রশ্ন হচ্ছে এটা। এই সবের উপরে সরকারের কোন অর্ডার আছে কিনা ? এবং তাদেরকে এখানে এ্যালটমেন্ট দেওয়ার ব্যাপারে সরকারের কোন অর্ডার আছে কিনা। এই ব্যাপারে সরকারের কি বক্তব্য আমি এটা জানতে চাই।

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, এই সম্পর্কে আমাদের বক্তব্য পরিষ্কার যে জমি ডম্বুর প্রকল্পের জন্য অ্যাকুয়িজিশন রয়েছে। তাতে অন্য কাউকে এটা দেওয়ার কোন প্রশ্নই সরকারের উঠে না। সুতরাং এই ধরণের কোন অ্যালটমেন্ট দেওয়ার কোন প্রশ্নই উঠে না। তাই আমি আগেই বলেছি যে আমার কাছে এই ধরনের কোন তথ্য নেই। আমার কাছে এই বিষয়টা পরিষ্কার না যে ওরা স্থানীয় না বাইরের। তবে আমি বিষয়টা খবর নিয়ে পরে জানিয়ে দেব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** (রাইমাভ্যালী) :—স্যার, আমি ঐ এলাকার প্রতিনিধি এবং ঐ এলাকা সম্পর্কে আমরা অবগত আছি স্যার, মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে এই তথ্য আছে কিনা ? যে ঐটা আসলে শুরুতেই সার্ভে করাতে ত্রুটি। যে সমস্ত এলাকা নিয়ে সার্ভে করা হয়েছিল যে জলের নীচে চলে যাবে ঐসব এলাকায় চলে যায়। কিন্তু পাওয়ার ডিপার্টমেন্টের এলাকা ইচাপিলের রেকর্ড তৈরী হয়েছে এবং ঐখানকার সাধারণ লোকেরা সেটা দখল করে চাষাবাদ করার সুযোগ পাচ্ছে না। ২নং হচ্ছে যে সমস্ত এলাকা জলে ডুবে যাবে এইরকমভাবে সার্ভে করা হয়েছিল সেটা যায়নি যেটা ডুববে না। এমন এলাকা জলের নীচে চলে গেছে। যেমন স্যার আমার জানা আছে এখান থেকে উচ্ছেদকৃত কমলা আশ্রম বলে একটা কলোনী সরকার থেকে খরচ করে করা হয়েছে। কিন্তু ১৯৭৪ সালে যখন এখানে জল উঠার সৃষ্টি হয় এবং জল জমাতে শুরু করে তখন সেই মোট কলোনীটাই জলের নীচে চলে গেছে। সেই জায়গাটা সার্ভে করা হয়েছিল। বলং বাসা বাজারে এটাও জলের নীচে চলে গেছে। এটা মাননীয় সদস্য বিজয়কুমার রাংখল ঠিকভাবে পয়েন্ট আউট করেছেন যে বাইরের লোকেরা যেমন অমরপুর, তেলিয়ামুড়া এবং আমবাসার কিছু জেলে ঐখানে গেছে এবং ঐখানে যাওয়ার পরে তারা কালাজারীতে অস্থায়ীভাবে বাস করে।

**মিঃ স্পীকার :—** রবীন্দ্রবাবু এটা তো বক্তৃতা হচ্ছে। ক্লিয়ার করে বলুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** তারা ঐ এলাকাতে চাষাবাদ করছে। উচ্ছেদের ফলে এখানকার লোকেরা এখন আর চাষাবাদের সুযোগ পাচ্ছে না। কিন্তু ওরা বাইরে থেকে এসে চাষাবাদ করছে এই নিয়ে মারামারি ও রক্তারক্তি হয়েছে, থানা কেইসও হয়েছে এবং সেই কারণে দপ্তর থেকে ঠিকমত সার্ভে করে ঐ এলাকায় যারা আছে তাদেরকে পুনর্বাসন দেওয়া হবে কি না এবং বাইরে থেকে যারা এসেছে তাদেরকে বাধার সৃষ্টি করা হবে কিনা ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, আসলে ডম্বুর প্রকল্পের এরিয়া ঠিক করার দায়িত্ব রেভিনিউ দপ্তরের তারা সার্ভে করেছেন। পাউয়ার দপ্তর সার্ভে করে তাদের যতটা জায়গা লাগবে সেটা রিভিনিউ দপ্তরকে জানানো উচিৎ। সেই অনুযায়ী রেভিনিউ দপ্তর ই জায়গা একোজিশন করে তাদের দিয়েছে এবং সেই জন্যই পাউয়ার দপ্তরের ডিমাণ্ড মতই আমরা এক করে দিয়েছি। এটা সম্পর্কে ডিটেলস তো রেভিনিউ দপ্তর কিছু বুঝতে পারবে না। তবে আমি আগেও বলেছি এই ধরনের যদি থাকে যে সব জায়গা জলমগ্ন হয়নি অথচ সেখান থেকে ইভিক্টেড হয়ে গেছে কিছু অন্যরা এসে সেগুলো দখল করেছে এবং তারমধ্যে চাষাবাদ করছে এই রকম যদি হয়ে থাকে তবে আমি মাননীয় সদস্যকে বলেছি যে সেটা খোঁজ খবর নিয়ে আমি জানাব।

**শ্রীঅনিল চাকমা :—** স্যার, যাঁরা ক্ষতিগ্রস্থ হয়েছেন অথচ ক্ষতিপূরণ পাননি। তারাও এখানে নেই অনত্র চলে গেছেন। ওরা যদি ক্লেইম করে তবে তাদেরকে ক্ষতিপূরণ দেওয়া হবে কিনা?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :—** স্যার, আমি আগেই বলেছি এই ধরনের ৬৮ টি পরিবার এখনও যারা এখান থেকে চলে গেছেন তারা পান নি। আমরা চেষ্টা করছি তাদের দেওয়ার জন্য। কিন্তু তার উর্দ্ধে ৫০টি পরিবারের যোগাযোগ করা সত্বেও তারা এখন পর্যন্ত আসেনি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য শ্রী নারায়ন চন্দ্র চৌধুরী মহোদয়।

**শ্রীনারায়ণচন্দ্র চৌধুরী ( কমলাসাগর ) : —** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড কোশ্চেন নাম্বার ১৯।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, এড্‌মিটেড কোশ্চেন নাম্বার ১৯।

**প্রশ্ন**

১। বর্তমান আর্থিক বৎসরে কৃষি জমিতে জল সেচের ব্যবস্থা করার কোন সরকারী পরিকল্পনা আছে কি না?

২। যদি থাকে, কত শতাংশ জমিকে এর আওতায় আনা হবে?

৩। সমগ্র রাজ্যে এম; আই, এফ, সি'র কয়টি ডিপ-টিউবওয়েল আছে?

৪। তার মধ্যে কয়টি অচল অবস্থায় আছে?

৫। অচল ডিপ-টিউবয়েলগুলি কবে নাগাদ সারাই করা হবে?

**উত্তর**

১। হ্যাঁ।

২। ত্রিপুরা সরকারের জল সম্পদ দপ্তর বর্তমান আর্থিক বছরে অতিরিক্ত ১.২৫ শতাংশ কৃষিজমিকে সেচ ব্যবস্থার আওতায় আনার পরিকল্পনা আছে।

৩। সমগ্র রাজ্যে জল সম্পদ দপ্তরের অধীনে ১৬২টি ডিপ-টিউবওয়েল আছে।

৪। তারমধ্যে ১৭টি অচল অবস্থায় আছে।

৫। অচল টিউবওয়েলগুলি সারাই করার কাজ এখন চালু আছে। এরমধ্যে ২ টি সারাই করা সম্ভব হবে বলে আশা করা যায়। বাকি পনেরটি ডিপ টিউবওয়েল পরীক্ষা নিরীক্ষার পরে যদি দেখা যায় যে, সেটি সিংকিং করতে হবে তাহলে সেখানে একটি সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রীনারায়ণ চন্দ্র চৌধুরী :—** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, সরকার সবচেয়ে এগ্রিকালচারের উপর জোর দিয়েছে শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রী বলেছেন, এক ইঞ্চি মাটিও আমরা খালি রাখব না সেটা কৃষির আওতায় আনা যায়। জলের উপর নির্ভর করেই কৃষিকাজ। কাজেই এই নতুন বৎসরে মন্ত্রী যে বলেছেন এত শতাংশ জলের আওতায় আনার চেষ্টা করব। কিংবা আমরা দেখলাম আর. ডি. ডিপার্টমেন্ট কৃষির স্বার্থে সেইরূপ মেশিন দেওয়া হচ্ছে। কৃষকরা যার উপরে জমিতে দুফসল বা তিন ফসল উৎপাদন করার সুযোগ পাচ্ছে। ১৯৯৮ইং সনে যে সেলো মেসিনগুলি দেওয়া হয়েছিল এবং পাইপ লাইনগুলি বসানো হয়েছিল তা এখানে চালু হয়নি। এই রকম মেশিনগুলি প্রায় ব্লকেই বেশ কিছু আছে। একটা সেলো মেসিনের উপরে প্রায় সাত আট কানি জমিতে দু ফসল বা তিন ফসল করতে পারে। এছাড়া রবি শস্যও করাতে পারে সেখানে আর. ডি কিংবা ব্লক থেকে বলছে যে আগে যেটা বসানো হয়েছে সেইটাতে এখন জল আসছে না এটাকে আবার তুলে বসাতে হবে। আর কৃষকরা সেখানে একটা মেসিন নিতে গিয়ে ৫ হাজার টাকা জমা দিতে হয়। একবছর আগে যে টাকা জমা দেওয়া হল পরে সেই ডিপার্টমেন্ট গিয়ে বলল যে এটা একবছর আগে বসানো হয়েছে কাজেই এটাতে এখন জল আসবেনা, পাইপগুলিকে আবার তুলে বসাতে হবে। ফলে এইভাবে একবছর সময় পার হয়ে যাবে। এলাকাটা সবচেয়ে জোর দিচ্ছে কৃষির উপরেই। কাজেই মন্ত্রী মহোদয় জানাবেন কিনা, দ্রুত এটাকে তুলে আবার নতুন করে বসিয়ে গরীব কৃষকদের জলের ব্যবস্থা করা হবে কিনা ?

**শ্রী বাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, মাননীয় সদস্য যে প্রশ্নগুলি এনেছেন সেটা হচ্ছে আর. ডি, ডিপার্টমেন্ট। আমি যেটা উত্তর দিয়েছি সেটা হচ্ছে ওয়াটার রিসোর্স, এম. আই. এন্ড. সি দপ্তর যেগুলি কাজ করছে। এটা ঘটনা যে সেলো সেচের ব্যাপারে কেন্দ্রীয় সরকার তার কর্মসূচীর মধ্যে সর্বাধিক গুরুত্ব আরোপ করেছেন। সেই কারণে আমরা ঋণ করে করে টাকা আনার সিদ্ধান্ত নিয়েছি। এই ভিত্তিতে যে স্কীম সেটাও ঋণ করে। তাতে প্রায় ১৪ শতাংশ ঋণ দিতে হয়। তবুও আমরা সিদ্ধান্ত নিয়েছি কেন্দ্রীয় সরকার দেবেন ষাট কোটি টাকা। তার সঙ্গে আমাদের আরও বিশ কোটি টাকা যোগ হবে এবং আশি কোটি টাকা আমরা এই বছরে খরচ করার পরিকল্পনা নিয়েছি। এখানে আমরা যেটা বলেছি সেটা হচ্ছে, এই বছরে আমাদের আওতার মধ্যে আসবে কিন্তু এই বছর যে স্কীমগুলির কাজ শেষ করেছি তাতে ওটার এরিয়া কভার করতে গিয়ে জল জমিতে আসতে হয়তো দুই তিন বছর সময় লেগে যাবে। এই বছর আমরা নতুন করে কাজ হাতে নিয়েছি। আমরা মনু ব্যারেজ তো সেদিন ওপেন করলাম চতুর্দিকে এরিয়া কভার করা সম্ভব হবেনা। হয়তো একটা এরিয়া কভার করা সম্ভব হবে লিমিটেড এরিয়া। কিন্তু আগামী বছর তার এরিয়া আরও অনেক বেশী হবে। এছাড়া আমরা দুর্গম অঞ্চলগুলির কাজ হাতে নিয়েছি। অঞ্চলগুলির মধ্যে আছে সোনাইছড়া, ময়নামা, অমরপুর এবং করমছড়ায় কাজ আমাদের এখন প্রায় চূড়ান্ত পর্যায়ের মধ্যে আছে। নলছড়ে ডাইভারশন স্কীম এনে কাজ শুরু হয়েছে। এছাড়া মহারাণীছড়াতেও এই ধরনের স্কীম থেকে আরও কাজ আমরা হাতে নিয়ে কাজ শুরু করছি। আমরা গতবছর থেকে এই সমস্ত স্কীম থেকে কাজ শুরু করেছি। ফলে এই ভাবে করলে প্রত্যেক বছর এরিয়াগুলি বাড়বে। সেই সমস্ত স্কীমে জল আনতে আমাদের আরও দুই থেকে তিনবছর সময় লাগবে। এবং কাজগুলিও কমপ্লিট হয়নি। এই বছর জায়গাটা আমরা কভার করতে পারব আমরা শেষ কথাটা এখানে বলছি। আমাদের এখানে চাষযোগ্য

জমির পরিমাণ যেগুলি আছে সেগুলি প্রায় দুই লক্ষ আশি হাজার হেক্টার। আমরা সার্ভে করে দেখেছি এর .মধ্যে এক লক্ষ সতের হাজার হেক্টারে সেচের ব্যবস্থা করতে পারব। তারপর গ্রাউণ্ড ওয়াটার এ সব মিলে এক লক্ষ সতের হাজার হেক্টার আমরা আওতার মধ্যে আনতে পারব; আমরা এখন পর্যন্ত যে করছি পরিকল্পনা রূপায়ণ করছি তাতে ৪৪ লক্ষ তিনশত পণের হেক্টার কাভার করার কথা। কিন্তু নানা কারনে দেখছি যেটা আমাদের ত্রিশ হাজার দুইশত উনিশ হেক্টার বেশী এলাকায় আমরা জল দিতে পারছি না তার মানে যেটা সেচের আওতার মধ্যে জমি আসার কথা।

আমরা এখন পর্যন্ত যে পরিকল্পনা নিয়েছি তাতে ভেবেছিলাম ৪৬ হাজার ১৫ হেকটর জমিতে কাভার করতে পারব। কিন্তু এখন আমরা ৩০ হাজার ২১৯ হেকটরের বেশী জমিতে জল দিতে পারছি না। অর্থাৎ মূল জমির ১১ পার্সেন্ট জল দিতে পারছি। এই বছর আমরা বড় স্কীম নিয়েছি ১৩৫টি বলতে পারি, গত ১৫ বছরের মধ্যে এত কাজ এক সঙ্গে কখনো হাতে নেওয়া হয় নি। এছাড়া আরো ১৯৮টি স্কীম আছে যেগুলি কোন না কোন কারণে কাজ করছে না সেগুলি রিপেয়ার করার কাজ হাতে নেওয়া হয়েছে। ৮০ কোটি টাকা আমরা পেয়েছি। এই টাকাটা আমরা নিজেরা খরচ না করে আরো ৫টি দপ্তরের সঙ্গে ভাগ বাটোয়ারা করে নিয়েছি। অর্থাৎ. জেলা পরিষদকে কিছু টাকা দিয়েছি কাজ করার জন্য। কৃষি দপ্তরকে কিছু টাকা রুর্‍যাল ডেভেলাপমেন্ট ডিপার্টমেন্টকে কিছু টাকা দিয়েছি, ফরেষ্ট ডিপার্টমেন্টকে কিছু টাকা দিয়েছি। আর দিয়েছি ফিসারী ডিপার্টমেন্টকে। ফিসারী ডিপার্টমেন্টকে বলা হয়েছে, ওয়াটার রিজার্ভার তৈরী করে মাছের চাষ করতে এবং রবি শস্যের সময় জমিতে জল সেচের জল দিতে। এই ভাবে আমরা এই ৮০ কোটি টাকা ভাগ করে নিয়েছি। আশা করছি, আগামী ২/৩ বছরের মধ্যেই সাফল্য আসবে।

**শ্রীজয়গোবিন্দ দেবরায়** : — (রাধাকিশোরপুর) স্যার, উদয়পুরে সন্নিকটবর্ত্তী মহারাণী ব্যারেজের কাজ অনেক আগেই শুরু হয়েছে। আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এই, ব্যারেজের কাজ শেষ হতে আর কতদিন লাগবে? এবং এই ব্যারেজ থেকে নালার মাধ্যমে জল সরবরাহ করতে আর কতদিন লাগবে?

**শ্রীবাদল চৌধুরী** (মন্ত্রী) : — স্যার, মহারাণী ব্যারেজের কাজ শুরু হয়েছে অনেকদিন কিছু নির্দিষ্ট এলাকায় এই ব্যারেজ থেকে এখন জল দেওয়া হচ্ছে। আশা করছি, মার্চ মাসে উদয়পুর শহরের দক্ষিণ দিকে শোকসাগর জলার দিকের জমিতে জল দেওয়া যাবে। তাছাড়া খাল খনন করে পালাটানায় নিয়ে যাওয়া হবে। জোট আমলে কি পরিমান ড্রেন আপনারা করেছেন সে কথা আর বলতে হবে না। যদি পিত্রা পর্যন্ত জল নিয়ে যাওয়া যায় সেটা আমরা করব।

**শ্রীরতনলাল নাথ** : — মাননীয় মন্ত্রী মহোদয় যে ষ্ট্যাটমেন্ট এখানে দিলেন তা কি রিলেটেড? মাননীয় সদস্য সুদীপবাবু যখন প্রশ্ন করলেন, তখন তো সব বলে দিলেন, রিলেটেড নয়। এখানে ৩টি কোয়েশ্চানেই ৫০ মিনিট কাভার করে দিলেন। এখনও শেষ হয়নি। মন্ত্রী কি প্রশ্নের রিপ্লাই ষ্ট্যাটমেন্ট আকারে দিতে পারেন? এ ব্যাপারে আপনি কিছু বলবেন না? এ ভাবে তো চলতে পরে না?

**মিঃ স্পীকার** : — মাননীয় সদস্যদেরও বলছি, আপনারা সাপ্লিমেন্টারী করুন মূল প্রশ্নের সঙ্গে রিলেশান রেখে। আর মাননীয় মন্ত্রীদেরও বলছি, আপনারা যে রিপ্লাই দেবেন তা যেন মূল প্রশ্নের সঙ্গে সঙ্গতি রেখে

দেওয়া হয়।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — মাননীয় সদস্যকে বলছি, আমি রিপ্লাই ঠিকই দিয়েছি। আপনি প্রশ্ন পড়ে দেখুন।

**শ্রীসমীর দেব সরকার :** — বর্তমান আর্থিক বছরে যে পরিকল্পনা নেওয়া হয়েছে তার মধ্যে কয়টি ডাইভার স্কীম আছে তা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — এই তথ্য এখন আমার কাছে নেই।

**শ্রীকাজল দাস :** — বেশ কিছু আগে তেলিয়ামুড়ার অধীন সহবং এ একটি স্কীম হাতে নেওয়া হয়েছিল। জানি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাই, এর কাজ কবে নাগাদ শেষ হবে।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — আলাদাভাবে প্রশ্ন করলে উত্তর দেওয়া হবে।

**শ্রীরতনলাল নাথ :** — তাতো বলবেনেই। যেহেতু বিরোধী দল থেকে প্রশ্ন করা হয়েছে কাজেই আলাদা করার কথা তো বলবেনই।

**শ্রীসুদীপ রায়বর্মণ :** — মাননীয় সদস্য কাজল বাবুরটা যেহেতু হয় নাই সে জন্য আমি একটি প্রশ্ন এখানে করছি। তা অবশ্য মূল প্রশ্নের সঙ্গে রিলেশন রেখেই বলছি। কোয়েশ্চান নাম্বার ১৯ এর ৪ ও ৫ এর সঙ্গে সঙ্গতি রেখে আমি জানতে চাই, সমগ্র রাজ্যে কয়টি ডিপ টিউব-ওয়েল অচল অবস্থায় আছে? এগুলি কবে নাগাদ সারাই করা হবে, এবং কি কারনে এগুলি অচল হয়েছে?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — ১৭টি অচল অবস্থার মধ্যে আছে।

**শ্রীসুদীপ রায়বর্মন :** — অচল কথাটি তো বিভিন্ন অর্থে বোঝায়। যদি জলের লেয়ার না পাওয়া যায় তাহলে তো এগুলিকে সরিয়ে কিছুটা দূরে আবার বোরিং করতে হয়। আমরা জানতে চাই এগুলির মধ্যে কতটা অচল অবস্থায় আছে। যেগুলিতে জলের লেয়ার পাওয়া যায় নি সুতরাং এগুলি সারাই হবে কি করে?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — স্যার, যে গুলিতে জল পাওয়া যায়, সেগুলিকেই চালু হিসাবে দেখানো আছে। অনেক সময় ড্রিল করার পরও দেখা যায় জল পাওয়া যায় না, সেগুলিকে স্কীমের মধ্যে নেওয়া হয় না। এখানে ৯৭ টা অচল অবস্থায় আছে যেগুলির অধিকাংশই হচ্ছে পুরানো। ডিপ টিউব ওয়েল গুলি বসানোর পর ৫ বছর, ৬ বছর, ৭ বছর বা ৮ বছর পর্যন্ত জল পাওয়া যায় তারপরে আর জল পাওয়া যায় না, জল শুকিয়ে যায়। তখন সারাই-এর আর প্রশ্ন থাকে না। এগুলিকে সিংফিং করে চালু করা হলেও দেখা যায় খুব বেশী দিন আবার চালানো যায় না, এগুলিকে ছেড়ে দিয়ে চলে আসতে হয়। এরকম অবস্থায় আছে ১৭ টা। তার মধ্যে ২টাকে আমরা রিপেইয়ার করতে পারি, আর বাকী ১৫ টার ক্ষেত্রে সারাই করেও কোন লাভ হবে না, নূতন করে বসাতে হবে।

**মিঃ স্পীকার :** — শ্রীমতী সন্ধ্যা রানী দেববর্মা।

**শ্রীমতী সন্ধ্যা রাণী দেববর্মা (আসারামবাড়ী) :** — এডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নং ৪২ স্যার।

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :** — এডমিটেড় স্টার্ড কোয়েশ্চান নং ৪২ স্যার।

প্রশ্ন

১) খোয়াই মহকুমার তুলাশিখর রাজনগর প্রাথমিক হাসপাতালের শয্যা গৃহটি নির্মানের কাজ আরম্ভ করা হয়েছে কিনা,

২) যদি না হইয়া থাকে তবে ইহার কারন কি, এবং

৩) কবে নাগাদ শয্যা গৃহটির নির্মানের কাজ আরম্ভ করা হবে বলে আশা যায় ?

উত্তর

১) না।

২) স্বাস্থ্য দপ্তরের সিদ্ধান্ত অনুযায়ী বর্তমানে তুলাশিখর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের জন্য দরপত্র আহ্বান স্থগিত আছে।

৩) ২ নং উত্তরের পরিপ্রেক্ষিত প্রশ্ন আসেনা।

মিঃ স্পীকার :— শ্রীপদ্মকুমার দেববর্মা।

শ্রীপদ্মকুমার দেববর্মা ( রামচন্দ্র ঘাট ) :— এডমিটেড স্টার্ড কোয়েশ্চান নং ১২১ স্যার।

শ্রী বাদল চৌধুরী ( মন্ত্রী ) :— এডমিটেড স্টার্ড কোয়েশ্চাস নং ১২১ স্যার।

প্রশ্ন

১) রামচন্দ্রঘাট হইতে আমপুরা হইয়া বড ময়দান পর্য্যন্ত রাস্তাটি অতিসত্তর সংস্কারের কাজ করার প্রয়োজন আছে কি,

২) যদি প্রয়োজন থাকে তবে বিলম্ব করার কারণ কি,

৩) এই ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষন করার পরও কি কারণে করা হচ্ছে না ?

উত্তর

১) হ্যাঁ।

২) ইহা একটি পুরানো রাস্তা এবং চালু আছে। আর্থিক অপ্রতুলতার দরুন উক্ত কাজটি হাতে নেওয়া সম্ভব হচ্ছে না।

৩) ২ নং উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন আসে না।

শ্রী পদ্ম কুমার দেববর্মা :— সাপ্লিমেন্টারী স্যার, রামচন্দ্রঘাট হইতে আমপুরা ভায়া বড়ময়দান রাস্তাটি এলাকাবাসীদের জন্য খুবই গুরুত্বপূর্ণ রাস্তা। এই রাস্তাটি ৯টি পঞ্চায়েতের প্রাণ কেন্দ্র বললেও চলে। দুই দুইবার খোয়াই ডিভিশন মিটিং করে রাস্তাটি সম্পর্কে গুরুত্ব আরোপ করার পরও এখন পর্যন্ত রাস্তাটি সংস্কারের অনিশ্চয়তার কারন মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) :— স্যার, মাননীয় সদস্য মহোদয় যেটা বলেছেন, রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ। রাস্তাটির দৈর্ঘ্য হচ্ছে ১৭ কি. মি.। 0 — ৩২ কি. মি. অংশটি পিচ করা আছে। ভাল অবস্থায় আছে। রাস্তাটির অন্য অংশ—সাড়ে তিন কি. মি. থেকে ১১ কি, মি. পর্যন্ত বড়ময়দান হইতে আমপুড়া পর্য্যন্ত রাস্তাটি ইট সলিং অবস্থায় আছে। এই অংশটি পুনরায় সলিং করার মুঞ্জুরী আমরা ইতিমধ্যে দিয়েছি। দ্বিতীয় হচ্ছে ১১ কি, মি. থেকে ১৭ কি. মি. এটাও পিচ করা আছে। পিচ যেটা আছে এটা অনেক পুরানো হয়ে গেছে অনেক জায়গায়

ছোট ছোট গর্ত হয়ে গেছে। এগুলি পিচ করার কাজ দপ্তর ইতিমধ্যেই হাতে নিয়েছে। আমাদের যে প্রায়রিটি লিষ্ট আছে তার মধ্যে রাস্তাটা অন্তর্ভুক্ত আছে। তাই আমরা আশা করছি আগামী বছর সেটা করতে পারব।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীরতন লাল নাথ।

শ্রীরতন লাল নাথ :— মিঃ স্পীকার স্যার, এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৩।

শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :— এডমিটেড কোয়েশ্চান নাম্বার ৫৩।

**প্রশ্ন**

১। রাজ্য সরকারের বহু পুরাতন আবাসনগুলি, যেগুলি কর্মচারী এলটমেন্টদের দেওয়া হয় সেগুলিতে মেরামত ও সংস্কার বাবদ প্রতি বছর রাজ্য সরকারের পূর্ত দপ্তর থেকে লক্ষ লক্ষ টাকা ব্যয়ের পরিবর্তে আবাসনগুলিতে অবস্থানরত কর্মচারীদের আবেদনের ভিত্তিতে আবাসনগুলি বিক্রয় করে দিতে সরকার আগ্রহী কিনা,

২। ইহা কি সত্য যে পশ্চিমবঙ্গেও অনুরূপ ব্যবস্থার মাধ্যমে সরকারী আবাসন কর্মচারীদের কাছে বিক্রি করে দিয়ে বছরের পর বছর মেরামত ও সংস্কার বাবদ সরকারী অর্থ ব্যয়ের পরিবর্তে সরকার অর্থ আয়ে সমর্থ হচ্ছে,

৩। বিক্রয় করে দিতে আগ্রহী না হলে আবাসনগুলি সঠিক রক্ষণাবেক্ষণ নিয়মিত করার জন্য বাস্তব সম্মত কি পদক্ষেপ নেওয়া হচ্ছে ?

**উত্তর**

১। সরকার এই ব্যাপারে আগ্রহী নয়।

২। বর্তমানে এই রকম কোন তথ্য আমাদের জানা নেই।

৩। আবাসনগুলির প্রয়োজনীয় রক্ষনাবেক্ষণের কাজ নিয়মিত করা হচ্ছে।

শ্রী সন্ধ্যা রাণী দেববর্মা :— মিঃ স্পীকার স্যার, আমার ৪২ নং প্রশ্নটা হেলথ ডিপার্টমেন্ট সম্পর্কে ছিল কিন্তু উত্তর দিয়েছেন পি. ডব্লিউ মিনিষ্টার। তাই আমি অনুরোধ রাখছি হেলথ মিনিষ্টার যেন এই ব্যাপারে কিছু বলেন।

শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :— স্যার; তুলাশিখর হাসপাতাল সম্পর্কে যে প্রশ্ন উঠেছে সেখানে কিন্তু পি. এইচ, সি করার সিদ্ধান্ত গ্রহণ হয়েছিল এবং অর্থেরও সংস্থান রাখা হয়েছিল। কিন্তু কি কারণে ১৯৮৮ সালে সেই হাসপাতাল তুলাশিখরে না হয়ে চেবরীতে বানানো হয়েছে সেটা আমার জানা নেই।

শ্রীরতন লাল নাথ :— মিঃ স্পীকার স্যার; আমার এডমিটেড ৫৩নং প্রশ্নের সাপ্লিমেণ্টারী হচ্ছে ১৯৫০-৬০ দশক থেকে বহু কোয়ার্টারস এবং আবাসিক কর্মচারীদের জন্য তৈরী হয়েছিল এবং বর্তমানে যেগুলি নষ্ট হওয়ার পথে কারণ অনেক কোয়ার্টারসের দরজা, জানালা ইত্যাদি ভেঙ্গে গেছে।

এই অবস্থা রাজ্য সরকারের প্রতি বৎসরই মেরামত এবং সংস্কার করতে গিয়ে প্রচুর টাকা বেরিয়ে যাচ্ছে। এখন রাজ্য সরকারের আর্থিক সমস্যাও রয়েছে। এই অবস্থায় এখানে একবার অ্যালটমেন্টের জন্য প্রেয়ার করে তাহলে একসাথে অনেকগুলি টাকা পাওয়া যাবে। সাথে সাথে অর্থের ব্যবস্থাও হল, কর্মচারীদেরও প্রচুর পরিমাণে ঋণ দিয়ে, কর্মচারীদেরও গৃহ ঋণ বলে একটা স্কীম আছে সেটাও লাগলনা।

পরবর্ত্তী সময়ে যারা কোয়ার্টারের বাইরে আছে তাদের গৃহ ঋণের জন্য মঞ্জুরী চাইলে সরকার দিতে পারবে। এই অবস্থায় অর্থের সংকুলানও হবে, আয়ও হবে সরকারের। এই ধরনের পশ্চিমবঙ্গে চালু আছে। মাননীয় মন্ত্রী কাছে এই বক্তব্য যে বিভিন্ন দিক চিন্তা করে এই ধরনের ব্যবস্থার কথা চিন্তা করে ব্যবস্থা নেওয়া হবে কিনা ?

শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :— মাননীয় সদস্য যেটা বলেছেন, এটা ঠিকই আছে। তবে জায়গা কিনে, বাড়ী করে বিক্রী করার যে কাজটা সেটা আমাদের যে হাউসিং বোর্ড আছে, তারা করছেন। আর এখানে যেটা এসেছে, সরকারী যে সকল পুরালো কোয়ার্টারগুলি আছে, যেগুলি যথাসম্ভব একটু মেরামত করা, সেগুলি টিনের আছে সেগুলি ভেঙ্গে দোতলা, তিনতলা বাড়ী করে আরও বেশী কোয়ার্টার যাতে তৈরী করা যায় সেই কাজ আমরা হাতে নিয়েছি এবং তার জন্য এল, আই, সি থেকে আমরা ঋণ নিয়েছি, পুরনো কোয়ার্টার যেগুলি আছে সেগুলির রিপ্লেস করে যাতে আরও বেশী সংখ্যায় কর্মচারীদের থাকার ব্যবস্থা করা যেতে পারে সেই ব্যাপারে আমরা উদ্যোগ নিয়েছি। এখানে যেটা বলেছেন, এই সমস্ত কোয়ার্টার তৈরী করে বিক্রী করা এই ধরনের কোন সিদ্ধান্ত আমরা নিইনি, এই ধরনের পরিকল্পনা আমাদের আপাতত নেই।

শ্রীরতন লাল নাথ :— সাপ্লিমেন্টারী স্যার, নতুন কোয়ার্টারের কথা বলছি না, এটা আবাসন ডিপার্টমেন্টের পুরানো কোয়ার্টারগুলির কথা বলছিলাম যে ইদানীংকালে পূর্ত দপ্তর বা সরকারী কোয়ার্টারগুলি ভাড়া বৃদ্ধির জন্য একটা পরিকল্পনা চলছে এই নিয়ে বিভিন্ন পত্র পত্রিকায় বেরিয়েছে। এখন আমার বক্তব্য হল এই নিয়ে ক্ষোভ রয়েছে, অর্থের অপচয় হচ্ছে। এই পরিস্থিতিতে ভাড়া নিয়ে ক্ষোভ যেখানে রয়েছে, বিভিন্ন রকম বিবাদ চলছে এবং সংস্কারও করে দিতে পারছে না, ডিপার্টমেন্টের সাথে কর্মচারীদের প্রায় সময়ই গণ্ডগোল লেগে রয়েছে। এমন পশ্চিম বাংলায়ও আছে, আমার মনে হয় কর্মচারীদের স্বার্থের কথা চিন্তা করে, তাদের জীবনের একটা প্রপার্টি হয়ে গেল, গভর্ণমেন্টেরও প্রচুর টাকা আয় হল, ভাড়া বাড়াতে হলনা। এই ধরনের চিন্তা করে আগামী দিনগুলিতে এই ধরনের পরিকল্পনা হাতে নেওয়া যায় কিনা, বাস্তব সম্মত হবে কিনা এগুলি চিন্তা করে দেখবেন কিনা ?

শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :— এখন নেই। আমি-ত বলেছি চিন্তা করে দেখা যেতে পারে।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীবিল্লাল মিঞা।

শ্রীবিল্লাল মিঞা ( বক্সনগর ) :— অ্যাডমিটেড কোয়েশ্চান নং-১৪২ স্যার।

শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, অ্যাডমিটেড কোয়েশ্চান নং—১৪২

**প্রশ্ন**

১। বিলোনীয়া মহকুমার সিনেমা হল সংলগ্ন বিলোনীয়া জামে-মসজিদ-এর একমাত্র যে জমি আছে তাহাতে কোন মুসলিম হোষ্টেল বা জুনিয়র মাদ্রাসা করার পরিকল্পনা সরকারের আছে কি না,

২। যদি থাকে, তা হলে কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়,

৩। আর না থাকিলে, তার কারণ কি, এবং

৪। এই জমির পরিমাণ কত ?

উত্তর

১। না, এই রকম কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

২। প্রশ্ন উঠে না।

৩

৩।

৪। সরকারী গেজেট অনুযায়ী বিনোদীয়া টাউন মৌজায় মোট ওয়াকফ সম্পত্তির পরিমাণ ৪ কানি ৭ গণ্ডা।

**শ্রীবিল্লাল মিঞা :**— সাপ্লিমেন্টারী স্যার, মাননীয় মন্ত্রীর জানা আছে কিনা এই মসজিদের জায়গায় ধান চাষ হচ্ছে এবং এই ধান কে পাচ্ছেন, ২ নং হচ্ছে মসজিদের স্বয়ং যে জমি আছে সেখানে এখন মসজিদ স্থাপিত আছে সেখানের জায়গায়ও বেদখল হয়েছে কিনা এবং ধানের যে জায়গাটা আছে সেটাও বেদখল হয়েছে কিনা এবং মসজিদটা বর্তমানে ভেঙ্গে পড়ে গেছে প্রায় অংশে সেগুলি মেরামত হবে কিনা এবং এই মসজিদের সাথে একটা রেষ্টুরেন্ট আছে, রেষ্টুরেন্ট থেকে মদ খেয়ে মদের বোতল মসজিদের মধ্যে ফেলা হয়, সেগুলি কোন ব্যবস্থা হবে কিনা ?
৯৯ বছরের জন্য যে চুক্তি করা হয়েছে এবং এই চুক্তির কারণে দুই তিনটা দোকান এবং রেষ্টুরেন্ট গুলি থেকে যে মদের বোতল মসজিদে মধ্যে পড়ছে সেই দোকান গুলি সরানো হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি এবং বেদখল যে হয়েছে কে কে বেদখল করেছে সেটাও মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার ( মন্ত্রী ) :**— স্যার, এই সব মাদ্রাসা মেরামত করা বা অন্যান্য যে সব বিষয়গুলি আছে সে বিষয়গুলি সাধারণত ওয়াক অফ্ বোর্ড দেখে থাকে। রেভেনিউ দপ্তর ওয়াক অফ্ বোর্ডকে কিছু আর্থিক সাহায্য দেয়, আর তারা এগুলির রিপেয়ার করা বা তাকে সংস্কার করার কাজগুলি করেন। মাননীয় সদস্য যেটা বলেছেন আমি সেটা ওয়াক অফ্ বোর্ডের নজরে আনব যাতে সেই ধরনের সংস্কারের কাজ ইত্যাদি করা হয়। আর জমি যে অন্য কেউ দখল করেছে সেই ধরনের কোন তথ্য এখানে আমার কাছে নাই। আমি মাননীয় সদস্যকে সমস্ত ব্যাপারটা খবর নিয়ে পরে জানাতে পারব যে, জমি কার দখলে আছে বা কি ব্যাপার এটা সম্পর্কে। তারপর ৯৯ বৎসরের চুক্তির কথা যেটা মাননীয় সদস্য বলছেন এই ধরনের কোন চুক্তির কথা সরকারের জানা নেই মানে আমার জানা নেই এবং এখানে সেই তথ্যও আমার কাছে নাই। তবে লিজ দেওয়ার কথা যেটা বলছেন, লিজ দিলে কে দেবে, ওয়াক অফ বোর্ড হল সম্পত্তির মালিক, সুতরাং লিজ দেওয়ার অধিকার কারও নাই। কাজেই কে লিজ দিয়েছে না দিয়েছে এই ধরনের কোন ব্যাপার আমার জানা নাই।

**শ্রীবিল্লাল মিঞা :**— সাপ্লিমেন্টারী স্যার, এই বিধানসভার প্রথম দিনে তিনটা রেষ্টুরেন্ট ও দোকান সম্পর্কে আমি একটা প্রশ্ন করেছিলাম, তাতে মাইনরিটি ডিপার্টমেন্ট থেকে বলা হয় ওয়াক অফ বোর্ড থেকে উত্তরটা দেওয়া হয়েছে যে ৯৯ বৎসরের জন্য লিজ দেওয়া হয়েছে। তাহলে মাননীয় মন্ত্রী মহোদয়ের এটাও জানা দরকার যে, রেভিনিউ দপ্তরের আণ্ডারে হচ্ছে ওয়াক অফ্ বোর্ড। স্যার, উনি দায়িত্ব এড়িয়ে যেতে চাইছেন। স্যার, এই পবিত্র বিধানসভায় উত্তর দেওয়া হয়েছে যে, ৯৯ বৎসরের জন্য লিজ দেওয়া হয়েছে, গভর্ণমেন্টের রেকর্ড রয়েছে, আপনি রেকর্ড খুঁজলে রেকর্ড পাবেন। এখানে আমার বক্তব্য হচ্ছে, এখানে

যে মসজিদের জায়গা সহকারে বেদখল করা হয়েছে এবং রাস্তা যেটা করা হয়েছে সেই রাস্তা ও মসজিদের জমি যেভাবে বেদখল করা হয়েছে সেগুলির ব্যাপারে খোঁজ খবর নিয়ে সেগুলিকে উচ্ছেদের ব্যবস্থা করা হবে কিনা এবং ৯৯ বৎসরের জন্য যে লিজ দেওয়া হয়েছে সেই লিজ কেনসেল করা হবে কিনা এবং কেনসেল করে মসজিদকে অন্ততপক্ষে মদের বোতল-এর হাত থেকে মুক্ত করে মসজিদের পবিত্রতা রক্ষা করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

**শ্রীকেশব মজুমদার** ( মন্ত্রী ) :— স্যার, আমি বলেছি এই ধরনের কোন তথ্য এখন আমার কাছে নাই। আমি খোঁজ খবর নিয়ে মাননীয় সদস্যকে জানাব। তবে যদি এই ধরনের হয় মদের বোতল ইত্যাদি বিষয় থাকে তো নিশ্চয়ই আমরা তা দেখব, কারণ সেগুলিতো কোন ধর্মীয় স্থানে থাকা উচিৎ না।

**মিঃ স্পীকার** :— মাননীয় সদস্য শ্রীউমেশ চন্দ্র নাথ মহোদয়।

**শ্রীউমেশ চন্দ্র নাথ** ( কদমতলা ) :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড কোয়েশ্চান নাম্বার— ১৫০।

**শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ** ( মন্ত্রী ) :— মিঃ স্পীকার স্যার, অ্যাডমিটেড ষ্টার্ড কোয়েশ্চান নাম্বার— ১৫০।

**প্রশ্ন**

১। ত্রিপুরা রাজ্যে কতটি রেশম শিল্প কারখানা আছে ?

২। তাহাতে কতজন শ্রমিক কাজ করেন ?

৩। গড়ে প্রতি বৎসর কি পরিমাণ রেশম পাওয়া যায় ?

১। মোট ১৯টি রেশম শিল্পের গুড়া পলু প্রতিপালন কেন্দ্র এবং ৩টি রেশম সুতা উৎপাদন কেন্দ্র ও ১টি সুতা পাকানোর কেন্দ্র রয়েছে।

২। উল্লেখিত ১৯টি রেশম শিল্প কেন্দ্রে ১৪০ জন স্থায়ী শ্রমিক এবং বাকী ৪টি কেন্দ্রে ৬০টি জন অস্থায়ী শ্রমিক কর্মরত আছেন।

৩। গড়ে বছরে উৎপাদিত রেশম গুটির উৎপাদন ৩০·৫ মেট্রিক টন।

**শ্রীউমেশ চন্দ্র নাথ** :— সাপ্লিমেন্টারী স্যার, ত্রিপুরায় উৎপাদিত রেশম বহিঃরাজ্যে বা বিদেশে বিক্রি করা হয় কি না, এবং হলে এর থেকে প্রতি বছর রাজ্যের কত টাকা আয় হয় ? তা' মাননীয় মহোদয় জানাবেন কি ?

**শ্রীরমেন্দ্র চন্দ্র দেবনাথ** (মন্ত্রী ) :— মাননীয় স্পীকার স্যার, ত্রিপুরায় উৎপাদিত রেশম বিদেশে বিক্রি হয় না। তবে পশ্চিমবাংলায় মাঝে মধ্যে বিক্রি করা হয়ে থাকে। আর এর থেকে বছরে কত আয় হয় সে ব্যাপারে আলাদা প্রশ্ন করলে উত্তর দেওয়া যেতে পারে।

**মিঃ স্পীকার** :— কোয়েশ্চান আওয়ার শেষ।

যে সমস্ত তারকা চিহ্ন ( * ) প্রশ্নের মৌখিক উত্তর দেওয়া সম্ভব হয়নি সেগুলোর লিখিত উত্তর এবং তারকা চিহ্নবিহীন প্রশ্নগুলির উত্তরপত্র সভার টেবিলে পেশ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহোদয়দের অনুরোধ করছি।

## MATTER RAISED BY MEMBER

ANNEXURE A & B

**শ্রীরতন লাল নাথ** :— মিঃ স্পীকার স্যার, আমি একটা জরুরী বিষয় মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।

আমাদের এখানে জিরো আওয়ার বলে কিছু নেই। জিরো আওয়ারের পরিবর্তে এখানে মেনশন পিরিয়ড রয়েছে। কাজেই আপনারা কোন জরুরী পাবলিক ইন্টারেষ্ট ম্যাটার যে সময়ই তুলতে পারেন।

**শ্রীরতন লাল নাথ :—** না স্যার, আমি নিজে জিরো আওয়ার হিসেবে বলছি না, তবে বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ বলে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। বিষয়টি হলো—ইদানীং আগরতলা শহরে দেখা গেছে নাম্বার বিহিন কিছু গাড়ী-কমাণ্ডার জীপ, মারুতী গাড়ী, এবং টু-হুইলার চলাচল করছে। এবং ছয় সাত দিন আগে লক্ষীনারায়ন বাড়ীর সামনে একটি কমাণ্ডার জীব গাড়ী এক বৃদ্ধা মহিলাকে ধাক্কা মেরে চলে যায় এবং উক্ত গাড়ীটির সামনে বা পেছনে কোন নাম্বার ছিল না। আজকে ইন্দ্রনগর থেকে আগরতলার দিকে একটি মিনি বাস তাতে ভারতীয় বিদ্যাভবন লেখা আছে—কিন্তু গাড়ীটির সামনে বা পেছনে কোন নাম্বার নেই। এইভাবে অনেকগুলি নাম্বার বিহীন গাড়ী আগরতলা শহরে চলাচল করছে। মোটর ভেহিক্যালস অ্যাকট অনুসারে যে কোন গাড়ীর সামনে এবং পেছনে তার নাম্বার থাকতে হবে। অথচ এই গাড়ীগুলির কোন নাম্বার সামনে বা পেছনে নেই। অথচ এইগুলিকে ট্রাফিক পুলিশ ধরছে না। কাজেই রাজ্যের উগ্রপন্থীরাও নিতে পারে। কাজেই আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি ইমেডিয়েটলি এই নাম্বার বিহীন গাড়ীগুলিকে ধরবার জন্য এবং তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য যেন ট্রাফিক পুলিশকে নিদেশ দেন। এই অনুরোধ করছি।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি এই ব্যাপারে ইমেডিয়েটলি পদক্ষেপ নেব।

**PRESENTATION OF THE REPORT OF THE BUSINES ADVISORY COMMITTEE**

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য মহোদয়গণ সভার পরবর্তী আলোচ্য বিষয় হলো— "বিজনেস অ্যাডভাইসারী কমিটির দ্বিতীয় রিপোর্ট পেশ, বিবেচনা ও গ্রহণ করা।

**মিঃ স্পীকার :—** বর্তমান অধিবেশনের ১৫ই ফেব্রুয়ারী, ২০০০ইং তারিখ মঙ্গলবার হইতে ১৮ই ফেব্রুয়ারী ২000 ইং তারখি শুক্রবার পর্যান্ত বিধানসভার বিভিন্ন আলোচ্য বিষয়গুলি বিবেচনার জন্য " বিজনেস এ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন সেই রিপোর্টটি পেশ করার জন্য আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিধানসভার বর্তমান অধিবেশনের ১৫ই ফেব্রুয়ারী, ২০০০ ইং তারিখ মঙ্গলবার হইতে ১৮ই ফেব্রুয়ারী, ২০০০ ইং তারিখ শুক্রবার পর্যান্ত বিভিন্ন কার্যাসূচী আলোচনার জন্য বিজনেস এ্যাডভাইসারী কমিটি" যে সময় নির্ঘন্ট সুপারিশ করেছেন তার রিপোর্ট এই সভায় আমি পেশ করছি।

**মিঃ স্পীকার :—** এখন দ্বিতীয় রিপোর্টটি হাউসের বিবেচনার জন্য এবং অনুমোদনের জন্য প্রয়োজনীয় প্রস্তাব উৎথাপন করতে আমি মাননীয় উপাধ্যক্ষ মহোদয়কে অনুরোধ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার : —** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রস্তাব করিতেছি যে, "বিজনেস এ্যাডভাসাইরী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা এক মত"

**মিঃ : স্পীকার : —** মাননীয় উপাধ্যক্ষ মহোদয় কর্তৃক উৎথাপিত প্রস্তাবটি এখন আমি ভোটে দিচ্ছি। প্রস্তাবটি হলো :—"বিজনেস এ্যাডভাইসারী কমিটি কর্তৃক প্রস্তাবিত সময় নির্ঘন্টের সহিত এই সভা একমত"

( প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে সভা কর্তৃক গৃহীত হলো )।

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীকাজল দাস মহোদয়ের নিকট থেকে একটি রেফারেন্স নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি নিম্নে উল্লেখিত বিষয়টি উৎথাপন করার জন্য অনুমতি দিয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :—

"গত ১৩ই ফেব্রুয়ারী, দৈনিক সংবাদ পত্রিকায় দ্বিতীয় পৃষ্ঠায় ছত্রিশ ঘন্টায় খোয়াই এ প্রেমঘটিত এবং অন্য ঘটনায় দুইজন মহিলাসহ নিহত ৩ জন। "এই শিরোনামে প্রকাশিত সংবাদ সম্পর্কে।"

আমি ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রী মানিক সরকার** (মূখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আমি এই নোটিশটির উপর আগামী ১৭.০২.২০০০ ইং তারিখে বিবৃতি দিতে পারিব।

**মিঃ স্পীকার :—** এখন রেফারেন্স পিরিয়ড। আমি আজ মাননীয় সদস্য শ্রীকাজলচন্দ্র দাস মহোদয়ের নিকট থেকে একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি। সেই নোটিশটি পরীক্ষা-নিরীক্ষার পর গুরুত্ব অনুসারে আমি বিষয়টি উৎথাপন করার অনুমতি দিয়েছি। আমি এখন মাননীয় সদস্য মহোদয়কে অনুরোধ করছি তিনি যেন দাঁড়িয়ে তাঁর বিষয়টি উল্লেখ করেন।

**শ্রীকাজলচন্দ্র দাস** (কল্যাণপুর) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমার নোটিশের বিষয়বস্তু হলো :—"গত ১৩ই ফেব্রুয়ারীর দৈনিক সংবাদ পত্রিকায় ৩৬ ঘন্টায় খোয়াইতে প্রেম ঘটিত ও অন্য ঘটনায় দুই মহিলা সহ নিহত তিন" সংবাদ সম্পর্কে।

**মিঃ স্পীকার :—** আমি এখন মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর উনার বক্তব্য রাখার জন্য আহ্বান করছি। যদি এক্ষুনি তিনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকতেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা পরে কবে উনার বক্তব্য রাখতে পারবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীমানিক সরকার** (মূখ্যমন্ত্রী) :— মিঃ স্পীকার স্যার, আগামী ১৭ তারিখে এই বিষয়টির উপর আমি বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আজ আমি মাননীয় সদস্য শ্রীঅনিল চাকমা ও পদ্মকুমার দেববর্মা কর্তৃক যৌথভাবে আনীত একটি উল্লেখ্য বিষয়ের উপর নোটিশ পেয়েছি নোটিশটি পরীক্ষা-নিরীক্ষা করার পর গুরুত্ব অনুসারে আমি বিষয়টি উৎথাপনের অনুমতি দিয়েছি। এখন আমি মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি তাঁরা যেন দাঁড়িয়ে বিষয়টি উল্লেখ করেন।

**শ্রীঅনিল চাকমা :—** মিঃ স্পীকার স্যার, আমাদের নোটিশের বিষয়বস্তু হলো :— "রাজ্যে কৃষকদের চাহিদা অনুসারে সার না পাওয়া সম্পর্কে।"

**মিঃ স্পীকার :—** আমি এখন মাননীয় কৃষিমন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি এক্ষুনি বক্তব্য রাখতে প্রস্তুত না থাকেন তবে সময় চাইতে পারেন এবং আজ অথবা কবে তিনি উত্তর দিতে পারবেন ?

**শ্রীঅঘোর দেববর্মা ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, বিষয়টির উপর আমি আগামী ১৭ তারিখে একটি বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** উল্লেখ্য বিষয়-এর উপর তৃতীয় নোটিশটি যৌথভাবে দিয়েছেন মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায় এবং শ্রীগৌরকান্তি গোস্বামী মহোদয়। আমি এখন মাননীয় সদস্য মহোদয়দের অনুরোধ করছি তাঁরা যেন দাঁড়িয়ে তাঁদের নোটিশটির বিষয়বস্তু উল্লেখ করেন।

**শ্রীজয়গোবিন্দ দেবরায় :—** মিঃ স্পীকার স্যার, নোটিশের বিষয়বস্তু হলো :— "আগরতলা থেকে সাব্রুম পর্যন্ত রেলপথ সম্প্রসারণের জন্য প্রয়োজনীয় কাজ শুরু হওয়া সম্পর্কে।"

**মিঃ স্পীকার :—** আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়ের উপর একটি বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। এক্ষুনি যদি তিনি বিবৃতি দিতে প্রস্তুত না থাকেন তাহলে আজ অথবা পরে কবে তিনি তাঁর বিবৃতি দিবেন তাহা অনুগ্রহ করে জানাবেন।

**শ্রীসুকুমার বর্মণ ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, ১৭ তারিখ আমি এই বিষয়ে বিবৃতি দেব।

( দৃষ্টি আকর্ষণী নোটিশ )

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রীসমীর দেবসরকার মহোদয়ের নিকট থেকে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশের বিষয়বস্তু হলো :— "ক্ষুদ্র সঞ্চয় প্রকল্পে সুদের হার কেন্দ্রীয় সরকার কর্তৃক হ্রাস করা সম্পর্কে।"

আমি এখন অর্থ দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে এই দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর বিবৃতি দেওয়ার জন্য অনুরোধ করছি। যদি তিনি আজ বিবৃতি দিতে অপারগ হন তাহলে তিনি আমায় পরবর্তী একটি তারিখ জানাবেন যেদিন তিনি এ বিষয়ে বিবৃতি দিতে পারবেন।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৬, তারিখে আমি বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আমি মাননীয় সদস্য শ্রীসুদন দাস ও শ্রীপ্রশান্ত দেববর্মা মহোদয়ের নিকট থেকে যৌথভাবে দেওয়া একটি নোটিশ পেয়েছি। দৃষ্টি আকর্ষণী এই নোটিশটির বিষয়বস্তু হলো :— "রাজ্যের প্রত্যন্ত এলাকায় যথা রাজনগর গণ্ডাছড়া, কাঞ্চনপুর, সালেমায় টেলিফোন পরিষেবা বিপর্যস্ত হওয়া সম্পর্কে।"

আমি এখন ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে বিষয়টির উপর বিবৃতি দেওয়ার অনুরোধ করছি। আজ এক্ষুনি তিনি যদি বিবৃতি দিতে অপারগ হন তাহলে আজ অথবা কখন পরে কবে তিনি বিষয়টির উপর বিবৃতি প্রদান করবেন—তিনি আমায় জানাবেন।

**শ্রীসুকুমার বর্মণ ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি আগামী ১৮ তারিখে এই বিষয়ে একটি বিবৃতি দেব।

**মিঃ স্পীকার :—** আমি আজ মাননীয় সদস্য শ্রীরতনলাল নাথ, শ্রীরতিমোহন জমাতিয়া এবং শ্রীকাসীরাম রিয়াং মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। নোটিশটির বিষয়বস্তু হলো :— "রাজ্য সরকারের আরক্ষা কর্মীদের রেশনমানি বৃদ্ধি করা সহ বিভিন্ন ভাতাগুলি আগামী অর্থ বছরের শুরু থেকেই অর্থাৎ ০১-০৪-২০০০ইং থেকে সংশোধিত হারে প্রদান করা সম্পর্কে।"

আমি এখন আরক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি বিষয়টির উপর একটি বিবৃতি দেওয়ার জন্য। আজ যদি তিনি বিষয়টির উপর বিবৃতি দিতে অপারগ হন তাহলে পরে কবে বিবৃতি দিতে পারবেন- আমাকে যেন তারিখটি জানিয়ে দেন।

**শ্রীমানিক সরকার** ( মুখ্যমন্ত্রী ) :— স্যার, আমি আগামী ১৮ তারিখেই এই বিষয়ে বিবৃতি দেব।

**মিঃ স্পীকার** :— আজকের কার্য্যসূচীতে দুইটি উল্লেখ্য বিষয়ের উপর সংশ্লিষ্ট দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। উল্লেখ্য বিষয়ের প্রথমটি মাননীয় সদস্য শ্রীসমীর দেবসরকার ও শ্রীপ্রণব দেববর্মা মহোদয় কর্তৃক গত১১-০২-২০০০ইং তারিখে সভায় উত্থাপিত নিম্নে উল্লেখিত বিষয়বস্তুটির উপর স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি নিম্নোক্ত বিষয়বস্তুটির উপর উনার বিবৃতি দেওয়ার জন্য। বিষয়বস্তুটি হলো :— "গত ১৪ই নভেম্বর, ৯৯ ইং আনুমানিক সন্ধ্যা ৬ টার সময় এ. টি. টি. এফ উগ্রপন্থীদের দ্বারা পঞ্চবটী বাজারে আক্রমণের ফলে ১৮ জন নিহত এবং বেশ কয়েকজন গুরুতর আহত হওয়া সম্পর্কে।"

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** ( অম্পিনগর ) :— স্যার, আজকে আমার একটি কলিং এটেনশান নোটিশ ছিল। এটা কি বাদ দেওয়া হল ?

**মিঃ স্পীকার** :— দুই পক্ষের তিন জন ছিলেন। আগামী কাল দিন। দেখব আমি।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :— তাহলে কি স্যার, আগামীকাল নতুন করে দেব ?

**মিঃ স্পীকার** :— হ্যাঁ, নতুন করেই দেবেন। না, না মন্ত্রীর প্রশ্ন না। বললাম তা কালকে দেবেন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া** :— মিঃ স্পীকার স্যার, নোটিশটা কি আমি নতুন করে দেব নাকি ঐ নোটিশট এখনও আপনার কাছে আছে ? এটা কি আপনি কেনসেল করে দেবেন নাকি ঐটাই থাকবে ?

**মিঃ স্পীকার** :— নতুন করে নোটিশটা কালকে দেবেন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— স্যার, আমারটা কি হলো ? আমি তো দুইটা একই দিনে দিয়েছি।

**মিঃ স্পীকার** : — না, না এটা এইভাবে করা যায় না, সবটা এইভাবে হয় না

**শ্রীরবীন্দ্র দেববর্মা** ( রাইমাভ্যালী ) :— তাহলে কি ভাবে করা যায় ? তাহলে বলুন যে আমাদের মধ্যে একজন পাবে অন্যজন পাবে না নিয়ম করে দিন।

**মিঃ স্পীকার** :— এটা তিনটা হয়।

( গণ্ডগোল )

**মিঃ স্পীকার** :— তিনটা আছে আমি কিভাবে দেব। এবং যথেষ্ট গুরুত্ব দিয়ে এগুলি বিচার বিবেচনা করা হয়।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— না না আমারটা কি কারণে কেনসেল হলো ? আপনি বললেন যে পরে পাব, পরে দিলাম এটাও দিলেন না। তাহলে এটা কবে দেবেন ১৯ তারিখে দেবেন ?

**মিঃ স্পীকার** : – আপনি পরে পাবেন এই কথা বলি নাইতো। উনার ব্যাপারটা আলোচনা হয়েছিল আমার যতটুকু মনে আছে। আজকে যেহেতু তিনজনের নাম আছে সেইহেতু এটাকে প্রায়রিটি বেশী দিলাম।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— কোন আইনে পাওয়া যাবে না এই কথা বলুন আমাকে। আমাকে বুঝিয়ে বলুন।

**মিঃ স্পীকার :—** এটা আমি বলতে পারি না, এটা গুরুত্ব অনুসারে হবে। আপনাদের গ্রুপে যদি এটা বলেন তাহলে নগেন্দ্রবাবুরটা কালকে হবে, আপনারটা পরশু দিন হতে পারে, আমি কি করব। কিন্তু দুইটা একসঙ্গে গ্রহণ করতে পারব না। আপনি বলুন আপনারা কি করবেন? নগেন্দ্রবাবুরটা কালকে দেব পরের দিন আপনারটা দেব।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :** পরশুদিন দেবেন আমাকে ?

**মিঃ স্পীকার : —** আপনারা ঠিক করবেন। আমি বিরোধী দলের নেতাকে অনুরোধ করছি উনি যেন আমাকে সাহায্য করেন।

**শ্রীজওহর সাহা : —** স্যার, আমরাতো আপনাকে সব সময় সাহায্য করি। আপনি স্যার, আমাদের বিরোধী দলের যারা আছে ...।

**মিঃ স্পীকার :—** এটা না, সব সময় আমি ট্রেজারী বেঞ্চকে দুইটি দেই তা না। অনেক সময় আপনাদেরও দুইটা দেওয়া হয়।

**শ্রীজওহর সাহা :—** স্যার, আমরা তো আপনাকে সব সময় সহযোগীতা করছি।

**মিঃ স্পীকার :—** নিশ্চয়ই করেন বলছি। বসুন

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, আমি পরশু তাহলে পাব ?

**মিঃ স্পীকার :—** আরো বলা হয়েছে পরশু, আপনি পাবেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আপনি বলুন।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ):—** "গত ১৪ই নভেম্বর ৯৯ইং সন্ধ্যা আনুমানিক ৬ টার সময় এ. টি. টি. এফ উগ্রপন্থীদের দ্বারা পঞ্চবটি বাজারের আক্রমণের ফলে ১৮ জন নিহত এবং বেশ কয়েকজন গুরুতর আহত হওয়া সম্পর্কে"।

গত ১৪. ১১. ৯৯ই' বিকাল অনুমানিক ৬-০৫মিঃ থেকে ৬-১৫ মিঃ-এর মধ্যে ৩০, ৩৫ জনের একটি সশস্ত্র উগ্রপন্থী দল অতর্কিতে পঞ্চবটী বাজারে প্রবেশ করে এলোপাথারী গুলি চালালে মোট ১৮ জন প্রাণ হারান, ১১ জন গুলির আঘাতে আহত হন। ঐদিন পঞ্চবটী বাজারের হাটবার ছিল। উগ্রপন্থীরা ১৫-২০ মিনিট ধরে গুলিবর্ষণ করে ফিরে যাবার সময় মানিক সাহা, রতন সাহা, মনীন্দ্র চন্দ্র রায়, জীবন সাহা এবং নেপাল সাহাকে অপহরণ করে নিয়ে যায়।

এই ঘটনার পরিপ্রেক্ষিতে মদন মোহন সাহার লিখিত এজাহার মূলে ভারতীয় দণ্ড বিধির ১৪৮, ১৪৯, ৩২৬, ৩০৭, ৩০২, ৩৬৪ এবং অস্ত্র আইনের ২৭ ধারায় সিধাই থানায় ৮০, ৯৯নং মামলা নথীভুক্ত হয়।

এই ঘটনার নিম্ন বর্ণিত ব্যক্তিগণ প্রাণ হারান :—

১) তাপস ধর ( ৩২ ), পিতা— ধীরেন্দ্র ধর, ঈশানপুর।

২) মাখন লাল সাহা ( ৭০ ), পিতা— মহেশ সাহা, পঞ্চবটী।

৩) মনমোহন সাহা ( ৬৫ ), পিতা— মোহন্ত সাহা পঞ্চবটী।

৪) অমূল্যচন্দ্র সাহা ( ৫০ ) পিতা— রাজমোহন, পঞ্চবটী।

৫) শঙ্কর সাহা ( ২৪ ) পিতা— মনরঞ্জন, পঞ্চবটী।

৬) হেমলতা সরকার ( ৪০ ) স্বামী— যতিন্দ্র, পঞ্চবটী।

৭) গীতারাণী ( ৪৫ ) স্বামী— পূর্ণ দেবনাথ, পঞ্চবটী।

৮) রাখাল দাশ ( ৬০ ) পিতা— আদিত্য, নয়াদিল।

৯) মনোরঞ্জন দেব ( ৫০ ) পিতা— শচিন্দ্র, বৈরাগীপাড়া।

১০) রথীন্দ্র ভূষন ( ৬০ ) পিতা— ধীরেন্দ্র কুমার, বৈরাগী।

১১) সুমন দাস ( ৩০ ) পিতা— উপেন্দ্র নয়াদিল।

১২) বিশু ওরাং ( ৩৫ ) পিতা— বলাই, ধনিয়াবস্তি।

১৩) নৃপেন্দ্র দাশ ( ৪৫ ) পিতা— শ্রীনেপাল, বৈরাগী পাড়া।

১৪) সুকুমার দেবনাথ ( ৬০ ) পিতা— লালমোহন, পঞ্চবটী।

১৫) গোপেশ সাহা ( ৩৫ ) পিতা— গোপাল, পঞ্চবটী।

১৬) শঙ্কর সাহা ( ৩৫ ) পিতা— গৌরাঙ্গচন্দ্র, পঞ্চবটী।

১৭) সোনাতন সরকার ( ৬৫ ) পিতা— পূর্ণ সরকার, পঞ্চবটী।

১৮) বিশু সরকার (     ) পিতা— রাজেন্দ্র, পঞ্চবটী।

প্রকাশ থাকে যে ক্রমিক নং ১ থেকে ৭ পর্যান্ত ব্যক্তিগণ ঘটনাস্থলেই প্রাণ হারান। ক্রমিক নং ৮ থেকে ১২ পর্য্যন্ত ব্যক্তিগণ কাতলামারা হাসপাতালে মারা যান এবং বাকি ৬ জন জি বি হাসপাতালে মারা যান।

এই ঘটনায় আহত ব্যক্তিরা হলেন :—

১) বাপন সাহা ( ১৬ ) পিতা— শ্রীমানিক সাহা, পঞ্চবটী।

২) প্রভাত পাল ( ৩৮ ) পিতা— মৃণময় পাল, পঞ্চবটী।

৩) স্বপন সাহা ( ২৬ ) পিতা— গোপাল, পঞ্চবটী।

৪) নিরঞ্জন দাশ ( ৩৭ ) পিতা— চিত্তরঞ্জন, নয়াদিল।

৫) বিকাশ দেবনাথ ২৭ ) পিতা— শ্রীহরিবন্ধু, নয়াদিল।

৬) রত্না দেব (৩৫) পিতা-শ্রীনগেন্দ্র, পূব কলোনী,

৭) উসারানী সরকার (৩৪) পতি-শ্রীরাখাল পূর্ব কলোনী,

৮) রাধারানী সরকার (৬৫) পতি-গৌরাঙ্গ,

৯) সব্যসাচি চক্রবর্ত্তী পিতা-অজিত চক্রবর্ত্তী, ঈশানপুর,

১০। নির্মল দেবনাথ (৩২) পিতা-জহর লাল, পঞ্চবটী,

১১) খোকন সরকার (৩০) পিতা-সনাতন, পঞ্চবটী,

এই আক্রমণের ঘটনার পরিপ্রেক্ষিতে নিম্নে বর্ণিত ব্যক্তিদের পুলিশ গ্রেপ্তার করেছে :—

১। দুলাল পাণ্ডে, পিতা—গণপতি, দর্শন সর্দার পাড়া, সিধাই,

২। অরুণ দেববর্মা, পিতা-শ্রীউষাচন্দ্র দেববর্মা, বাগবাড়ী সিধাই,

৩। নন্দীকুমার দেববর্মা ওরফে কালী, পিতা-ধনিরাম, উদয়দাস বৈষ্ণব পাড়া, বাইজালবাড়ী, থানা - খোয়াই,

৪। অশোক চন্দ্র দেববর্মা (৩২) পিতা-বিমল দেববর্মা, ভগবান ঠাকুর পাড়া, সিধাই,

৫। সুবোধ দেববর্মা, ওরফে খেবা, পিতা—অশ্বিনী, ভগবান ঠাকুর পাড়া, লেফুঙ্গা থানা, সিধাই।

৬। সুধন দেববর্মা (২৮) পিতা-রাজেন্দ্র দেববর্মা রাজঘাট, সিধাই

৭। বিনয় দেববর্মা, পিত্রা-পশ্চিরাই, সিধাই।

উপরোক্ত আসামীগণ বর্তমানে জেল হাজতে আছে। এরা সবাই এ টি টি এফ কলাবরেশানস। এই আক্রমণের ঘটনার সাথে কট্টর এ টি টি এফ উগ্রবাদীরা জড়িত। উল্লেখ্য ১৯৯৬ এবং ১৯৯৭ সালে এ টি টি এফ উগ্রবাদীরা পঞ্চবটী বাজার ব্যবসায়ীদের উপর চাঁদার নোটিশ ওখানকার এলাকাতে ভীতির সঞ্চার হয়। এলাকায় অস্থায়ী ডি এ আর (পুলিশ) ক্যাম্প বসানো হয়। পরবর্তী সময়ে ১৯৯৭ সালে জুন মাসের কোন এক সময়ে সেখানে আর্মি ক্যাম্প বসানো হয়। আর্মি ক্যাম্প থাকার ফলে উক্ত এলাকায় এধরনের ঘটনা ঘটে নাই ১৯৯৯ সালের জুন মাসে সেখান থেকে আর্মি ক্যাম্প তুলে নেওয়া হয় এবং পঞ্চবটী বাজারের ঘটনার পূর্ব মুহূর্ত পর্যন্ত আর কোন নিরাপত্তা ক্যাম্প ছিল না। আসাম রাইফেল বাহিনী মাঝে-মধ্যে রাত্রিতে টহলদারী করত। আর্মি ক্যাম্প চলে যাওয়ার পর সেখানে কোন স্থায়ী ক্যাম্প না থাকায় এবং এ টি টি এফ উগ্রপন্থীরা বাজার থেকে চাঁদা আদায় করতে না পেরে উক্ত ঘটনা সংঘটিত করেছে বলে মনে করা হচ্ছে।

উক্ত ঘটনার সংবাদ পেয়ে সংলগ্ন এলাকা থেকে বি এস এফ এবং আসাম রাইফেল ও সিধাই থানার পদস্থ অফিসারেরা ঘটনাস্থলে ছুটে যান। পরবর্তী সময়ে পুলিশের মহানির্দেশক, পশ্চিম জেলার পুলিশ সুপার এস পি (সি আই ডি) জেলা শাসক এবং মোহনপুরের বি ডি ও ঘটনাস্থলে যান। পঞ্চবটী এলাকায় শান্তি শৃংখলা বজায় রাখার জন্য পূর্ব কলোনীতে (পঞ্চবটী) একটি টি এস আর (৭ম বেঃ) ক্যাম্প বসানো হয়েছে।

ঘটনার তদন্তের দায়িত্ব সি আই ডি কে দেওয়া হয়েছে। ঘটনার তদন্তের কাজ চলছে।

এবং এই ঘটনায় নিহত পরিবার বর্গের প্রতি সরকার যথা তারাতারি সম্ভব আর্থিক সাহায্য অথবা যোগ্যতা অনুসারে সরকারী চাকরী প্রদানের জন্য প্রক্রিয়া চলছে।

**শ্রীপ্রণব দেববর্মা** (সিমনা) :— পয়েন্ট অব ক্লিয়ারিফিকেশন স্যার, মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর কাছে পরিস্কার হতে চায় যে পঞ্চবটী এলাকা তথা সেট উপদ্রুত এলাকায় হিসাবে সেখানে আর্মিদের দায়িত্ব ছিল। সেখানকার আর্মি ক্যাম্প তুলে নিয়ে যাওয়ার পর সেখানে আসাম রাইফেল ক্যাম্প দেওয়া হয়। কিন্তু কার্গিল ইস্যুতে সেখান থেকে আসাম রাইফেল ক্যাম্পও তুলে পরবর্তী সময় থেকে তুলে নেওয়া হয়। তারপরে এলাকার লোক নিরাপত্তা জনিত কারণে সেখানে ক্যাম্পের দাবী করেন। এবং আমরাও আমি নিজে থেকে ডি আই জি (ল এ্যাণ্ড অর্ডার এবং চীফ সেক্রেটারীর সঙ্গে দেখা করে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য দাবী করি। তখন আমাদেরকে কথা দেওয়া হয়েছিল যে, সেখানে আসাম রাইফেল টহলদারী করবে। এই প্রতিশ্রুতি দেওয়ার পরেও কেন এই ঘটনা হল—মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কোন তথ্য আছে কি?

**শ্রীমানিক সরকার** (মুখ্যমন্ত্রী) :— স্যার, মাননীয় সদস্য ঠিকই বলেছেন। আমাদের এখানে সর্বশেষ একটাই আর্মি ব্যেটেলিয়ান ছিল। আগে ২টি নিয়ে গেছে আমাদের সঙ্গে কথা না বলে। এটাও আমাদেরকে না জানিয়ে নিয়ে যাওয়া হয়েছে। আমরা যখন এই ব্যাপারে আর্মির দৃষ্টি আকর্ষণ করলাম বলল যে আমাদের সিদ্ধান্ত আমাদের তো চলে যেতে হবে। তাহলেই এই জায়গাটায় কে দেখবেন। আর্মিদের তরফ থেকে বলা হয় যেহেতু এখানে আসাম রাইফেল আছে তারাই এই এলাকা কাভার করবে। এবং আমরা এটাও তাদের বলার চেষ্টা করি তাদের যে শক্তি চার ব্যাটেলিয়ান মাত্র আসাম রাইফেল আছে, তারা কি করে এই জায়গা কাভার করবে। তারা বলছে যে সেটা আমরা দেখব। তাদের যে ট্রেনিং কোম্পানি আছে সেই কোম্পানীগুলিকে কাজে লাগিয়ে সেটা কাভার করার চেষ্টা করব। তার পরেও এই দুর্ভাগ্যজনক ঘটনাটি

ঘটে যায়।

**শ্রীমানিক দে ( মজলিসপুর ) :—** পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, পঞ্চবটিতে ঘটনার দিন একটা বি. এস. এফ-এর ক্যাম্প ছিল। সেই দিন বি, এস, এফ এর ভূমিকা কি ছিল? সেখানে ঘটনার সঙ্গে সঙ্গে বি.এস.এফ গিয়েছিল কিনা? বা বর্ডার সিল করার ক্ষেত্রে বি. এস. এফ এর কোন ভূমিকা ছিল কি না?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, একটা প্রাসঙ্গিক প্রশ্ন। এখন আমরা যখন এই নিয়ে মিটিং ডাকলাম এর পরের দিনই তখন সেই মিটিং-এ বি. এস. এফ বলছে যে আমাদের তো সি, আই, অফিসের কোন দায়িত্ব নেই। কাউন্টার ইনসার্জেন্সির কোন দায়িত্ব আমাদের নেই! আমরা বর্ডার দেখব। আর আসাম রাইফেল বলছে বর্ডারের পর একটা নির্দিষ্ট এলাকা যে এলাকাতে অন্য কোন ফোর্স যায় না বা আমরা যাব না। এটা বি. এস. এফ কে দেখতে হবে। আমাদের তো সমস্যা হচ্ছে এটা এই যে উভয়ের বিরোধ সেটা তো আর আমরা সমাধান করতে পারব না। সেটা আমরা যথাস্থানে তুলবার চেষ্টা করেছি। এটা নিয়ে তারা একটা সিদ্ধান্ত নিয়েছে। সেই সিদ্ধান্ত নেওয়ার পরও সেটা কেন্দ্রীয় স্তরে কার্যকরী হচ্ছে না। দ্বিতীয় যেটা হচ্ছে—সেখানে ২ টা বি. ও. পি. ছিল কিন্তু বি. পি. ও. শক্তি কম এটাও ঘটনা। সেখানে ৭ থেকে ১০ জন থাকে তারা সবাই তো ক্যাম্প ছেড়ে চলে আসতে পারে না। প্রথম এই ঘটনা পাওয়ার পর আমাদের কাছে যে রিপোর্ট এর সংলগ্ন এলাকার যে বি ও পি টা তারাই প্রথম এসেছিল। এবং এই জাতির ঘটনা ঘটার পর সাধারণত বর্ডার সিল করে দেওয়া হয়। এবং সেই ব্যবস্থা বি এস এফ নিয়েছিল।

**শ্রীপ্রণব দেববর্মা :—** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে দুইটা বিষয়ে জানতে চাই। যে ১৮ জন নিহত হয়েছিল তার মধ্যে বেশীর ভাগ অংশের মানুষই শ্রমিক অংশের মানুষ। তাদেরকে সরকারী সাহায্য দেওয়ার যে নিয়ম রয়েছে সেই অনুযায়ী তাদেরকে কতটুকু সরকারী সাহায্য দেওয়া হয়েছে। আর দ্বিতীয় যেটা সেটা হচ্ছে—যে ৫ জন অপহৃত হয়েছে তাদেরকে খুঁজে বের করবার ব্যাপারে সরকার কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন। আর আহত ৪, ৫ জনকে জি বি হাসপাতাল থেকে কলিকাতাতে রেফার করা হয়েছে চিকিৎসার জন্য তাদের মধ্যে চারজন চিকিৎসা করে ফিরে এসেছে, একজন রয়েছে, তিনি টাকার অভাবে সেখানে চিকিৎসা করাতে পারছেন না। এইসব তথ্য মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের জানা আছে কি?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, একজন প্রশ্ন কর্তা সব মিলিয়ে ৩টা প্রশ্ন করতে পারেন। তার মধ্যে সাবলিমেন্টারীও হতে পারে। এখন তিনটা হল এবং তার আগেও অনেক হয়েছে। এর ফলে অন্যরা তার থেকে সুযোগ হারাচ্ছেন। প্রত্যেকেই যে যে বিষয়টা তুলবেন সেটা গুরুত্ব দিয়েই বিবেচনা করে আনার চেষ্টা করুন। আমি এটা অনুরোধ করব আপনার মাধ্যমে। প্রথম প্রশ্নের উত্তর আমি আমার স্টেটমেন্টে দিয়ে দিয়েছি। নিয়ম যা যা আছে ব্যবস্থা নেওয়ার সেই অনুযায়ীই সরকার নিচ্ছে। দ্বিতীয় যেটা বলেছেন অপহরনের জন্য তো এই ব্যাপারে আমরা চেষ্টা করছি এবং সেখানে বান্দা রোথ অনেক হয়েছে তাদের সঙ্গে ডি এম, পুলিস কথা বলেছেন। বৈরীদের দ্বারা অপহৃত হলে পরে আমরা চেষ্টা করি, সেই চেষ্টা এখনও অব্যাহত আছে।

**মিঃ স্পীকার :—** ঐখানে এক মহিলা আছে তার চিকিৎসা বাবদ।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় মাননীয় সদস্য নিজেও খুব ভাল ভাবে জানেন এইগুলোর ব্যাপারে সরকারী কোন ঘাটতি ছিল না এখনও থাকবে না।

**শ্রীরতনলাল নাথ :—** পয়েন্ট অব্ ক্লোরিফিকেশন স্যার, এটা ত্রিপুরা রাজ্যের ইতিহাসে উগ্রপন্থীদের দ্বারা সবচেয়ে বৃহত্তম ঘটনা বলে আমার জানা। এর আগে বোধ হয় কল্যাণপুরে হয়েছিল। ১৮ জন লোক মারা গেছে ৫ জন লোক অপহৃত হয়েছে তবে ঘটেছে। কি আর্মি আসল না, কি বি এস এফ আসল না আমি সেই ঘটনায় যাব না, ঘটনা ঘটেছে। কে দোষী কে নির্দোষী চিন্তা করলে চলবে না। কিন্তু ক্যাম্প উঠে যাওয়ার পর এলাকার মানুষ বার বার সরকারের কাছে এবং উর্দ্ধতন কর্তৃপক্ষের কাছে রিপ্রেজনটেশন দিয়েছে। ক্যাম্প যায় নি, ঘটনা ঘটেছে। ৫ জন অপহৃত হযেছে আজকেও এলাকার মানুষের কাছেও এই রকম আলোচনা বা আজকেও পত্রিকাতে উঠেছে এর মধ্যে একজন অপহৃত জীবন সাহা উগ্রপন্থীর কবল থেকে মুক্ত হয়ে বাড়ি ফিরেছে। কিন্তু সে নাকি স্বীকার করেছে যে অপহৃত হয়নি। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা? দ্বিতীয় তদন্তকারীর সংস্থা, সি আই ডি তদন্ত দেওয়া হোক গতকালও আমরা দাবী রেখেছি। যদিও সি বি আই বলেছিলাম কি বলেছি যে ঘটনা যারা করেছে তার আশে পাশের গ্রামের লোক জড়িত। সো ফার ইনভেস্টিগেশন কমপ্লিটেড। দেখা গেল তাদেরকে ধরছে না ধরছে কাদেরকে এবং মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন এখানে এ টি টি এফ জড়িত, ধরছে কাদেরকে মোহনপুর বিধানসভা কেন্দ্রের উপজাতি যুবসমিতি এবং বিরোধী দলের সদস্য যারা এবং যাদের দূরত্ব ঘটনাস্থল থেকে ৪০ কি মি দূরে সেখানে বলছে ১২ কি মি পাশের লোক জড়িত তাদেরকে কেন ধরা হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য আছে কিনা?

**মি: স্পীকার :—** আপনার ডুইটাতো শেষ হলো তারপরও আরোও বলবেন।

**শ্রীরতন লাল নাথ :—** একটা ঘটনা নিয়ে যদি ৩০, ৩৫ দিন আলোচনা চলে আর ১৮জন লোক মারা গেছে পঞ্চবটিতে সেটা নিয়ে একটা কমপ্লেন করতে পারব না।

**মি: স্পীকার :—** এটাকি আপনার রুলস্ এ আছে।

**শ্রীরতন লাল নাথ :—** স্যার, রুলস এ পারমিট করে কি কলিং এটেনশন এর সময় রেফারেন্স আলোচনা।

**মি: স্পীকার :—** আলোচনাটা আমি এক সঙ্গে দিয়েছি। এগুলো কি।

**শ্রীরতন লাল নাথ :—** স্যার একজন প্রাক্তন বিধায়ক ১৯৯৪ সালে উগ্রপন্থীদের কবল থেকে মুক্ত হয়ে স্বাভাবিক জীবন নিয়ে বসবাস করছে। তার ভাই একজন কক্‌বরক টিচার। তাকে তুলে নিয়ে আসল, তার ভাইয়ের নাম অমিয় দেববর্মা। স্যার, কেন এখন আর উগ্রপন্থীরা মুখ্যমন্ত্রীর ডাকে সারা দেয়না। স্যার এডিসির সদস্য গোবিন্দ দেববর্মা ঐ কক্‌বরক শিক্ষকের জন্য গিয়েছিল সিধাই পি এস তাকে ছেড়ে দেওয়ার জন্য। কাজেই দেখা গেছে যারা ঘটনা করছে তাদেরকে গ্রেপ্তার না করে বিরোধী দল থেকে গ্রেপ্তার করছে। ১৮ জন লোক মারা গেল আর আপনি হাসছেন, এটা হাসির ব্যাপার না স্যার।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** প্লীজ্ প্লীজ্ এই বিষয়টা নিয়ে তো আমাদের কারোরই কোন উদ্বেগ বা উৎকণ্ঠা নাই, এটা নিয়ে আলোচনা করতে গিয়ে আমরা উত্তেজিত হয়ে পড়ছি এটা ঠিক না, এবং যখনই আলোচনা করে মাননীয় অধ্যক্ষ মহোদয় মাধ্যমে আমি এই হাউসের সমস্ত মাননীয় সদস্যের দৃষ্টি আকর্ষন করব, বিধানসভা তো আসলে উত্তেজনা প্রকাশ করার জায়গা না, এটা তথ্য তথ্য নির্দেশ মত তর্ক বিতর্ক হবে, মতামত ব্যাক্ত হবে এবং এই ধরনের পলিসি নিয়ে আলোচনা করব। এখানে তো আমরা জনমত তৈরী করতে আসি না, জনমত তৈরী করতে আমরা বাইরে যাব। তা আমাদের কোন দিক থেকে উত্তেজিত

হয়ে যাওয়ার কোন কারণ নাই। আমি বিশেষ করে, যারা বিরোধী দলের সদস্য, তাদের বলার আমার বিশেষ একটা অধিকার নাই। আমি শাসক দলের যারা, তাদের বলব যে যখনই কথা বলবেন, লিগেস্ উইথপেশানস্ যখন আপনার টার্ম আসবে তখন আপনি যুক্তিতে সেটা খণ্ডন করবেন, আর আপনাদের যুক্তির প্লেসগুলি আপনি ঠিক করবেন এবং এই পেশানস্ যদি না থাকে তাহলে তো বিধানসভা গুরুত্বপূর্ণ জায়গা জনগণ আমাদের সবাইকে নির্বাচিত করে পাঠিয়েছে। প্রতি মিনিটের জন্য আমাদের হাজার হাজার টাকা খরচ হয়ে যায়। কাজেই এটা হওয়া উচিৎ না, সুতরাং মাননীয় অধ্যক্ষ মহোদয়কে আমাদের সবাই মিলে সাহায্য করতে হবে। আমরা সবাই নির্বাচিত লোক, উনি কি শুধু রুলস্ দেখেন. আর এই রুলসটা তো আমরাই তৈরী করেছি। রুলসের আসল মূল কথাটা কি, সভাটা নিয়ম কি ভাবে চলতে পারে, তাই এই জায়গায় তারাই আপনি মাননীয় অধ্যক্ষ মহোদয় এর মাধ্যমে সবার কাছে বিনীত ভাবে অনুরোধ করুন, প্লীজ্ উইসপেশানস, এই বিধানসভার প্রত্যেকটা আলোচনা গুরুত্বপূর্ণ। আমি কোন সময়েই মনে না যে বিধানসভার তো গুরুত্বপূর্ণ আলোচনা আসে, যদি কেউ আনেন, তবে তার বিষয়টা শুনব। প্লীজ্ এই ব্যাপারটা এই ভাবে দেখা উচিৎ না। মাননীয় সদস্য যে বিষয়গুলি বলার চেষ্টা করেছেন, সেই বিষয় সমস্ত ব্যাপারটা তো তদন্তাধীন আছে। মাননীয় সদস্য এখানে যে বিষয়গুলি বলার চেষ্টা করছেন সেটা তো এখন তদন্তাধীন আছে। কারণ শেষ না হওয়ার আগে সরকারের পক্ষে চুরান্ত ভাবে কোন সিদ্ধান্ত আসা সম্ভব না। আমরা চাই দোষী যারা তারা চিহ্নিত হোক। এখন যদি নির্দিষ্ট ওকে পুলিশ আটক করে, তার জন্য পুলিশকে কৈফিয়ৎ দিতে হবে। যাদেরকে পুলিশ আটক করছে তারা নির্দোষ এটা তো এখান থেকে চট করে বলা আমাদের পক্ষে সম্ভব না। ঘটনা এই না কমলপুরে ঘটনা হইলে পরে ত্রিপুরার অন্য কোন জায়গার কোন অপরাধী এই ঘটনার সঙ্গে যুক্ত থাকতে পারে না। আর এখন ধরেন এ টি টি এফ ঘটনা করেছে যদি কোন এন এল এফ টির কোন নেতাকে এনে সেখানে যুক্ত করা হয়, যেটা মাননীয় সদস্য বললেন যদি সেটা হয়ে থাকে তবে তো তদন্তের মধ্যে আসবে। কাজেই তদন্তটার মূল উদ্দেশ্য সত্যকে উদ্ঘাটিত করা। যদি এই রকম কিছু হয় সেটা দেখতে হবে তদন্ত কারী যারা তারা দেখবেন। এইখানে দাড়িয়ে আমাদের পক্ষে এই সম্পর্কে কোন চুরান্ত সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব না। আমরা সবাই চাই এবং মাননীয় সদস্যরাও চাইবেন যে, প্রকৃত অপরাধী যাতে চিহ্নিত হয়। এটাই আমার বক্তব্য।

**শ্রীরতন লাল নাথ :—** মিঃ স্পীকার স্যার; অপহরণকারীদের মধ্যে যে জীবন সাহা, সেই জীবন সাহা অপহরণ করেনি বলে যে পত্র পত্রিকায় বেরিয়েছে এটা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এই তথ্য রয়েছে কিনা? প্রায় তিনমাস হয়েছে এখন পর্যন্ত উদ্ধার হয়নি সুতরাং এই ব্যাপারে উনার নলেজ আছে কিনা? এবং উদ্ধারের ব্যাপারে কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** যেটা বললেন সেটাতো আমার জানা নেই। আজকের পত্রিকায় যদি বেড়িয়ে থাকে আমরা দেখব। এখানে যে পাঁচ জনের কথা বলা হয়েছে এবং উগ্রবাদীরা বলছে তাকে আমরা অপহরণ করিনি। তারপর এই তথ্যগুলি কি করে কারা জানছেন, তাও আমরা জানি না। এটা উগ্রবাদীরা বলছে কার কাছে বলছে সেতো আমার কাছে জানা নেই। দ্বিতীয় জিনিস হচ্ছে যেটা বলছে ৩ মাস বা ৪ মাসের ঘটনা। এটা তো খুব দুভাগ্যজনক ঘটনা, এক বছরের উপরে হয়েছে এই রকম লেকও আছে। আমাদের একজন ইঞ্জিনীয়ার আছে এটা জানেন, এছাড়া একজন ডাক্তারবাবু আছেন দক্ষিণ ত্রিপুরার যা করছে তা ব্যাখ্যা করে শেষ করা যাবে না।

কালকেও আমরা সভায় আলোচনা করেছি যে আমাদের মুসলিম মা-বোনদের উপর যে ঘটনা ঘরছে, এটা ইউম্যান রাইটসের কোন প্রশ্ন আসে না। এইদিকে আমাদের তরফ থেকে যেটা হচ্ছে একদিকে ওখানে শান্তি রক্ষা করার প্রশ্নের ব্যবস্থা এবং তাদেরকে উদ্ধার করার জন্য আসাম রাইফেল সি আর পি এফ, বি এস এফ তাদেরকে এক সাথে করে গোটা এলাকা কমবিন করার জন্য আমরা তাদেরকে সঙ্গে সঙ্গে নির্দেশ দেই এবং সাথে সাথে এটা জারি রেখেছি যাতে এরা ক্রস করে যেতে না পারে বাংলাদেশে। তার জন্য বলা হয়েছে। এখনও তো উদ্ধার করা গেল না। তারা যতক্ষণ উদ্ধার না হচ্ছে ততক্ষণ প্রচেষ্টা অব্যাহত থাকবে। আর কি বলতে পারি।

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য বিষয়টি আর উল্লেখ করা সম্ভব হবে না।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, ছোট একটা রিলেটেড প্রশ্ন আছে। এটা মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছে রয়েছে কিনা? বর্তমান তদন্তকারী সংস্থা পঞ্চবটীর ঘটনা নিয়ে সাম্প্রদায়িক সুরসুরি দিচ্ছে। কারণ সি. আই. ডি. এক জায়গায় তদন্ত করতে গিয়ে বলেছে ঘটনাস্থলে ঘটনার দিন ঈশানপুরে যে বর্ডিং হোস্টেল আছে সেখানে নাকি টাইবেল ছাত্ররা ছিল না। এই তথ্যটা কি সত্য না মিথ্যা।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :—** স্যার, এইগুলিতো আমি কিছুই জানি না। তবে ঘটনা ঘটার পরে আমাদের এখানকার স্থানীয় কোন কোন পত্রিকায় যদিও বিষয়গুলি এইভাবে উপস্থিত করা হয়েছে। এটা সমস্যা হচ্ছে আমাদের। এই জাতীয় ঘটনাগুলি ঘটলে পরে একটা কমিউনাল সেন্ট ডেভেলপমেন্ট করার জন্য কনসাসলি একটা কোয়ার্টার থেকে এটা করার চেষ্টা করা হয়। আমরা সবাই মিলে যদি এটার প্রতিবাদ করতে না পারি তাহলে আমাদের সর্বনাশ হয়ে যাবে। এটা বিশেষ কোন দলের ক্ষতি হবে না, সম্পূর্ণ রাজ্যের জন্য ক্ষতি হয়ে যাবে। তদন্তকারী দল এই রকম করবে আমি বিশ্বাস করতে পারি না, এবং কেন করব? আপনার কাছে কি করে আসছে আমি জানি না। তা যদি হয় তদন্তের মধ্যে যা আসবে তারা দেখবেন। এখন তারা যদি এসে না থাকে তদন্ত করতে গিয়ে যদি তারা দেখে যে ছিল না, এটা রিপোর্টের মধ্যে আসতে পারে যদি কেউ বলে যে না এটা ঠিক না, তা হলে কোনটা ঠিক বলব। এই তথ্য দরুন তদন্ত যখন চলে তখন মন্ত্রীরা তদন্তকারী দলের সঙ্গে বসে বসে কথা বলবেন। সে তো কথা বলতে পারে না। রিপোর্ট সাবমিট করার পর আমরা পরীক্ষা করে তার পর ক্রমশ অগ্রসর হব এটা হচ্ছে পদ্ধতি।

**মিঃ স্পীকার :—** উল্লেখ্য বিষয় দ্বিতীয়টা ১৪-২-২০০০ ইং তারিখে মাননীয় সদস্য সমীর দেব সরকার এবং অনিল চাকমা মহোদয় উৎথাপন করেছিলেন। আমি এখন গ্রাম উন্নয়ন দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি উল্লেখিত বিষয় বস্তুটির উপর বিবৃতি দেওয়ার জন্য বিষয়বস্তুটি হল গ্রামোন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমিয়ে দেওয়া সম্পর্কে'।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, গ্রামোন্নয়ন খাতে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ কমিয়ে দেয়া সম্পর্কে বিবৃতি দিচ্ছি। কেন্দ্রের দ্বিতীয় পর্বের বি. জে. পি সরকার গঠিত হওয়ার পর, বি. জে. পির নেতৃত্বে যে এন. ডি. এ সরকার প্রতিষ্ঠিত হওয়ার পর গ্রামোন্নয়ন দপ্তরের যে স্কীম তার পেটার্ন এর দিক থেকে এবং অর্থনৈতিক পেটার্ন এর দিক থেকে সব দিক থেকে তারা একটা মূল পরিবর্তন করে। স্বদেশী অর্থনীতির নামে এবং এখানে আগে যে অনেকগুলো প্রকল্প চালু ছিল সেগুলোকে অদল বদল করে নতুনভাবে

তারা ৫টি প্রকল্প হিসাবে এই গ্রামোন্নয়ন দপ্তরের স্কীমগুলো চালু করার চেষ্টা করেন। এই স্কীমগুলো হল :—

১। জহর গ্রাম সমৃদ্ধি যোজনা ( জে সি এস উয়াই )।

২। নিশ্চিত কর্ম সংস্থান প্রকল্প ( ই এ এস )।

৩। স্বর্ণ জয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা ( এস সি এস উয়াই )। এতে পাঁচটি প্রকল্পকে মার্জ করে এই প্রকল্প করা হয়েছে। এর আগে ছিল আই আর ডি পি, টি আর উয়াই এস, ই এম ডি ডাব্লুউ, সি আর এ, এস আই টি আর এ, জি কে উয়াই এম ডব্লউ এস।

৪। ইন্দিরা আবাসন প্রকল্প ( আই এ উয়াই )।

৫। কেন্দ্রীয় গ্রামীণ শৌচ প্রকল্প ( সি আর এস পি )।

এই সমস্ত প্রকল্প বর্তমান বৎসর এবং পূর্ববর্তী আর্থিক বৎসরগুলিতে কেন্দ্রীয় সরকার কর্তৃক অর্থ বরাদ্দ-মূলক চিত্র নিম্নরূপ :—

জে, আর, উয়াই—এটার নাম বদলে এখন হয়েছে জে, সি, এস, উয়াই। এতে আমরা ১৯৯৮-৯৯ সালের বরাদ্দ পেয়েছিলাম ১৮ কোটি ২৪ লক্ষ ৩৮ হাজার টাকা। চলতি অর্থ বছরে এটা কমে দাঁড়িয়েছে ৬ কোটি ৪৪ লক্ষ ৪৩ হাজার টাকা। অর্থাৎ প্রায় ১১ কোটি ৮১ লক্ষ টাকা কম আগের বছরের তুলনায়। তারপর ই, এ, এস—এটা ছিল গত অর্থ বছরে ১৪ কোটি ৪০ লক্ষ। এটা হয়েছে ৭ কোটি ১১ লক্ষ ৪৭ হাজার। এখানেও প্রায় অর্ধেক কম। ৭ কোটি ২৮ লক্ষ ৫৩ হাজার। তারপর সেটা অনেকগুলি প্রকল্পে মার্জ করে স্বরোজগার যোজনা করা হয়েছে। আগে সর্বমোট আমরা পেয়েছিলাম ১১ কোটি ৮২ লক্ষ ৪২ হাজার। এটা চলতি অর্থ বছরে হয়েছে মাত্র ৩ কোটি ৫৯ লক্ষ ৬৮ হাজার। অর্থাৎ ৮ কোটি ২২ লক্ষ ৭৪ হাজার এটা হল স্বর্ণ জয়ন্তী গ্রাম স্বরোজগার যোজনা। তারপর আই. এ. উয়াই-এটা আগেও ছিল এখনও আছে। এই ক্ষেত্রেতে একটু বরাদ্দ বেড়েছে। এটা গত অর্থ বছরে ছিল ৬ কোটি ৫৪ লক্ষ ৯৫ হাজার। এটা এই অর্থ বছরে এসেছে ১৪ কোটি ৩৩ লক্ষ তারপর হল ইন্দিরা আবাস যোজনা ( সি. আর. এস. পি ) এটা গত বছর ছিল ১ কোটি ২০ লক্ষ। এই বছর এটা ৯২ লক্ষ ৯২ হাজার পাওয়া যাবে বলে আশ্বাস দিয়েছেন। কিন্তু কোনো টাকা এখন পর্যন্ত রিলিজ করেনি। মোট বরাদ্দ হিসাবে ১৯৯৮-৯৯ সালে যেখানে বরাদ্দ ছিল ৫২ কোটি ২৬ লক্ষ ৪৪ হাজার টাকা। সেটা চলতি অর্থ বছরে অর্থাৎ সবকটি প্রকল্পের যে গ্রাণ্ড টোটাল দাঁড়িয়েছে ৩২ কোটি ৪১ লক্ষ ৫০ হাজার। অর্থাৎ ১৯ কোটি ৮৪ লক্ষ ৯৪ হাজার টাকা কম গত অর্থ বছরের চাইতে প্রায় ২০ কোটি টাকা। এই যে অর্থ বরাদ্দ কমে গেছে এর পরিপ্রেক্ষিতে ত্রিপুরা সরকারের পক্ষ থেকে বিশেষ করে মাননীয় মুখ্যমন্ত্রী ওটা বারবার চিঠি দিয়েছেন। কিন্তু সেই চিঠিগুলোর কোন উত্তর এখন পর্যন্ত আমরা প্রাইমিনিষ্টারের দপ্তর থেকে পাইনি। এখানে এই যে স্কীমের পেটার্ণ সেটা যে আমূল পরিবর্তন হয়েছে আগে ছিল যে ডিমাণ্ড রাইভেন অর্থাৎ ডিমাণ্ড তো আমাদের অনেক বেশী। তবু একটা ব্যবস্থা ছিল এই রকম আমরা যদি ২০ টাকা খরচ করতে পারতাম তাহলে কেন্দ্রীয় সরকার ৮০ টাকা দিতে বাধ্য হত। আমাদের স্টেট প্ল্যান থেকে যদি আমরা ২০ শতাংশ খরচ করি তবে তারা ৮০ টাকা বিভিন্ন স্কীমে দিতেন। কিন্তু এবার বলছে না এটা এলোকেশান রাইভেন বরাদ্দ নির্ভর। তারাই ঠিক করে দিচ্ছে। তারা বলছে আমাদের প্ল্যানিং কমিশনের যে বরাদ্দ তার নীরিখে ত্রিপুরার যে প্রাপ্য হল ০·৩৯০ পারসেন্ট টোটাল এই বরাদ্দ। এবং এই ক্ষেত্রেতে ত্রিপুরার যে এলোকেশন দাঁড়ায় মাত্র

৭ কোটি ৩১ লক্ষ টাকা। যাই হোক এর থেকে বেশী পেলেও এই যে বরাদ্দ নির্ভর রেভেল হওয়ার কারনে ত্রিপুরা রাজ্যের মত ছোট রাজ্যগুলো বা এই রকম বেক্ওয়ার্ড স্টেটগুলো সাংঘাতিকভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। যেটা আরও একটা দিক থেকে সেটা এই স্কীম চেঞ্জ হওয়ার ফলে তারা করেছে। আগে আমাদের স্পেসিয়াল ক্যাটাগরিদের এবং আমাদের স্ট্যাট ওয়ার্কারদের ক্ষেত্রে ৪০-২০ ছিল। এখন প্রায় সবগুলি ক্ষেত্রে হয়ে গেছে ৭৫ ও ২৫। একদিকে হল এ্যালোকেশন লেভেল এবং আর একদিকে পেটানটা হল। আগে স্ট্যাটকে দিতে হত ২০ শতাংশ তার সঙ্গে আরও ৫ শতাংশ বেড়ে ২৫ শতাংশ হয়েছে। কাজেই এই ক্ষেত্রে ত্রিপুরার অর্থনৈতিক ক্ষেত্রে বিশেষ করে গ্রামীন ব্যবস্থায় গরীব উভয় অংশের সার্বিক উন্নয়ন বা তাদের গ্রামীণ সংস্থানের একটা প্রচণ্ড চাপ পড়েছে। ত্রিপুরা রাজ্য শতকরা ৭৪ ভাগ দারিদ্র সীমার নিচে বসবাস করছে এবং প্রায় ৩ লক্ষ ৪০ হাজার লেভার কার্ড হোল্ডার এবং এই ক্ষেত্রে আমরা গতবছর থেকে এই স্কীমে কর্ম প্রকল্পের যে মেইটেনেন্স সেটাতে আমরা টাকা বাড়িয়েছি। আগে ছিল ৩২ টাকা সেটা বেড়ে ৪০ টাকা হয়েছে। সার্বিকভাবেই একদিকে বরাদ্দ কম এবং এই দিক থেকে অব ইনক্রিজ যে রেইট এটা সার্বিক ভাবে গ্রামীণ জনগণের প্রচণ্ড ক্ষতি হয়েছে। এবং গ্রামীণ অর্থনৈতিক বিকাশের জন্য যে পরিকাঠামোগুলি এর মধ্যে ঘর, রাস্তা এবং শেড ইত্যাদি বিভিন্ন রকমভাবে এটার উপরে প্রচণ্ড চাপ সৃষ্টি হয়েছে। এই ক্ষেত্রে রাজ্যসরকারের পক্ষ থেকে বার বার টাকা দেওয়া হয়েছে ফলে এটার সম্পর্কে আমরা সার্বিকভাবে কেন্দ্রীয় সরকারের কাছে এই ব্যাপারে কথা বলতে পারি আর কেন্দ্রীয় সরকার আমাদের রাজ্যের করুণ অবস্থার কথা যদি গোচরে নেয় কিংবা বরাদ্দ বাড়িয়ে দেয় তাহলে বেড়িয়ে আসতে পারব এই অবস্থা থেকে, তখন এই রাজ্যে অর্থনৈতিক ক্ষেত্রে এবং গ্রামীণ কর্মসংস্থান ক্ষেত্রেও স্থিতিশীল কিছুটা হবে বলে আমার মনে হয়।

**শ্রীসমীর দেব সরকার :—** মিঃ স্পীকার স্যার, পয়েন্ট অব ক্লারিফিকেশন এই যে এক বছরে প্রায় কুড়ি কোটির টাকার মত আমাদের আর্থিক বরাদ্দ কমে গেল। বিশেষ করে ব্যাকওয়ার্ড স্ট্যাট, স্পেসিয়ালি ক্যাটাগরি ষ্ট্যাট-এর মধ্যে ত্রিপুরা অন্যতম। সেই হিসাব বিবেচনা করে অতিরিক্ত আর্থিক বরাদ্দ গ্রামীণ মানুষের জন্য বিশেষ করে গ্রামীণ শ্রমজীবি মানুষের কাজ, সম্পদ তৈরী করার জন্য এটা ঠিক চাওয়া হয়েছে কিনা বা কেন্দ্রীয় সরকার স্পেশিয়াল ক্যাটগরিক্যাল ষ্টেট হিসাবে এর জন্য অতিরিক্ত কোন অর্থ বরাদ্দ করছেন কিনা এবং সাঙ্গ যেটা পরিষ্কার হওয়ার জন্য বলব এই স্বর্ণজয়ন্তি গ্রামীন যোজনার নামে আই, আর, ডি, পি টাকে মার্জ করে দেওয়া হয়েছে। তার সঙ্গে আমরা সেখানে লক্ষ্য করছি যে আই আর ডি পি যেগুলি ছিল, নির্বাচিত জনসংখ্যা গুলিতে যারা আছেন বা প্রতিনিধিত্ব মূলক সংস্থাগুলি, পঞ্চায়েত পাড়া এরা বেনিফিসিয়ারীদের সিলেকশনের ক্ষেত্রে তাদের একটা ভূমিকা ছিল এতে যারা গরীব তারা বি, পি, এল পাবে। এই নতুন স্কীমের মধ্যে এসে সমস্ত ক্ষমতাটা ব্যাঙ্কের উপর দিয়ে দেওয়া হয়েছে। ব্যাঙ্কগুলি সরকারের সাধারণত সাবসিডিয়ার বাইরে যে লোন তা পার্টির পছন্দকে তারা দিতে চায় না তাহলে এই বছরে আমাদের রাজ্যের গরীর মানুষ এই ধরনের স্বনির্ভর হওয়ার ক্ষেত্রে আই, আর, ডি. পি বা অন্যগুলি পেতে মারাত্মক অসুবিধা হবে এবং এর দূরীকরণের জন্য সরকার থেকে কি চিন্তা করছেন না এটার জন্য প্রতিমূলক ব্যবস্থা দেওয়া হয়েছে কিনা মাননীয় মন্ত্রী জানাবেন কি না।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** আমি আগেই বলেছি আমাদের সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় প্রধান মন্ত্রীর কাছে গত আগষ্ট মাসে ও জুন মাসে দুটি ডিও লেটার লিখেছেন এবং আমাদের চিফ

সেক্রেটারী, আর ডি ডিপার্টমেন্টের কমিশনার এবং এমপ্লয়মেন্ট মিনিষ্ট্রি সেন্টারে নানাভাবে এই অর্থ বরাদ্দ বাড়ানোর জন্য চেষ্টা করেছিলেন এবং সেটা এসিউরড হয়েছে এইবার ট্যাপে তাও সবটা রিলিজ করেনি। আমরা এগুলি রিলিজ করার জন্য পর পর টাকা দিচ্ছি কিন্তু সেখান থেকে কোন সাড়া নেই। সব চাইতে আশ্চর্য্য বিষয় হল যে কেন্দ্রীয় বি, জে, পি সরকারও আগের সরকারের প্রতিশ্রুতি অনুসরণ করে বলছে যে সমস্ত মিনিষ্ট্রি দশ শতাংশ এটা নর্থ ইস্টার্ণ রিজনের জন্য জেমেন এবং যে অনুপাতে আমাদের রাজ্য পায় সেটা দশ শতাংশ থেকে দশ শতাংশ তাহলে আমাদের থেকে এলোকেশন অনেক বেড়ে যায়। কিন্তু এই ক্ষেত্রেতে কোটা ফেইল হয়েছে সেটা আর, ডি-এর ক্ষেত্রে সামাগ্রিকভাবে দশ শতাংশ কমিয়েছে। এবং তার চাপ আমাদের রাজ্যে হয়েছে এটা অর্ধেকের কম আমাদের এখানে এলোকেশন কম হয়েছে। আর কেন্দ্রীয় বরাদ্দ কম হওয়ার ফলে আমরা রাজ্য সরকার থেকে বা এলোকেশন থেকে চেষ্টা করছি যে কিভাবে এটা কাভার করা যায়। কিন্তু এত বিরাট গ্যাপ এটা কাভার করা কঠিন যদিও আমরা সর্বচেষ্টা করছি যাতে এই গ্যাপটা কাভার করা যায়।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :**— স্যার, মাননীয় মন্ত্রী যে ক্লারিফিকেশন দিয়েছেন আমার মনে হয় বিষয়টা হচ্ছে নেশনাল ডেভেলাপমেন্টে কাউন্সিলে প্রধানত পলিসিগুলি নিয়ে আলোচনা হয় অথচ মাননীয় মন্ত্রী বলছেন, আমার জানা নেই। কিন্তু এলোকেশনে আমি দেখেছি যে এক্সেলারিটেড ইরিগেশন যা বেনিফিটস। এটা কি পুরু লোন? কিন্তু বাজেট এলোকেশনে তো আছে। তাছাড়া দশম ফিনান্স কমিশনে তারা এটার আরও অলটারনেটিভ ফরমুলা দিয়েছেন। লোন মানি? যাই হউক, পুরোটাই লোন মানি? ফরটিন পার্সেন্ট সুদ। বাজেটে তো এলোকেশান এসেছে তো? তাছাড়া, টেনথ ফিন্যান্স কমিশন অলটারনেটিভ দিচ্ছে। শেয়ারে রাজ্যের টাকা বেড়ে যাচ্ছে নন-প্ল্যানে ষ্টেট গভর্ণমেন্ট বেশী পাচ্ছে। আমার মনে হয়, একদিকে কমে গেলেও আর একদিকে বেড়ে গেছে। কাজেই পুরো ছবিটি তুলে ধরা উচিত হবে।

**শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ আমাদের মত রাজ্যের জন্য। আমি বিস্তৃতে যাব না। সময়ও প্রায় শেষ। মাননীয় মন্ত্রী নূতন দায়িত্ব পেয়েছেন। কিন্তু যা বলেছেন মোটামুটি তথ্য ভিত্তিক করেছেন। মাননীয় সদস্য যা বলতে চেয়েছেন তাতে একটি কথাই বলতে হয়, এন, ডি, সি, তো আলোচনাই করতে চায় না। আমার চিঠির মধ্যে এটাই বলার ছিল, আপনারা কি করে কমিয়ে দিলেন? আপনি সি, এমদের কল করুন। কথা বলুন। বুঝিয়ে বলুন, কমাচ্ছেন কেন। এভাবে যে কাটছেন এতে আমাদের অসুবিধে হয়ে যায়। মহারাষ্ট্রের অসুবিধে নাও হতে পারে। কিন্তু নর্থ-ইষ্টার্ণ মরে যাবে। কাশ্মীর-হিমাচল এইসব নিয়ে হচ্ছে, স্প্যাশাল কেটাগরি ষ্টেট। এই জায়গায় প্রভলেম হচ্ছে, যে কমিটমেন্ট ছিল, আজ থেকে দেড় বছর আগে নর্থ-ইষ্টার্ণ ষ্টেটগুলির জন্য নন-লেপসে বল পোলে একটি তহবিল হবে। সেখানে টেন পার্সেন্ট করে বিভিন্ন ডিপার্টমেন্ট থেকে দেয়া হবে। কিন্তু সেন্ট্রাল গভর্ণমেন্টের আর, ডি, ডিপার্টমেন্ট তা দেয় নি। বছর তো শেষ হয়ে যাচ্ছে। লেটেষ্ট যে মিটিং হলো প্রাইম মিনিষ্টারের সঙ্গে মেঘালয়ে সেখানে আমার পাঁচে জানি এটা ক্যাটগরিক্যালি বলেছি এবং উত্তর-পূর্বাঞ্চলের সব সি, এম, বলেছেন, এটা ঠিক। আমাদের কথা তো কেন্দ্র শুনছে না। সবাই মিলে বলুন। তারপর এ, আই, বি, পি সম্পর্কে বলেছেন। এখানে তো আবার কত রকমের ব্যাপার আছে। আপনারা

সবই শুনেছেন। এটা করটিন পার্সেন্ট সুদ। আবার মাটির তলা দিয়ে যাওয়া যাবে না জল নিয়ে। ২৫ পার্সেন্ট স্টেট গভর্ণমেন্ট দেবে। তারপর প্রজেকট রিপোর্ট সাবমিট করতে হবে। প্রজেকটের নিয়ম হচ্ছে, এক হেক্টরের জন্য এক লক্ষ টাকার বেশী খরচ করা যাবে না। আমরা যখন প্রজেক্ট নিয়ে গেলাম, তা আমাদের ফিরিয়ে দেওয়া হল। বললাম, উত্তর প্রদেশের সঙ্গে তো ত্রিপুরা মিলবে না। উত্তর প্রদেশে সমতল জায়গা। আমাদের উচু নীচু ল্যাণ্ড। আর আমরা তো সুদ দিয়ে নিচ্ছি। আমাদের জায়গা সমতল করতে হবে। এখনও আমরা ৭ কোটি টাকা পাই নি। তারা কেটে দিয়েছে। ফিসারী, ফরেষ্ট আসবে না। কিন্তু আমরা ফিসারী, ফরেষ্টের মাধ্যমে তো ইরিগেশান করতে পারি? আমাদের মাছ চাষও হবে আবার নালার মাধ্যমে জলও দেওয়া যাবে। এ. আই, বি. পি. এর ৩৮ কোটির মধ্যে ২৯ কোটি ক্লিয়ার। এ. আর, ডি. পি এর টাকা দিতে বাধা দিচ্ছে। আমরা বর্ডার এলাকায় দক্ষিণের অনেক জায়গায় রাস্তা করেছি। এখন বলছে, খরচ করা যাবে না। ইউটিলাইজেশান সার্টিফিকেট নিয়ে কোন প্রশ্ন নেই। পি ডব্লু ডি এর টাকা নেই। ওরা রাস্তার জন্য টাকা দিচ্ছে, আমরা রাস্তা করছি। বি. এস. এফ. থেকে শুরু করে সবাই'র সুবিধে হচ্ছে। আর ফোর্থটি বিতর্ক বিষয়। সেন্ট্রাল গভর্ণমেন্ট আমাদের ঠকাতে চাচ্ছে। ১৯৯৬ এ এম, ডি, টি, সি, এর যে মিটিং হয় সেই মিটিংয়ে ছয়টি রাজ্যের মুখ্যমন্ত্রী ছিলেন। সেই মিটিংয়ে ডিসিশান হয়, কিছু ট্যাক্স সেনট্রাল গভর্ণমেন্ট সরাসরি আদায় করছে আর কিছু ট্যাক্স ষ্টেট গভর্ণমেন্ট আদায় করে সেনট্রাল গভর্ণমেন্টকে দিয়ে দিবে। সমস্ত ট্যাক্স এক সঙ্গে করে গ্রস ৩৩'৩৩ ষ্টেট গভর্ণমেন্টকে দিতে হবে। তাঁরা প্রথম থেকে বলছে ২৯ পার্সেন্টের বেশী দিতে পারবে না চিদাম্বরম তখন অর্থমন্ত্রী ছিলেন। কিন্তু ষ্টেটগুলির দাবী মাষ্ট বী ৩৩'৩৩ পারসেন্ট দিতে হবে। পি চিদাম্বরম তখন অর্থমন্ত্রী ছিলেন। তিনি বলেছেন এখন আমরা ২৯ পার্সেন্ট এগ্রি করছি, আর ৩৩'৩৩ পার্সেন্টের আমরা বিরোধিতা করছি না। এটা ইনকোর্স অব টাইম আমরা এডযাষ্ট করব। সেটা মাঝখানে ১৯৯৬ ইং সনে রিকমণ্ডেড হলো। তারপর গভর্ণমেন্ট চলে গেল, নূতন গভর্ণমেন্ট আসলো। এখন তারা বলছে টেনথ ফিনান্স কমিশনের যে পিরিয়ড, এ পিরিয়ডে ২৯ পার্সেন্ট হবে তাও নট অন দ্য বেসিস অব গ্রস কালেকশান। অন দ্য বেসিস অব নেট। এতে করে রাজ্য গুলি ২ হাজার কোটি টাকা লস করবে। প্রত্যেকট ষ্টেট থেকে প্রতিবাদ হচ্ছে এবং আমরাও চিঠি পাঠিয়েছি। ওয়েষ্ট বেঙ্গল কেটাগেরিক্যালী হিসাব করে দেখেছে তাদের ২০০ কোটি টাকা লস হচ্ছে। আমাদের এমন কোন মেশিনারীজ নেই যে আমরা চট করে হিসাব করতে পারব। উই আর অলসো গোয়িং টু লুজ। এই জায়গায় দাঁড়িয়ে আমরা বলছি আমরা ৩৩'৩৩ পার্সেন্ট চাই এবং এটা গ্রস। নট অন দ্য বেসিস অব নেট। ত্রিপুরা রাজ্য যদি বেশী টাকা পায় তাহলে সেটা এই রাজ্যের মানুষের জন্য খরচ হবে। গ্রামোন্নয়নের টাকাতো নির্দিষ্ট ভাবে আছে এবং তার জন্য দপ্তর আছে। তারা কেন আমাদেরকে টাকা কম দেবে? প্রশ্নটাতো সেই জায়গায়। এখানে মাননীয় সদস্য যাই প্রশ্নটা তুলেছেন সেটা আরও মারাত্মক। কতগুলি স্কীম তারা তুলেছেন এবং কতগুলি তারা মার্জ করেছেন। তার মধ্যে ২/১ টা আমরা পরীক্ষা করে দেখেছি সেগুলি ভাল। এসেটস ক্রিয়েশানের জন্য তারা বলেছেন। ঠিক আছে। কিন্তু বেনিফিসিরিজ সিলেকশান করতে গিয়ে তারা যেটা করেছেন ইলেকটেড বডির গুরুত্ব কমিয়ে দিচ্ছেন। মাননীয় সদস্য মহোদয় যে চিঠির কথা বলেছেন সেই চিঠির এক জায়গায় আছে—তাহলে ৭৩ তম এমেণ্ডমেন্ট করে পঞ্চায়েত, নগর পঞ্চায়েতের হাতে ক্ষমতা দেওয়ার প্রশ্ন আসলো। তোমরা এখন যে ডিসিশান নিচ্ছ বুরুক্র্যাটস -এর হাতে ক্ষমতা দিয়ে দিচ্ছে, তাহলে ইলেকটেড

বডির কি অর্থ থাকলো ? হোয়াই হ্যাভ এমেনডেড দিস ? দিস শুড নট বী ডান এ্যাণ্ড ইট উইল বী ইনজুরিয়াস। প্রধানমন্ত্রী বা অন্যাদের কাছে চিঠি দিলেতো তারা একনোলেজ করেন। কিন্তু এখানে চিঠি দিলে তারা একনোলেজও করেন না। আমরা তখন বলেছি যে ইলেকশানের আগে আপনারা ইমপ্লিমেন্ট করবেন না। ইলেকশানের আগে একটা মেজর পলিসী শিফট হচ্ছে এটা ঠিক না। এটা বন্ধ রাখুন। ইলেকশানের পর যারা গভর্ণমেন্টে আসবে, তারা সব স্টেট কে ইনভল্ব করে এন. ডি. সির মিটিং করে ডিসিশান করুন। আমরা এটা বলেছি। কিন্তু তারা শুনছেন না এটা। ফলে ২০ কোটি টাকার মত স্টেট মরে যাব আমরা। ফলে এস. আর. ই. পির কাজটা দারুন ভাবে সাফার করছে। সামনে লীন পিরিয়ড আসছে। পারটিকুলারলী দুই মাস। আমরা দারুন ক্রাইসিস-এ পড়ে যাব। এ অবস্থায় আছি।

## CALLING ATTENTION

**মিঃ স্পীকার :—** আজ একটি আকর্ষণী নোটিশের উপর পূর্ত্ত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয় একটি বিবৃতি দিতে স্বীকৃত হয়েছিলেন। এখন আমি পূর্ত্ত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি তিনি যে মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেব রায় ও বাসুদেব মজুমদার মহোদয় কর্তৃক আনীত নিম্নোক্ত দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর বিবৃতি দেন। নোটিশটির বিষয়বস্তু হলো,

"আগরতলা থেকে সাব্রুম পর্যান্ত জাতীয় সড়কের কাজের অগ্রগতি বিলম্বিত হওয়ায় জনদুর্ভোগ সম্পর্কে।"

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মিঃ স্পীকার স্যার, আমি মাননীয় সদস্য শ্রীজয়গোবিন্দ দেবরায় ও শ্রীবাসুদেব মজুমদার মহোদয় কর্তৃক আনীত দৃষ্টি আকর্ষণী নোটিশটির উপর এখন বিবৃতি দিচ্ছি—

১৯৯৬ ইং ২৭শে অক্টোবর ভারতবর্ষে প্রধানমন্ত্রী আগরতলা-সাব্রুম সড়ককে জাতীয় সড়কের মানে ( Intermediate lane of 5.5m carriage way ) উন্নীত করণের জন্য ঘোষণা দেন। এই কাজের জন্য আনুমানিক ব্যয় ধরা হয়েছিল ৬০ কোটি টাকা। উন্নত করণের কাজ সীমান্ত সুরক্ষা সংস্থার মাধ্যমে করার প্রস্তাব করে। এই সিদ্ধান্ত ক্রমে আগরতলা-সাব্রুম সড়ককে জাতীয় মানের উন্নীত করণের কাজ সীমান্ত সংস্থার কাছে দেওয়া হয়। উন্নতি করনের জন্য রাজ্যসরকার ৯৭-৯৮ইং সনে সীমান্ত সুরক্ষা সংস্থাকে ১১ কোটি টাকা দেওয়া হয়। ১৯৯৮ইং সনে ৯ই ফেব্রুয়ারী ভারত সরকারের বিজ্ঞপ্তি ক্রমে আগরতলা-সাব্রুম সড়ককে ন্যাশানাল হাইওয়ে ৪৪ এর বর্দ্ধিত অংশ হিসাবে ঘোষণা করা হয়। জাতীয় সড়কের নির্মাণের ও উন্নতির জন্য ব্যয় বরাদ্দ কেন্দ্রীয় সরকারের উপর বর্ত্তায় এবং এই বাবদ ১৯৯৮-৯৯ এবং ১৯৯৯-২০০০ইং অর্থ বছরের জন্য ভারত সরকার কর্তৃক যথাক্রমে ১১.৭১ কোটি এবং ১৫.২৬ কোটি টাকা বরাদ্দ করা হয়। সীমান্ত সুরক্ষা সংস্থা ১৯৯৭-৯৮ হইতে আগরতলা-সাব্রুম সড়কের কাজ শুরু করে। রাস্তার কাজের বিবরণ নিম্নে দেওয়া হলো :—

ক) 0-২.৬৯ কিঃ মিঃ — ( রাজ্য সরকারের আওতাধীন ) আগরতলা শহর অংশ ( অরুন্ধুতিনগর ড্রপগেইট পর্য্যন্ত )।

খ) ২.৬৯-১৫ কিঃ মিঃ — Black topped.

গ) ১৫-৬৬ কিঃ মিঃ — Black topping এর কাজ চলছে।

ঘ) ৬৬ কিঃ মিঃ - ১০৫ কিঃ মিঃ — Black topped.

ঙ) ১০৫ কিঃ মিঃ - ১৩৫ কিঃ মিঃ — বর্তমান রাস্তা প্রশস্ত করার কাজ চলছে।

চ) কাঠের সেতু এবং বেইলী ব্রীজের কাজ ছাড়া আগরতলা-সাব্রুম সড়কের কাজ আগামী ৩১শে মার্চ ২০০১ সনের মধ্যে শেষ করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার :—** অনারাবল মিনিষ্টার আপনার আর কতটুকু সময় লাগবে।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** স্যার, আমার আরও ২/৩ মিনিট সময় লাগবে।

**মিঃ স্পীকার :—** ঠিক আছে, আপনি শেষ করুন।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—**

২। বর্তমান এই রাস্তায় ২১ টা পাকা সেতু, ৪টা বেইলী ব্রীজ এবং ১৭টা কাঠের সেতু আছে। কাঠের সেতুগুলি পুরানো। প্রায়শই প্রয়োজনীয় মেরামত করে যানবাহন চলাচলের উপযোগী করে রাখা হয়।

৩। ঐ রাস্তার নির্মান ও উন্নতীকরণের পাশাপাশি রাস্তাটির প্রাতনিয়তই মেরামতির দরকার। কিন্তু এই বাবদ এখন পর্যন্ত প্রয়োজনীয় অর্থ বরাদ্দ করা হয় নাই। নির্মান ও উন্নতীকরণের সাথে সাথে মেরামতির জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন।

৪। বাগমার কাছে এবং উদয়পুর পর্যান্ত কিছু কিছু অংশ রাস্তার **alignment** কিছুটা পরিবর্তন করা দরকার। কিন্তু সীমান্ত সড়ক সংস্থা এখনও এর জন্য কোন পরিকল্পনা গ্রহন করে নাই। এই ব্যাপারে সীমান্ত সড়ক সংস্থার সংগে কথা হচ্ছে এবং রাজ্য সরকার এর জন্য বি, আর ও-র সাথে যোগাযোগ রেখে চলেছে।

৫) জাতীয় সড়কটিকে আগরতলা শহর বাই-পাশ করার লক্ষ্যে আগরতলার সন্নিকটে খয়েরপুর থেকে সিদ্ধি আশ্রম পর্যান্ত একটি রাস্তার পরিকল্পনা ভারত সরকারের বিবেচনাধীন আছে। সীমান্ত সড়ক সংস্থাকে এই রাস্তার নির্মানের জন্য প্রয়োজনীয় ফেসিলিটি ষ্টাডি করার অনুরোধ করা হয়েছে।

রাজ্য সরকার এই রাস্তার বর্তমান অবস্থা সম্পর্কে পুরোপুরি ওয়াকিবহাল। এই রাস্তার উন্নতীকল্পে রাজ্য সরকার সব সময় সীমান্ত সড়ক সংস্থা ও ভারত সরকারের সঙ্গে যোগাযোগ রেখে চলেছে। প্রয়োজনানুসারে রাজ্য সরকারও সহযোগিতা করছে। উল্লেখ থাকে সম্প্রতি বাগমায় বেইলী ব্রীজ রাজ্য সরকার থেকে মালপত্র নিয়ে মেরামত হয়।

**মিঃ স্পীকার :—** রিসেসের পর ক্ল্যারিফিকেশান হবে। এই সভা বেলা ২ ( দুই ) ঘটিকা পর্য্যন্ত মুলতবী রহিল।

## AFTER RECESS AT 2'00 P.M

**মিঃ স্পীকার :—** মাননীয় সদস্য এবং সদস্যা মহোদয়গণ রিসেস-এর আগে একটি দৃষ্টি আকর্ষণী নোটিশের উপর মাননীয় মন্ত্রী ষ্টেটমেন্ট দিয়েছিলেন, এখন আপনাদের যদি কারো ক্ল্যারিফিকেশান থাকে তাহলে জানতে চাইতে পারেন।

**শ্রীজয়গোবিন্দ দেবরায় :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পয়েন্ট অব ক্লারিফিকেশান স্যার, আগরতলা থেকে সাব্রুম পর্যন্ত যে রাস্তাটা এই রাস্তাটার কাজ ২০০১ সন নাগাদ হবে। স্যার, এই রাস্তাটার মধ্যে বিভিন্ন জায়গায় গর্ত হয়ে রয়েছে এবং যেভাবে ধুলাবালি উড়ছে তাতে গাড়ী চলাচলে আরও রাস্তা নষ্ট হচ্ছে এবং পরিবেশ নষ্ট হচ্ছে। গকুলনগর, রাজারবাগ, ছনবন ইত্যাদি অঞ্চলগুলিতে যান চলাচল এবং লোকজন চলাচলের খুবই অসুবিধা হচ্ছে। কাজেই, এই কাজটা দ্রুত শেষ করা যায় কিনা এই ব্যাপারে মাননীয় মন্ত্রী জানাবেন কিনা।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** এই রাস্তাটা-ও জাতীয় সড়ক। এই রাস্তাটি দেখভাল কেন্দ্রীয় সরকার করছেন। আমরা রাজ্য সরকার বিভিন্ন সময়ে তাদের উপর চাপ সৃষ্টি করে যাচ্ছি। বার বার যোগাযোগ করছি এবং এই ব্যাপারে তাদের সঙ্গে যোগাযোগ হয়েছে। উনারা বলেছেন এই রাস্তার কাজ ২০০১ সনের মধ্যে কাজটা শেষ করতে পারবেন বলে আশা করেন।

**শ্রীসুধন দাস ( রাজনগর ) :—** পয়েন্ট অফ ক্লারিফিকেশান স্যার, এই রাস্তার যে কাজ হচ্ছে, সেটার কোয়ালিটি সম্পর্কে দেখাশুনা করার কোন ব্যবস্থা আছে কিনা। আমরা চলার সময় দেখেছি যে কাজ হচ্ছে মোটেই ভাল কাজ হচ্ছে বলে আমার মনে হচ্ছেনা। তদারকির কোন ব্যবস্থা আছে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** কোথাও কোন খারাপ কাজ হচ্ছে মনে হলে সেটা আমাদের দৃষ্টিতে আনলে বা আমরা নিজেরা যখন চলাচল করি আমাদের নজরে এলে আমরা তাদের দৃষ্টিতে নেওয়ার চেষ্টা করি।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** পয়েন্ট অফ ক্লারিফিকেশান স্যার, মাননীয় মন্ত্রী বলেছেন নতুন জাতীয় সড়কের কাজ ত্বরান্বিত করার জন্য তারা পারস্যু করছেন। আমাদের অমরপুর থেকে চেলাগাং, অমরপুর-কাহকো শেখোয়া এবং কিল্লা জম্পুই হয়ে আগরতলা চম্পকনগর যে রাস্তা এসেছে মেরামতের অভাবে রাস্তা বন্ধ হয়ে গেছে। এটা কার দায়িত্ব? এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে বলতে হবে কিনা?

**শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী ) : —** এটা এই প্রশ্নের সঙ্গে রিলেটেড না। আলাদা ভাবে প্রশ্ন করলে উত্তর দেওয়া যাবে।

**শ্রীরতনলাল নাথ : —** মিঃ স্পীকার স্যার, আগরতলা থেকে সাব্রুম রাস্তার যে অংশটা রাজ্য সরকার করছেন জওহর ব্রীজ থেকে ড্রপগেইট পর্যান্ত। তা এই রাস্তার প্রয়োজনে রাস্তার দুই দিকের বাড়ী ঘর দোকানপাট ভেঙ্গে যে জায়গাটা অধিগ্রহন করা হয়েছে সেই জায়গার কাজ সম্পূর্ণ শেষ না হওয়ার ফলে দুই দিকের জায়গার মাটি ভেঙ্গে পড়ে যাচ্ছে। কাজেই সেই জায়গাটায় পাকা ওয়াল না দিলে মাটি ভাঙ্গা বন্ধ করা যাবে না। কাজেই এই ব্যাপারটা খতিয়ে দেখে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহন করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি?

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** মাননীয় সদস্য যেটা নজরে এনেছেন নিশ্চয়ই আমরা এটা দেখব। তাছাড়া এ রাস্তা যেটা হচ্ছে তাতে গভর্ণমেন্ট প্রেসের পর থেকে কিছু জায়গা আছে জোতল্যাণ্ড, এই জায়গাটার আ্যাকুইজিশনের জন্য সমস্ত রকমের উদ্যোগ এর মধ্যে নেওয়া হয়েছে। রেভিনিউ দপ্তর টাকা চেয়েছে আমরা টাকা দেওয়ার সিদ্ধান্ত করেছি। এগুলি এলে পরে সব কাজটাকে আমরা একসঙ্গে সম্পূর্ণ করে দেব।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা : —** স্যার, এটাও কিন্তু রিলেটেড প্রশ্ন না, কিন্তু মাননীয় মন্ত্রী তার উত্তর দিলেন। আর নগেন্দ্রবাবুর প্রশ্নটাকে রিলেটেড না বলে তিনি বাদ দিয়ে দিলেন। এটাতো ঠিক না।

**শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :—** ঠিক আছে। কিন্তু আমি যখন একটু আগে উত্তর দিচ্ছিলাম তখন যে অনেকেই প্রশ্ন তুলেছেন যে, ওটার সঙ্গে এটার কোন সম্পর্ক নাই বলে, আমি বলেছি তো উত্তর আছে। অমরপুর থেকে চেলাগাং পর্যান্ত রাস্তার আমরা ইতিমধ্যে সমস্ত রকমের সংস্কারের কাজ হাতে নিয়েছি এবং সেই রাস্তায় গাড়ী চলাচলের ব্যবস্থা আমরা করেছি সিকিউরিটির সমস্ত রকমের আ্যারেঞ্জমেন্ট করে।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— এভাবে হবে না স্যার। একটা সুনির্দিষ্ট নীতি গ্রহণ করুন, রিলেটেড, বা রিলেটেড না এবং রিলেটে না হলে উত্তর দেবেন না।

শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) : — আমিতো বলেছি রিলেটেড না। এখানে প্রশ্ন যেটা এসেছে সেটা হচ্ছে আগরতলা থেকে সাব্রুম জাতীয় সড়ক সম্পর্কে। রতনবাবু যেটা তুলেছেন সেটা হল এই জাতীয় সড়ক সম্পর্কিত, মানে রিলেটেড।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা : — স্যার, জাতীয় সড়কের দুই পাশে যে রাস্তাগুলি গেছে প্রশ্নটা হয়েছিল সেই রাস্তাগুলি সম্পর্কে, কাজেই এটা রিলেটেড। এই প্রশ্নটা যদি রিলেটেড না হয় তো রতনবাবুর প্রশ্নটা রিলেটেড হল কি করে ?

শ্রীবাদল চৌধুরী (মন্ত্রী) : — কিন্তু রতন বাবুর প্রশ্নটাতো এই জাতীয় সড়কের মধ্যেই পড়ে।

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা : — না, না। এটা গায়ের জোরের কথা।

শ্রীজয়গোবিন্দ দেবরায় : — জাতীয় সড়কের যে অংশের কাজ চলছে সেই কাজে রাজ্য সরকারের তরফ থেকে যারা এই কাজটাকে দেখাশুনা করছেন বা দেখাশুনার দায়িত্বে আছেন, প্রতিদিন তারা কত কিলোমিটার করে কার্পেটিং ও মেটেলিং-এর কাজ করাচ্ছেন এবং তাদের এই কাজটাকে আরও দ্রুততর করা যায় কিনা, এই ব্যাপারটা আমরা জানতে পারি কিনা মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি ?

শ্রীবাদল চৌধুরী ( মন্ত্রী ) :— এই ধরনের কোন তথ্য আমার কাছে এখানে নাই।

## LAYING OF PAPERS ON THE TABLE.

**Mr. Speaker** :— Now the Business before the House— Laying of a copy of "two orders dated 11th November, 1999 issued from the R. D ( Panchayat Department ) Government of Tripura, one in regard to removal of difficulties relating to constitution of standing Committees of Ambassa, Kalyanpur. Boxanagar, Kathalia. Amarpur and Hrishyamukh and another order in regard to removal of difficulties relating to constitution of Committee of Dhalai Zilla Parishad as required under sub-section (2) of Section 229 of the Tripura Panchayats Act, 1993. "

Now, I request the Hon'ble Minister-in-charge of the Panchayat Department to lay the above Accounts on the Table of the House.

**Sri Subodh Ch Das ( Minister )** :— Mr. Speaker Sir, I beg to lay a copy of the "Two Orders dated 11th November. 1999 issued from the R. D. ( Panchayat Department ) Government of Tripura one in regard to removal of difficulties relating to Constitution of standing Committee of Ambassa, Kalyanpur, Boxanagar, Kathalia, Amarpur and Hrishyamukh and another order in regard to removal of difficulties relating to constituion of Committee of Dhalai Zilla Parishad as required under Sub-Section (2) of

Section 229 of the Tripura Panchayats Act, 1993.'' On the Table of the House.

**Mr. Speaker :—** Now the business before the House is—

"Laying of a copy of The Sixteenth Report of the Tripura Public Service Commission together with action taken Report as required under clause (2) of Article 323 of the Constitution of India."

Now, I request the Hon'ble Chief Minister to lay the above Accounts on the Table of the House.

**Sri Manik Sarkar (Chief Minister) :—** Mr. Speaker Sir, I beg to lay a copy of The Sixteenth Report of the Tripura Public Service Commission together with action taken Report as required under clause (2) of Article 323 of the Constitution of India." on the Table of the House.

**Mr. Speaker :—** Now the Business before the House is-laying a copy of "the Tripura Wakf Rules, 1999 as required under Section III of the Central Wakf Act, 1995.

Now, I request the Hon'ble Minister in-charge of the Revenue Department to lay the above Accounts on the Table of the House.

**Sri Keshab Majumder (Minister) :—** Mr. Speaker Sir, I beg to lay a copy of

"The Tripura wakf Rules, 1999, as required under Section III of the Central wakf Act, 1995.'' on the Table of the House.

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি অন্য বিষয়ে যাবার আগে যদি অনুমতি দেন তাহলে আমি একটা বিষয় সম্পর্কে হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকালকেও মাননীয় সদস্যরা সদর এস, ডি. ও, সম্পর্কে উৎকণ্ঠা প্রকাশ করেছিলেন। এবং তার চিকিৎসাও চলছে। আপনি অনুমতি দিলে তার বর্তমান অবস্থা বা পজিশন সম্পর্কে ছোট করে একটু বলতে চাই।

**মিঃ স্পীকার :—** ঠিক আছে. বলুন।

## STATEMENT MADE BY MINISTER

**শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :—** স্যার, এখানে গত ৫ ফেব্রুয়ারী আহত হওয়ার পর ৬ তারিখে আগরতলা জি, বি, হাসপাতালে তার দেহে অস্ত্রপ্রচার হয় এবং কঠিন অস্ত্রোপচার হয়—অনেকগুলি জায়গায়, এবং এটা করার পর তিনি কিছু কিছু রেসপোন্স করেছিলেন এবং ভালই চলছিল। কিন্তু হঠাৎ করে গত ১২ তারিখ চিকিৎসকরা লক্ষ্য করেন যে তার একটা জায়গায় ইনফেকশন হয়েছে এবং সেখান থেকে পাস বের হচ্ছে। সঙ্গে সঙ্গে যিনি হেড অব্ দ্যা ডিপার্টমেন্ট ডঃ দিলিপ দেববর্মা, তিনি তার অস্ত্রোপচার করেছিলেন—তিনিই সাজেষ্ট করে যে আরেকটু বেটার ট্রীটমেন্টের জন্য তাকে কলকাতায় পাঠালে সুবিধা হয়। এবং সঙ্গে সঙ্গে আমরা রাত্রে ব্যবস্থা করে পরের দিন ১৩ তারিখ সকালে শ্রীদেববর্মাকে কলকাতায় পাঠিয়ে এস, এস, কে, এম, হাসপাতালে ভর্তি করা হয়। সেখানে একটি টীম অব্ ডকটরস তার অবস্থা সম্পর্কে পর্য্যালোচনা করেন। আমরা শ্রীদেববর্মার সঙ্গে তার অপারেশনের সময় যিনি ডঃ দিলিপ দেববর্মাকে সহায়তা করেন সেই ডঃ এ,

দেববর্মাকে পাঠাই। তার সঙ্গে পরামর্শ করে সেখানে ১৬ তারিখ রাত্রে আরেকটা অস্ত্রপচার হয় এবং তার ইনফেকশনের জায়গাগুলি পরিষ্কার করে দেওয়া হয়। ১৩ তারিখ তাকে অবজারবেশনে রাখা হয়। কালকে হঠাৎ করে প্রয়োজন হয় তাকে ইনটেনসিভ কেয়ার ইউনিটে ( আই, সি, ইউ ) তে শিফট করার জন্য প্রশ্ন আসে। কিন্তু এস, এস, কে, এমে কোন সীট বা কেবিন পাওয়া যায়নি। ফলে রাজ্যের সঙ্গে যোগাযোগ করার পর আমরা বললাম যে যেখানে পাওয়া যায় সেখানেই শিফট করার জন্য। এরপর তাকে এ, এম, আর, আইতে ব্যবস্থা হয় এবং তাকে সেখানে স্থানান্তরিত করা হয়।

এখানে ডঃ দেব সুখরাম দেববর্মার দেহে অস্ত্রোপচার করেন। তাঁর তত্ত্বাবধানেই সেখানে চিকিৎসা চলছে। যদিও সমস্ত সংকটমুক্ত হয়ে গিয়েছে—এই রকম ব্যাপার নয়, কিন্তু কোন যোগাযোগও নেই। এই হচ্ছে তাঁর সর্বশেষ স্বাস্থ্যের পরিস্থিতি।

## GOVERNMENT BILLS—Introduced.

**মিঃ স্পীকার :—** সভার পরিবর্তী কর্মসূচী হচ্ছে, **The Tripura voluntary village Defence parties Bill-2000 ( Tripura Bill No- 4 of 2000 ).** উৎথাপন। আমি এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি, বিলটি সভার উৎথাপন করার জন্য সভার অনুমতি চেয়ে ঘোষণা যোগ্য করার জন্য।

**Sri Manik Sarkar ( Cheif Minister ) :— Mr. Speaker Sir, I beg to move for leave to introduce "The Tripura voluntary villege Defence parties Bill-2000 ( Tripura Bill No. 4 of 2000 ).**

**মিঃ স্পীকার :—** এখন আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উৎথাপিত ঘোষণাটি ভোটে দিচ্ছি।

**শ্রীরতন লাল নাথ :—** মিঃ স্পীকার স্যার, খুব সম্ভবত গত ১১ তারিখেই এই বিলটির উপর একটি অর্ডিনান্স মাননীয় মুখ্যমন্ত্রী এই হাউসে 'লে' করেছিলেন। এই নিয়ে ত্রিপুরা বিধানসভার রুলস অব প্রসিডিউরের ১১৫ নং অনুচ্ছেদে কি উল্লেখ রয়েছে সেটা আপনার অনুমতি নিয়ে পড়ে শুনাচ্ছি। **"Whenever a bill seeking to replace an ordinance with or without modification is introduced in the House, there shall be placed before the House along with the Bill a statement explaining the circumstances which had necessitated immediate legislation by Ordinance."**

স্যার, ত্রিপুরা রাজ্যে গ্রামরক্ষী বাহিনী গঠনের ব্যাপারে আমি গত ২৩শে নভেম্বর মাননীয় মুখ্যমন্ত্রীকে একটি চিঠি দিয়েছিলাম। ঐ চিঠিতে আমি ত্রিপুরা রাজ্যের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে যে ধরনের গ্রামরক্ষীবাহিনী গঠনের প্রস্তাব রেখেছিলাম বিধানসভায় গত ১১ তারিখের লে করা অর্ডিনান্সটিতে কিন্তু অন্য রকম কিছু দেখতে পেয়েছি যা নিয়ে আমার কিছু কিছু বিষয়ে স্পষ্টিকরনের আবশ্যকতা দেখা দিয়েছে। কাজেই আজ মুখ্যমন্ত্রী যদি বিলটির উপর কোন স্টেটম্যান্ট না দেন তাহলে এটাতে কি আছে বা কি নেই সেটা কি করে বুঝব? কাজেই মুখ্যমন্ত্রীকে এখনই একটি স্টেটম্যান্ট দিতে হবে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** এটা ঠিক নয়। স্টেটম্যান্টটা বিলের সঙ্গেই থাকবে।

**শ্রীরতন লাল নাথ :—** কথাটা ঠিক সেই রকম নয়। আপনি স্যার, ১১৬নং অনুচ্ছেদটি দেখুন তাতে লেখা রয়েছে **"If a motion for leave to introduce a Bill is opposed, the Speaker, after**

permitting, if he think fit, a brief explanatory statement from the member who moves and from the member who opposes the motion, may without further debate, put the question."

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য এটা নিয়ে আলোচনা করার সুযোগ কিন্তু থাকছে।

শ্রীরতন লাল নাথ :— তাহলে স্যার, এটা আমি না দেখেই বিরোধিতা করছি। স্টেটম্যান্ট না থাকলে সেটাকে কি করে আমরা সমর্থন করতে পারি ?

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— হি সিকিং লিভ টু ইন্ট্রডিউস।

শ্রীরতনলাল নাথ :— এটা স্পীকার মহোদয় ভাল বুঝবেন এবং কন দেখেই উনি এখন রুলিং দেবেন আশা করছি।

মিঃ স্পীকার :— হ্যাঁ, এটা স্টেটম্যান্ট করতে হবে।

শ্রীরতনলাল নাথ :— ইয়েস স্যার, এটাই আমি বুঝতে চেয়েছিলাম।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় এই ব্যাপারে একটি স্টেটম্যান দিতে পারেন।

শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় কি কিছু বলার জন্য আমাকে বলছেন ?

মিঃ স্পীকার :— হ্যাঁ বলুন।

শ্রীরতনলাল নাথ :— স্যার, তাহলে কি বিলটা ইনট্রোডেকশান হওয়ার পরে আমি আপোজ করতে পারব ?

শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :— না, না লিভ দিতে অপোজ হয়।

শ্রীরতন লাল নাথ :— এখানে তো হয়ে যাচ্ছে। তবে স্যার, আমার আপত্তি হলো ১১৫,১১৬। তবে স্পীকার-এর ক্ষমতা আছে।

মিঃ স্পীকার :— স্টেটমেন্ট করতে পারেন। স্টেটমেন্ট ইজ ক্লিয়ার, ইউ কেন মেক এ স্টেটমেন্ট।

শ্রীমানিক সরকার ( মুখ্যমন্ত্রী ) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাকে বলার জন্য বলছেন ?

মিঃ স্পীকার :— হ্যাঁ বলুন।

শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :— ঠিক আছে,

Despite the declaration of insurgency effected areas as Disturbed under Armed Forces (Special Powers) Act, 1967, deployment of para Military and Polic to contain insurgency in the state, it has been Experienced that insurgent groups have been taking an advantage of gaps in security deployment and attacking the innocent Villagers and markets causing extensive loss If lives and property, In view of this it has been flet that constitution of village Defence Parties on Voluntary basis with Suitable persons residing in the villages may be helpful in complementing Such Parties, if armed with suitable weapons, may be able to defend their villages effectively.

With this view, an ordinance titled "Tripura Voluntary village Defence" parties

Ordinance, 2000'' has been promulgated by the Governor as the Legislive Assambly was not in Session. Since the duration of tbe ordinance is limited and shall cease to operate at the expiration of six weeks from the re-assembly of the Legislative ture and since it may not be enough withhim such a short time to contain insurgency, it has been falt that an Act is required to be enacted to replace the ordinance.

This bill Seeks to achieve the aforsaid objects.

মিঃ স্পীকার :— এখন মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশানটি ভোটে দিচ্ছি।

মোশানটি হলো।— The Tripura Voluntary village Defence Parties Bill. 2000 (Tripura Bill No-4 of 2000)''. এই সভায় উত্থাপন করার অনুমতি দেওয়া হউক।

অতএব, এই সভা সর্বসম্মত ভাবে অনুমতি দিয়েছেন কাজেই বিলটি উত্থাপিত হলো।

মিঃ স্পীকার :—সভার পরবর্তী কর্মসূচী হলো। Introducation of the Tripura Land Reveenue and Land Reforms (Eight Amendment) Bill,2000(Tripura Bill No.5 of 2000) উত্থাপন। আমি এখন রাজস্ব দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রীমহোদয়কে অনুরোধ করছি বিলটি সভায় উত্থাপন করার জন্য সভায় অনুমোদন চেয়ে মোশান মুভ করতে।

শ্রীকেশব মজুমদার (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, 'Introduction of the Tripura Land Revenue and Land Reforms (Eight Amendment) Bill, 2000 (Tripura Bill No.5 of 2000) এই সভায় উত্থাপন করার জন্য অনুমতি চাইছি।

মিঃ স্পীকার :— এখন রাজস্বমন্ত্রী মহোদয় কর্তৃক উত্থাপিত মোশনটি ভোটে দিচ্ছি। মোশানটি হলো :— Introdicetion of the Tripura Land Revenue and Land Reforms (Eight Amandment) Bill 2000 (Tripura Bill No. 5 of 2000) এই সভায় উত্থাপিত করার অনুমতি দেওয়া হউক।

অতএব এইসভা সর্বসম্মতভাবে অনুমতি দিয়েছেন কাজেই বিলটি সভায় উত্থাপিত হলো।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি, আজকের বিলের কপিগুলি নোটিশ অফিস থেকে সংগ্রহ করার জন্য আপনাদের অনুরোধ করছি।

সভার পরবর্তী কার্যসূচী হলো :— গত ১১ই ফেব্রুয়ারী শুক্রবার, ২০০০ইং তারিখে মাননীয় রাজ্যপাল মহোদয় এই সভায় যে ভাষণ প্রদান করেছেন উহার উপর আনীত ধন্যবাদসূচক প্রস্তাব ও উহার উপর যে সকল সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলির উপর একত্রে আলোচনা এবং পরিশেষে ধন্যবাদসূচক প্রস্তাবটি সভা কর্তৃক গৃহীত হওয়া।

আলোচনা শেষে প্রথমে সংশোধনী প্রস্তাবগুলো ভোটে দেওয়া হবে, তারপর মূল প্রস্তাবটি ভোটে দেওয়া হবে। এখন আপনারা আলোচনা করবেন। গতকালই তো নাম দেওয়া আছে সময় আছে মাত্র ৯০ মিনিট। তারমধ্যে কে কত বলবেন আপনারা ভাগ করে নেবেন।

**শ্রীজওহর সাহা :—** স্যার, যে নাম দেওয়া আছে সেগুলি তো গতকালের জন্যই দেওয়া হয়েছিল।

**মিঃ স্পীকার :—** ঠিক আছে, সেগুলিই আজকে আলোচনা করবেন কি আছে। আপনারা ৫০ মিঃ আর ৪০মিঃ করে সময় ভাগ করে নিন। মাননীয় বিরোধী দল নেতা আপনিই শুরু করুন।

**শ্রীজওহর সাহা :—** মিঃ স্পীকার স্যার, গত ১১.২.২০০০ইং, মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন এর উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এই হাউসে উত্থাপন করা হয়েছে। এই ব্যাপারে আমি বলতে চাই রাজ্যপাল তার যে ভাষণ প্রদান করেছেন সেটি পরিষ্কার যে উনি, বশীভূত হয়েছেন। আমাদের রাজ্যের যে মুখ্যমন্ত্রী উনি বশিকরণ মন্ত্রটা ভাল করে জানেন। আমাদের রাজ্যপাল বশীভূত হয়েছেন। আজকে এখানে যারা আছেন তারা অনেকে কংগ্রেস থেকে গেছেন মহামান্য রাজ্যপাল যদি উনার বক্তব্যে রাজ্যের বাস্তব পরিস্থিতিকে নিয়ে কিছু বলতেন তাহলে অবশ্যই উনার বক্তব্যকে আমি সমর্থন করতে পারতাম। উনার বক্তব্যটা সম্পুর্ণ অসার, এই রাজ্যের জনগণের সার্থের পরিপন্থী, এই রাজ্যের জনগনের কথাটা উনি বলতে পারলেন না। উনি শুধু শাসক দলের উমেদা কিভাবে তার বক্তব্যে উমেদারী করে গেছেন। স্যার, রাজ্যসরকার তো অনেক টাকা পয়সা খরচ করে অনেক কিছু পালছেন। অনেকটা হাতি পালার মত। রাজ্যের এডভোকেট জেনারেলের কি অবস্থা? উনি এই রাজ্যে থাকেন কয় দিন? গত তিন মাসে উনার এই রাজ্যে অবস্থান কত দিনের? রাজ্যপালের ভাসণে কিন্তু সেটার উল্লেখ নেই স্যার। ফলে রাজ্যপালের ভাষনের উপর বিরোধীরা যে সকল সংযোজন এবং সংশোধনী এনেছেন আমি সেই গুলিকে সমর্থন করে বক্তব্য রাখতে চাইছি। যেহেতু সময় কম তাই আমি আমার আলোচনা দুই একটা দপ্তরের মধ্যে সীমাবদ্ধ রাখব। এই রাজ্যের স্বাস্থ্য দপ্তর, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহোদয় এখানে আছেন, এখানে অনেক আলোচনা হয়েছে, মাননীয় সদস্য শ্যামাবাবু এবং রতনবাবু ও অনেকে আলোচনা করেছেন। এখানে যেগুলি আলোচনা হয়নি সেগুলি আমি বলছি। এখানে রাজ্যপাল রাজ্যের স্বাস্থ্য মন্ত্রীর স্বাস্থ্য ভাল ও আমার আপনার স্বাস্থ্য ভাল দেখে যদি সার্টিফিকেট দিয়ে দেন যে, রাজ্যের সমস্ত মানুষের স্বাস্থ্য ভাল তা হলে এটাকে কি করে সমর্থন করা যায় স্যার।, এই তো পত্রিকাতে উঠেছে চিকিৎসার গাফিলতিতে আই, জি, এম-এ নবজাতকের মৃত্যু ঘিরে চাঞ্চল্য। সেখানে মেশিন আছে কিন্তু সেই মেসিনগুলি এমনিতেই পড়ে আছে। আমি রাজ্যের অন্যান্য হাসপাতালগুলির কথা বলছিনা। শুধু আগরতলা শহরের উপরে অবস্থিত আই জি এম এবং জি বি হাসপাতালের কথা বলছি। এই সব হাসপাতালগুলিতে নাকে রুমাল দিয়ে ঢুকতে হয়। পরিবেশ আরোও কি যে স্যার, রুগীদের বারান্দায় ও লেট্রিনের কাছে রাখা হচ্ছে। রোগীদের সীটগুলিতে ছারপোকার বাসা। সেইগুলিতে থাকার উপযুক্ত নয়। সেখানে জল পাওয়া যায়না। রুগীদের বাইরে থেকে জল আনতে হয়। আর ঔষধের কথা তো বলার নয়। সাধারণ মানুষের জন্য সেই ঔষধ নয়। তারা হাসপাতালের ঔষধ পায়না। উনার স্লীপ নিয়ে যারা যাবেন তারা ঔষধ পাবেন! কারা কারা ঔষধ পাবেন উনার নির্দিষ্ট করা লোক আছে তারাই ঠিক করে দেয়। গ্রামের মানুষ গরীব অংশের মানুষ যাদের ঔষধ কেনার ক্ষমতা নেই তারা কিন্তু হাসপাতাল থেকে কোন; ঔষধ পাচ্ছে না। তাছাড়া হাসপাতালে কোন গুরুতর অসুস্থ রোগী ভর্তি হলে তাকে বাইরে থেকে ঔষধ কিনতে হয়। ঔষধ উনার যারা কেডার বাহিনী হাসপতালে দেখাশুনা করছেন তাদের নির্দ্দেশেই ঔষধ দেওয়া হয়। এবং তারাই হাসপাতালের ডাক্তারদের নির্দ্দেশ দিচ্ছেন কে কোন ঔষধ পাবে। সেটা এই সমস্ত কেডার বাহিনীরাই ঠিক করে দিচ্ছে।

সেখানে সরকারী ঔষধ পাওয়ার ব্যবস্থা নেই। স্যার এ হচ্ছে আগরতলা শহরের অবস্থা, কিন্তু আগরতলার বাইরে যান এই যে কিছুক্ষণ আগে মাননীয় ট্রেজারী বেঞ্চের সদস্য সমীর বাবুর কথা বলেছিলেন কি তুলাশিখর হাসপাতাল, এটা কোথায় মাননীয় মন্ত্রী বলেছেন চেবরীতে, আর ব্লক কোথায় এটা চাকমাঘাটে। অবস্থাটা কি স্যার কাশীরাম বাবুও এখানে আছেন কতকগুলো ডিসপেনসারী করেছেন। এবং এই ডিসপেনসারীর অবস্থাগুলো কি হয়েছে। সারা রাজ্যে যতগুলো ডিসপেনসারী এর আগের বামফ্রন্ট আমলেও ছিল পরবর্তী সময়ে আমাদের জোট আমলেও হয়েছে। স্যার আজকে ডিসপেনসারী বলুন, সাব সেন্টার বলুন এগুলোর মধ্যে ঔষধ আর ডাক্তার বা কোন ফার্মাসিষ্ট নাই। এগুলো পাওয়া যায়নি। এগুলো গ্রামের মানুষেরা পায় না। স্যার এখানে একটি "স্যন্দন পত্রিকাতে" ছবি হয়েছে, পত্রিকাটি হলো ১০.০১.২০০০ইং সনের। এই ছবিটা হলো মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আশ্রম চৌমুহনীতে বিশেষ স্বাস্থ্য শিবিরে জৈনিকা দুঃস্থ বৃদ্ধার হাতে ঔষধ পত্র তুলে দিচ্ছেন। স্যার এখানে মাননীয় হেলথ মিনিষ্টারের ছবিটা কাটা গেছে। দেখা যাচ্ছে না। এখানে স্বাস্থ্য শিবির চেবরীতেও হবে না। স্বাস্থ্য শিবির কাঞ্চনপুরে হবে না, আনন্দ বাজারে হবে না, তুলাশিখরেও হবে না, হবে কোথায়, হবে স্বাস্থ্যমন্ত্রীর বাড়ীতে সরকারী কোয়ার্টারে। গ্রামের মানুষ স্বাস্থ্য দপ্তরের তরফ থেকে বিন্দুমাত্র সাহায্য পাবে না। স্যার এখানে মজার ব্যাপার হলো যারা ভাল ভাল ডাক্তার, যারা কাজ করছেন সারা বিভিন্ন টেকনিসিয়ান এই ডাক্তারদেরকে রাজনৈতিক প্রতিহিংসামূলক প্রত্যন্ত এলাকায় পাঠানো হয়। ডাক্তারদেরকে প্রত্যন্ত অঞ্চলে পাঠাতে হবে, এটাই নিয়ম, এটাই আমরা চাই। কিন্তু এখানে রাজনৈতিক প্রতিহিংসামূলক ভাবে জানা কোন স্পেসালিষ্ট ডাক্তারকে এবং খব ভাল ডাক্তার তাকে ছৈলেংটাতে বদলি করে দিয়ে দেন। এই তো অবস্থা স্যার। স্যার উনার মনে যদি দুঃখ লাগে তাহলে আমি বলব না। স্যার এখানে মাননীয় আরবান দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয় আছেন এবং জেল দপ্তরের মন্ত্রীও আছেন তারা নিরীহ শ্রেণীর মন্ত্রী তাদের উপর ছুড়ি চালানো হচ্ছে। বরঞ্চ বাদল বাবুকে বলা যায় বুদ্ধিমান মন্ত্রী। তাকে বুদ্ধিমান দপ্তরও দেওয়া উচিৎ ছিল। আসলে সরল সোজা মন্ত্রীগুলো বদনামের ভাগী হচ্ছে। কি হচ্ছে স্যার আগরতলা পৌরসভাতে কাজ দেওয়া যাবে না। আগরতলা পৌরসভা যেটার মধ্যে আপনি আমি সবাই থাকি। কারণ আগরতলাতে ভারতবর্ষের বাইরে থেকে যখন কোন লোক আসে তখন তাদেরকে অভ্যর্থনা করতে হয়। এবং নাগরিক সংবর্ধনা দিতে হয়। কিন্তু দেখা যায় সেই আগরতলা শহরের ড্রেইনগুলির অবস্থা দেখুন, ড্রেইনগুলো পরিষ্কার করার মত টাকা তাদেরকে দেওয়া হয় না। রাস্তাগুলো উন্নয়নের জন্য টাকা দেওয়া হয় না। পানীয় জল সরবরাহ উন্নয়ন করার জন্য টাকা দেওয়া হয় না। মাননীয় সদস্য শ্রীরতন নাথ কালকে পরিসংখ্যান দিয়েছেন যে বছর বছর টাকাটা কমিয়ে দেওয়া হচ্ছে। এবং সেটা কি ভাবে করা হচ্ছে যে আগরতলা পৌরসভায় উন্নয়ন খাতে যাতে কোন হাত না পরে। এটা বোঝানোর চেষ্টা হচ্ছে যে এটা যদি আমরা বেরিকেট করে দেই, অর্থনৈতিক দিক থেকে যদি আমরা আগরতলা পৌরসভাকে আবদ্ধ করে দেই তাহলে বলবে কি মানুষ সব আমাদের আগামী ইলেকশানে ভোট দিয়ে দেবে। স্যার, এত বোকা আগরতলা শহরের মানুষ না, এরা এত বোকা না যে আপনারা আপনাদের ভোট দেয়নি কংগ্রেসকে দিয়েছে। সুতরাং টাকা বন্ধ করে দিলে আগরতলার জনগণ আগামী ইলেকশানে আপনাদের ভোট দিয়ে দেবে। স্যার, অনুরূপ ভাবে এই ত্রিপুরা রাজ্যে ১৩টা নগরপঞ্চায়েতের মধ্যে একটা হল অমরপুর নগরপঞ্চায়েত। মাননীয়

আরবান ডেভেলাপম্যান্ট মিনিষ্টারকে জিজ্ঞাসা করুন যতগুলি মিটিং ডেকেছে উনার কাছে অমরপুর নগর পঞ্চায়েতের তরফ থেকে ব্যাক্তিগত ভাবে অনুরোধ করা হয়েছে যে বৈষম্যটা কোথায়, স্যার, বিলোনীয়ার বেলা টাকাটার পরিমাণ পরিকল্পনা খাতে কিংবা পরিকল্পনা বহির্ভূত খাতে বাড়বে, ধর্মনগরের বেলায় সাব্রুমের বেলায় টাকা বাড়বে, খোয়াই এর বেলায় কিছু বাড়বে এবং অমরপুরের বেলায় কমিয়ে দাও। কেন এটা কংগ্রেস। স্যার, এই বৈষম্যটা কেন থাকবে, একটা রাজ্যের বামফ্রন্ট সরকার আপনারা কত দোষারূপ করবেন। আমাদের এই ভারতবর্ষ স্বাধীন হয়েছে অনেকদিন হয়েছে। ৫০ বছরের পুর্তি করেছি। কিন্তু রাজ্যের শাসন ক্ষমতায় কত বছর আছেন, কাকে দিয়ে করবেন, আপনারা তো ১৮ বছর যাবত ত্রিপুরা রাজ্যের ক্ষমতায় আছেন, স্যার, আমি অনুরোধ করব মাননীয় আরবান ডেভেলাপম্যান্ট মিনিষ্টারকে যে বাদল বাবুর দৃষ্টিতে আনার কিন্তু বদনাম হচ্ছে। দপ্তরটাকে ঠিক ভাবে চালান, বৈষম্য করবেন না। দিল্লির সরকার তো বলতে পারে যে এই রাজ্যে যেহেতু বামফ্রন্ট আমরা টাকা দেব না। কংগ্রেস ও তো ছিল কেন্দ্রে, কোথায় আপনারা পশ্চিমবঙ্গ বলুন ত্রিপুরা বলুন কি বৈষম্য করেছে। স্যার, স্বাস্থ্যমন্ত্রী উদয়পুরে এক নতুন আইন চালু করেন যে টাউনের উপর কোন গাড়ি চলতে পারবে না। স্যার, তাদের মধ্যে দুটো পার্টির মারামারি। এখন কেশব বাবু ডি এমকে বলে দিলেন, মাননীয় মুখ্যমন্ত্রীকে বুঝালেন যে কি উদয়পুরে টাউনের উপর বাস চলতে পারবে না। স্যার, এটা কোন অরাজকতা। দিল্লী তো সারা ভারতবর্ষের রাজধানী এমন কোন রোড আছে এমন কোন গলি আছে যেখানে গাড়ী চলতে পারে না। দিল্লীতে যে আইন নেই, উদয়পুরে সেই আইন আছে স্যার। কারণ, রাজ্যের মুখ্যমন্ত্রী যদিও আমাদের শ্রীমানিক সরকার কিন্তু দক্ষিণ ত্রিপুরার মুখ্যমন্ত্রী এবার কেশব বাবু, এখানে বাদল বাবুও না। এখানে বাদল বাবু হল সেডু চিফ মিনিষ্টার সারা ত্রিপুরা রাজ্যের। আর উনি দক্ষিণ ত্রিপুরার চিফ মিনিষ্টার। উনি যেটা বলবেন এটাই শেষ কথা। উনার কথায় ডি এম সেলোভ দিবে, এস পি বলবে হবেন স্যার। আর উনি যদি বলেন গাড়ী চলবে না, গাড়ী চলবে না। এটা কোন অরাজকতা স্যার। এখানে উদয়পুরের ব্যবসায়ী যারা কিংবা উদয়পুরের যাত্রী যারা তাদের কথা চিন্তা করুন। কোথায় নামতে হবে হয় রাজারবাগ নতুবা ঐ ব্রীজের গোড়ায়। এখন এখানে যারা আসবে কি করে আসবে ? আসতে হবে রিকসা করে নতুবা অটো করে কেন ? এটা যদি ঘুরিয়ে নেয় এবং বলে দিতে পারত, আইন থাকতে পারত যে ১০ মিনিটের বেশী কোন গাড়ী থামতে পারবে না, এটা বলে দেওয়া যেত। কিন্তু উদয়পুরের শহরের উপরে বাইরে থেকে এসে গাড়ী থামতে পারবে না বা ঢুকতে পারবে না। ভারতবর্ষে কোথাও এই আইন আছে বলে আমার মনে হয় না। তাহলে আমি বলব যে এটা দেখা হোক। রাজ্যপালের ভাষণে কি আছে জেনে নিন। মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় শিক্ষার কিভাবে উন্নতি হচ্ছে আমি এটা বলব অন্য কিছু বলব না। স্যার, বলা হয়েছিল অমরপুরে কোন হাইস্কুল থেকে কতজন ছাত্র-ছাত্রী গত বছর মাধ্যমিক পরীক্ষা দিয়েছিল এবং তাদের মধ্যে কতজন উত্তীর্ণ হয়েছিল। স্কুলভিত্তিক হিসাব আমি সবটা পড়ব না। আমি যেগুলি পড়ব সেগুলি হল—কাশীচন্দ্র পাড়া হাইস্কুল সেখান থেকে মাধ্যমিক পরীক্ষা দিয়েছে ১৫জন, পাশ করেছে শূন্য। তারপর আছে হেলগোড়া হাইস্কুল এখানে পরীক্ষা দিয়েছে ২৫জন পাশ করেছে শূন্য। তারপরে আছে মাংবাসা হাইস্কুল এখানে পরীক্ষা দিয়েছে ৬২ জন পাশ করেছে কতজন শূন্য একজনও না। স্যার, আর একটা সোনাছড়া হাইস্কুল ১৬ জন পরীক্ষা দিয়েছে একজনও পাশ করেনি। আর উগ্রপন্থীর তৎপরতা আছে ঠিক আছে কিন্তু শহরের আশপাশ এলাকাগুলি কিংবা যে গুলিতে অন্তত পড়াশুনা করার মত পরিবেশ আছে সেখানে

করুন। রাজ্য সরকার তো সার্কুলার দিয়েছে যারা বিশেষ করে অমরপুর, লংতরাইভ্যালি এবং কাঞ্চনপুরের মত গণ্ডাছড়ার মত জায়গায় যারা আড়াই বছর বা তিন বছর মত প্রত্যন্ত এলাকায় কাজ করছে তাদেরকে ফিরিয়ে আনা হবে। কিন্তু না এই সার্কুলার মন্ত্রীর বগলে চাপা থাকবে। এবং উনাদের যদি অ্যাপ্লিকেশন করে, তাহলে স্কুল খালি করে সব নিয়ে আসবে। কিন্তু আর বাকী যদি কেউ থাকেন তাদের আনা যাবে না। ফলে স্যার, পড়াশুনা লাঠে উঠছে। আর যারা দীর্ঘদিন আছেন তারা বলছেন আমি যেহেতু আছি আর যেতে পারব না আর পড়িয়ে লাভ নেই। আমার চাকুরীর প্রথম থেকে পোষ্টিং এখানে হয়েছে রিটায়র্ডমেন্ট ও এখান থেকে যেতে হবে। সার্কুলার এই সব শুধু থাকা। সুতরাং এই যদি দৃষ্টিভঙ্গী হয় এবং সরকারের যদি গ্রামের ছেলে মেয়েদের প্রতি আন্তরিকতা না থাকে তাহলে কি করে পড়াশুনা হবে। শিক্ষার সম্প্রসারণ শুধু মুখে বলে আর বক্তৃতা দিলে পরে রাজ্যের শিক্ষার সম্প্রসারণ হয়ে যাবে? স্যার, অনেক কথাইতো বলেছি সত্য কথা বলার জন্য সময় তো খুব কম।

স্যার, আগের যে প্রশ্নগুলো দিয়েছেন, আগে যদি শুধু প্রশ্নগুলি বলি তাহলেও তো অনেক সময় নেবে। স্যার, এখানে আমাদের মাননীয় কৃষিমন্ত্রী আছেন। কৃষি দপ্তর কি করছে। স্যার, কৃষি দপ্তর করছে কি গ্রামের কৃষকরা সার পাচ্ছেন না। কি হয়েছে সিস্টেমটা কৃষক গ্রামে ফসল ফলাবে, যার জমি আছে সেখানে সার বিলির ক্ষেত্রে ঔষধ বিলির ক্ষেত্রে সেই কৃষক পাবে না যার জমি নেই। কোন কৃষক ফসল যে করেনি তার কপালে সার জুটেছে ঐ সার বাজারে বিক্রি করে দিয়েছে। অনেক দৃষ্টান্ত আমি দেব স্যার। নাম দিয়ে লিষ্ট দিয়ে উনাকে আমি দিতে পারি এবং এটা নিয়ে হাউসে আলোচনা হয়েছে। কৃষকদেরকে সার বিলি বন্টন করার ক্ষেত্রে সেখানে বৈষম্য করা হয়েছে। যারা শাসকদলের সমর্থক নয় সেখানে কৃষকরা সার ঔষধ পাবে না স্যার। তাহলে বলুন কিভাবে রাজ্যের কৃষি ব্যবস্থা সম্প্রসারণ হবে। আমাদের উৎপাদিত ফসল বৃদ্ধি পাবে। দৃষ্টিভঙ্গিটা সেইদিকে নেওয়া উচিৎ। এই দৃষ্টিভঙ্গী নিয়ে আমি অনুরোধ করব স্যার যে রাজ্যপাল মহোদয় এই রাজ্যের আসল পরিস্থিতিটা কি আসলে সমস্যাটা কি, উগ্রপন্থীর সমস্যার কথা বললে তো অনেক কিছু বলতে হয়। আইন শৃংখলার বিষয়ে তো কালকে আলোচনা হয়েছে। সুতরাং আমি নতুন করে বলব না। এই রাজ্যের উন্নয়নের ব্যাপারে যাদের বিশেষ ভূমিকা নেওয়া উচিৎ আজকে তারা হাত পা গুটিয়ে বসে আছেন। শুধু আগরতলায় বসে বিভিন্ন দপ্তরের লোকেরা দপ্তর চালালে পরে এই দপ্তরের উন্নতি হবে না। ঐ গ্রামের মানুষ যারা যারা গ্রামাঞ্চলে আছে কৃষক, মজদুর তাদের অবস্থার কথা চিন্তা করতে হবে। পরিকল্পনা সেখান থেকে নিতে হবে। খাদ্যমন্ত্রীর কথা কি বলব স্যার, এই রাজ্যে কি হচ্ছে। আজকে ট্রেজারী বেঞ্চ থেকে একটা প্রশ্ন আসছিল গঙ্গানগরের গো-ডাউনের কথা। আমাদের খাদ্যমন্ত্রী অম্পি নগর গো-ডাউনের কি অবস্থা। ঐখানে অনেক সময় গ্রামের মানুষ এস. এস. বি কিংবা আরো বিভিন্ন সরকারী স্কীমে কাজ করে। এসে যখন রেশন সপে বলে চাল নেই। গঙ্গানগরে চাল নেই, রইস্যা-সার্টের কি অবস্থা অধিকাংশ সময়ে ঐখানে চাল থাকে না। শিলাছড়ি, ঘোড়াখাপ্পা সেখানে চাল সরবরাহ ঠিকভাবে হয় না স্যার। আর পাচার বাণিজ্য এই দিকে হচ্ছে না। বর্ডার এড়িয়াতে লেন দেন ভাল আছে। জি. বি. হাসপাতাল থেকে শুরু করে রাজ্যের খাদ্যশষ্য এইগুলো কিভাবে পাচার হচ্ছে। আমাদের এখানে কমলনগরের এম. এল. এ সাহেব আছেন উনারা জানেন যে বর্ডার এড়িয়ার কি অবস্থা। সোনা-

মুডার অবস্থা কি। এই যে খাদ্য দপ্তরের ব্যর্থতা খাদ্য নেই। স্কুলের ছেলেমেয়েদের তাদের মিড্-ডে মিল পাচ্ছে না। রেশন সপের তারা বলে চাল তো আসছে না।

আমরা চাল পাই না। তারপর কিছু কিছু জায়গায় ছেলেমেয়েদের খাদ্যের জন্য স্যার, গো-খাদ্যকে চালিয়ে দেওয়া হয়। স্যার, আমার অনুরোধ থাকবে, রাজ্যপাল যে বক্তব্য এখানে রেখেছেন এটা রাজ্যের স্বার্থে নয়। উনাকে রাজ্য সরকার পুষছেন বিভিন্ন সুযোগ সুবিধা দিয়ে আমরা যা বলে দিচ্ছি তাতে তুমি হ্যাঁ করে দাও। তোমার সুযোগ সুবিধা থাকবে। সুতরাং রাজ্যের কথাটা চিন্তা না করে আমরা যারা সরকারে আছি আমাদের কথা চিন্তা কর। এই মানুষিকতা নিয়ে যারা বক্তব্য রাখবে আর তাদের বক্তব্যকে সমর্থন করার জন্য যারা ধন্যবাদ সূচকতার প্রস্তাব আনবে আমরা স্যার, এই প্রস্তাবকে সমর্থন করতে পারি না। ফলে রাজ্যপালের ভাষণের উপর এই ধন্যবাদসূচক প্রস্তাবের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান** ( সমীর দেব সরকার ) :— মাননীয় বিরোধী দলনেতা, আপনাদের আরও ৪৫ মিনিট সময় আছে। তার মধ্যে ২৫ মিনিট মোশানের সময় আর বাকি ২০ মিনিট সময় করবেন। তা হলে আপনারা নামটা পাঠিয়ে দিন দুই একজন করে। এখন আমি মাননীয় সদস্য শ্রীপ্রণব দেববর্মাকে অনুরোধ করছি আলোচনায় অংশ নেওয়ার জন্য।

**শ্রীপ্রণব দেববর্মা** ( সিমনা ) :— মিঃ চেয়ারম্যান স্যার, এখানে অধিবেশনের শুরুতে রাজ্যপাল এই হাউসে যে ভাষণটা রেখেছেন এই ভাষণ-এ আমাদের রাজ্যের বর্তমান পরিস্থিতির নিরীখে সংগতি রেখে রাজ্যের উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার যে কাজকর্মগুলি করেছেন তা পুরুটাই এখানে তুলে ধরেছেন। কাজেই, তারজন্য আমি মাননীয় রাজ্যপালের ভাষণটাকে সমর্থন করে আমি কিছু আলোচনা করব। স্যার, আমাদের রাজ্যের পরিকাঠামোগত উন্নয়নের লক্ষ্যে রাজ্য সরকার বিভিন্ন প্রকল্পের মাধ্যমে রাজ্যের যে উন্নয়নের কর্মসূচী হাতে নিয়েছেন তা এই ভাষণের মধ্যে বিস্তারিতভাবে উল্লেখ আছে। আমি শুধু দুই-চারটি বিষয়ের উপর আলোচনা করতে যাচ্ছি। আমাদের রাজ্যে ৪র্থ বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই রাজ্যে ত্রিস্তরীয় পঞ্চায়েতের মাধ্যমে, রাজ্যের ক্ষমতাকে বিকেন্দ্রীকরণের মাধ্যমে গ্রাম পঞ্চায়েতের হাতে ব্যাপক ক্ষমতা অর্পণ করে রাজ্যের গরীব অংশের উন্নয়নের জন্য বিভিন্ন কর্মসূচী হাতে নেওয়া হয়েছে। আমরা দেখেছি এই ত্রি-স্তরীয় পঞ্চায়েতের কাজ গত অর্থনৈতিক বছরে প্রায় ৬৪ কোটি টাকা দেওয়া হয়েছে। এই টাকা পুরুটাই রাজ্যের গরীব মানুষের উন্নয়নের স্বার্থে খরচ করা হয়েছে। আমরা দেখেছি যে রাজ্য সরকার প্রাইমারী সেক্টরে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়ে পরিকল্পনা পরিষদের মাধ্যমে রাজ্যের কৃষির উপর জোর দিয়েছেন। আমরা লক্ষ্য করেছি রাজ্যের যে পরিমাণ চাষযোগ্য ভূমি আছে, এই সব চাষযোগ্য ভূমি-গুলোকে আধুনিক পদ্ধতিতে কিংবা গ্রীণ রেভোলেশন-এ পদ্ধতিতে সঠিক সময়ে সচেতনের মাধ্যমে চাষ কর্ষন, স্যার, শ্রম প্রয়োগ করা যাচ্ছে না। ফলে উৎপাদনের পরিমাণও কমে যাচ্ছে। আমরা লক্ষ্য করছি স্বাধীনতার পর এই রাজ্যের ভূমিটাকে কৃষিক্ষেত্রে উন্নয়নের স্বার্থে কৃষকদের কৃষি উৎপাদনের বৃদ্ধির কোন উদ্যোগ নেননি। আমাদের সরকার আসার পর এটাকে পরিকল্পনার মধ্যে এনে প্রতিটি চাষযোগ্য জমিটাকে সারভে করে কোন্ মাটিতে কি রকম ফসল চাষ করলে ভাল হবে বা ফলালে পাহাড়ী এলাকার গরীব মানুষ তাদের লোংগা, টিলা, জমিগুলিকে কাজে লাগিয়ে জীবন ধারণের মত একটা পথ বের করা

যায় তারজন্য সার্ভের কাজ চলছে এখানে। তার মধ্যে আগামী দিনে রাজ্যের গরীব মানুষের যে অর্থনৈতিক আদায়ের মধ্যে কিছু দেওয়ার জন্য রাজ্য সরকার তা এখানে চেষ্টা করছেন। আমাদের রাজ্যে যে মাটি আছে তাতে যাতে বিভিন্ন ধরনের ফসল উৎপাদন হতে পারে সেজন্য একটি সার্ভের কাজ শুরু হয়েছে। আমাদের রাজ্যের টিলা এবং লুঙ্গা জমিতে কি কি ধরনের ফসল ফলিয়ে পাহাড়ী এলাকার মানুষের জীবন ধারনের একটি পথ করা যায় তার জন্য সার্ভে চলছে। আগামী দিনে মানুষ যাতে তাদের আর্থিক অভাব অনটন কাটিয়ে উঠতে পারে সেজন্য রাজ্য সরকার চেষ্টা করে চলেছেন। আমাদের রাজ্যে বিরোধী দলে যারা আছেন তাঁরা এ সার্ভে কাজে সাহায্য করলে আগামী কয়েক বছরের মধ্যে সার্ভের কাজ শেষ করে মাটি ব্যবহার করা যাবে। আমাদের এই রাজ্যে বৈজ্ঞানিক পদ্ধতিতে কৃষি ফলন বাড়ানোর জন্য আমাদের রাজ্যের কৃষি বিশেষজ্ঞরা অবিরাম বিচার করে চলছেন। সব সময় আমাদের বাইরে থেকে বীজ আনতে হয়। বাইরে থেকে যাতে বীজ আনতে না হয় এবং ২০১০ সালে আমাদের দেশ যাতে খাদ্যে স্বয়ংভরতা অর্জন করতে পারে সেজন্য কাজ শুরু হয়েছে। আমাদের রাজ্যে কৃষি উন্নয়নের পদ্ধতি নির্ভর করছে সেচের উপর। আমরা লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে পঞ্চায়েত এবং আর. ডি. এর মাধ্যমে কৃষির উৎপাদন বাড়ানোর জন্য বিভিন্ন পদক্ষেপ নিয়েছে। আমাদের পানীয় জলের সোর্সকে সঠিক ভাবে ব্যবহার করার জন্য আমাদের পাহাড়ী এলাকায় যে সব ছোট ছোট খরস্রোতা ছড়া আছে যার জল বাংলাদেশে চলে যাচ্ছে, সেই জলকে আমরা ব্যবহার করার জন্য পাকা বাঁধ তৈরী এবং স্লুইচ গেইট তৈরী করে সেই জলকে চাষের কাজে ব্যবহার করার জন্য বিভিন্ন পরিকল্পনা নেওয়া হয়েছে। শুধু তা নয়, মাঝারী ধরনের সেচের জন্যও অনেক কাজ শুরু হয়েছে। এজন্য বিভিন্ন নদীতে ডাইভারসন স্কীম চালু করে হাজার হাজার হেক্টর জমি চাষের আওতায় আনার জন্য রাজ্য সরকার চেষ্টা করে যাচ্ছেন। এমনকি ক্ষুদ্রসেচ ব্যবস্থার দিকেও এই সরকার সবচেয়ে বেশী জোর দিয়েছে। ব্যক্তিগত কৃষি কাজের ক্ষেত্রেও যাদের ৫/৭ কানি জমি আছে তারা যাতে তাদের জমিতে জল সেচের ব্যবস্থা করতে পারে তার জন্য সরকার পাম্প সেচের ব্যবস্থা করেছেন এবং ইরিগেশান স্কীমের মধ্যে বিভিন্ন ধরনের প্রকল্প তৈরী করে তাদের যাতে সেচের আওতায় আনা যায় তার জন্য ব্যবস্থা করেছেন এবং আগামী দিনের কৃষির উন্নতির জন্য রাজ্য সরকার বিভিন্ন ধরণের প্রকল্প নিচ্ছেন। আমরা আশা করছি এই যে সরকার প্রকল্পগুলি হাতে নিয়েছেন তার ফলে আগামী দিনে যে সব অনাবাদী জমি আছে সেগুলিকেও চাষের আওতায় আনা যাবে। মিঃ চেয়ারম্যান স্যার, কৃষি দপ্তর, গ্রামোন্নয়ন দপ্তর এবং অন্যান্য যে সমস্ত দপ্তরগুলি আছে সেগুলির প্রতি সমান গুরুত্ব দিয়ে ত্রিপুরার বামফ্রন্ট সরকার এই রাজ্যের মানুষের কল্যাণ করতে চাইছেন, মানুষ যাতে অভাবে না থাকে তার জন্য ব্যাপক কর্মসূচীও হাতে নিয়েছেন। রাজ্যের উগ্রপন্থী সমস্যার সমাধানেও এই সরকার দারুন ভাবে সচেষ্ট এবং সরকারের এই সমস্ত কর্মকাণ্ডই মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণে প্রতিফলিত হয়েছে। এবং এই ভাষণ আগামী দিনে প্রতিটি মানুষের কল্যাণেই লাগবে এবং তারজন্য আমি মাননীয় রাজ্যপাল মহোদয়ের অভিভাষণকে সমর্থন করছি এবং এই ভাষণকে মাননীয় বিরোধী দলের সদস্য মহোদয়গণ যাতে সমর্থন করে রাজ্যের মানুষের কল্যানের কাজে সমানভাবে ব্রতী হন তারজন্য আহ্বান রেখে আমি আমার আলোচনা শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান ( শ্রীসমীর দেবসরকার ) :—** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি যে বিরোধী দলের সময় আছে আর মাত্র ২০ মিনিট এবং তাঁদের বক্তা রয়ে গেছেন আরও পাঁচজন এবং সরকার পক্ষের

সময় আছে আর মাত্র ৩৫ মিনিট এবং তাঁদের বক্তা অনেক। সুতরাং আপনারা যারা আলোচনায় অংশ গ্রহণ করবেন তাঁদের সময়ের প্রতি লক্ষ্য রাখার জন্য অনুরোধ করছি।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :**— স্যার, পাসিং-এর টাইম এ্যাক্সটেণ্ড করলেই হবে। আমরা যদি আলোচনারই সুযোগ না পাই তাহলে কি করে হবে। আমাদের তো আলোচনার সুযোগ দিতে হবে।

**মিঃ চেয়ারম্যান ( শ্রীসমীর দেবসরকার ) :**— ঠিক আছে, আপনারা সময়ের দিকে লক্ষ্য রেখে বক্তব্য রাখবেন। এখন আমি মাননীয় সদস্য শ্রীউমেশ চন্দ্র নাথ মহোদয়কে বক্তব্য রাখার জন্য অনুরোধ করছি। সময় তিন মিনিট।

**শ্রীউমেশ চন্দ্র নাথ :**— মাননীয় অধ্যক্ষ, রাজ্যপালের ভাষণে ঐক্য,

অনৈক্য হতে পারি না।
দুই হাজার সালকে কেন্দ্র করে
সকলকেই অভিনন্দন জানিয়েছেন
বিধানসভার ভিতরে, বিগত শতাব্দীরও
দিয়েছেন বর্ণনা।
সমাজতান্ত্রিক রাশিয়ার ভাঙ্গনের
ফলে মার্কিন, ফ্রান্স, ব্রিটেনের
কবলে—শক্তির ভারসাম্য যাচ্ছে
চলে, আমরা দেখতে পাই।
বিগত শতাব্দীতে দুইটি
বিশ্বযুদ্ধ হয়েছে পৃথিবীতে,
জীবন, সম্পত্তি, ধ্বংস, জার্মান
আর জাপানেতে, তাও উল্লেখ করেছেন,
দেখেছেন সবাই।।
আমরা করেছি স্বাধীনতা অর্জন,
সংবিধান করেছি-গ্রহণ-আজও
হয়নি পূর্ণ বাস্তবায়ন, আছে—
তাহার ভাষণে।
বিজ্ঞান ও প্রযুক্তি, তার হয়েছে
অগ্রগতি, উল্লেখ করেছেন সম্প্রতি
বিধান সভা ভবনে।।
দেশ বিভাগের ফলে পাকিস্তান
থেকে যারা এসেছেন ভারতবর্ষে চলে,

তাহাদের ক্ষেত্রে হয়েছে, বিমাতৃসুলভ
আচরণ।
পশ্চিমদিকে এসেছেন যারা,
বেশী সুযোগ পেয়েছেন তারা,
পূর্ব পাকিস্তানের শরণার্থীরা, বঞ্চিত
হয়েছেন তখন।।
আরো কত উল্লেখ আছে,
বলি আমি সকলের কাছে,
প্রচুর খনিজ পদার্থ আছে ত্রিপুরায়।
কেন্দ্রীয় সরকারের থাকলে সুদৃষ্টি,
রক্ষা হত আমাদের কৃষ্টি, শিল্প
কারখানা হত সৃষ্টি, আমাদের—
ফেলেছে সমস্যায়।।
সন্ত্রাসবাদী যারা, জাতীয়
সংস্কৃতি নষ্ট করে তারা, তাহাদের
হাতে যারা হয়েছেন খুন।
রাজ্যপাল তার ভাষণে,
সমবেদনা জ্ঞাপনে, আমরা খুশী
মনে মনে, কংগ্রেসী বন্ধুদের জ্বালা
বেড়েছে দ্বিগুণ।।
উগ্রপন্থী সমস্যা, আসামেতে
পূর্ণিমাতে অমাবস্যা, মনিপুর,
নাগাল্যাণ্ড, কাশ্মীর বাকী নয়।
এই সমস্যার ফলে, কংগ্রেস আই দলে,
ধমকী দেয় সকলে
আশ্চর্য বিষয়।
যে দেশের প্রধানমন্ত্রীর ছিল না নিরাপত্তা,
তাদের রাজনীতিতে আছে
কি সত্তা, ভারতবাসীর নাই আস্থা,
এখন দেখি অনাস্থা ক্ষমতায় নাই।
উগ্রপন্থীর হাতে ইন্দিরা খুন
দিল্লীতে, রাজীব খুন মাদ্রাজেতে,

জহর বাবু, বীরজিৎ বাবু করেন কিসের লড়াই।
এখন পুতুল নাচ হবে
বন্ধ কত জনের ভাগ্য মন্দ
হয়ে যাবেন নিরানন্দ, নাচবেন
জেলখানার অন্দরে।

বিশ্ব ব্যাংকে কারবার, আন্তর্জাতিক
অর্থ ভাণ্ডার, বিশ্ব বাণিজ্যের বাজার
কেন্দ্রের উদার নীতির ফলে
বেসরকারীকরণ নীতি করেছেন
গ্রহণ দেশের জনগণ না খেয়ে
মরবেন তিলে তিলে।

পঞ্চায়েত রাজ প্রতিষ্ঠান
বাড়াবেন জীবনযাত্রার মান, ৬৪
কোটি টাকা আছে ধরা।

হবে এ ডি সির উন্নয়ন
গ্রাম পাহাড় এখন উন্নয়নে
খুশী হবেন রাজ্যবাসী যারা।

জুম চাষ বাড়াতে, বৈজ্ঞানিক
পদ্ধতিতে এ. ডি. সি. এলাকাতে
কত কাজ হবে।
হয়েছে জল সেচের ব্যবস্থা, বিরোধী
বন্ধুরা রাখবেন আস্থা, কত
হয়েছে রাজ্য রাস্তা, দেখবেন অন্তরে
ভেবে।
খোয়াই নদী, মনু নদী
তৎসঙ্গে গোমতী নদী, তিন
নদীতে জলসেচের কারণ।
কোটি কোটি টাকা ব্যয়, জল
সেচের ব্যবস্থা হয়, কত জমি
বণ্টন হয়, তা কি দেখেন না
বাবু শ্যামাচরণ।
রাজ্যবাসী করিতে জলপান

মার্কটু, মার্ক থ্রি, বসান, ঐগুলো
কি নজরে পড়ে না।
জাগিয়া ঘুমায় যদি
ডাক তারে নিরবধি, চিরদিন
ডাকলে তার ঘুম ভাঙ্গে না।
ইন্দিরা আবাসনে ঘর কত হয়েছে।
রাজ্যের ভিতর, ঘরের অভাব নাই।
টিউবওয়েল আছে ঘরে ঘরে
কত পুকুর খনন করে এখন
ফিশারী পেয়েছেন সবাই।
তবু মোরা দেখতে পাই
১১টি দুঃখের বোজাই, বীরজিৎ
জহর সাহা মিলে।
কাজল রবি, শ্যামাচরণ
কাশি, রবি আর রতন
সংখ্যায় মোট ১১ জন। দুঃখে
দুঃখে ভাসে নয়ন জলে।
রাজ্যপালের ভাষণে নাই,
নাই, নাই ধ্বনী শুনতে পাই
বিরোধীদের মুখে
কি পরিমাণ শিক্ষা পরে নাই
শব্দ থাকবে না বিরোধীদের
মুখে একেবারে, রাজ্যপালের ভাষণ
সমর্থন করে থাকেন বন্ধু মুখে।
রাজ্যপালের ভাষণে, বিধানসভা ভবনে
আমি সমর্থন জানাই।
বিরোধী বন্ধু আছেন যারা,
আশা করি সমর্থন করবেন তারা।

**মিঃ চেয়ারম্যান ( শ্রীসমীর দেবসরকার ) :—** মাননীয় সদস্য শ্রীকাজল চন্দ্র দাস।

**শ্রীকাজল চন্দ্র দাস :—** স্যার, গত ১১ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল এই বিধান সভায় যে ভাষণ প্রদান করেছেন সেই ভাষণকে আমি সমর্থন করতে পারছিনা এই কারণে আজকে সমস্ত ত্রিপুরা রাজ্যে ভয়াবহ একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে। বিশেষ করে আমি কল্যাণপুরের পদ্মবিলের কথা বলছি সেখানে অনেকগুলি

গ্রাম জনশূন্য হয়ে গেছে ফলে ঐ গ্রামের লোকদের থাকার কোন ব্যবস্থা নেই। কেউ বা গাছের তলায়, কেউ বা দোকানের বারান্দায়, কেউ বা স্কুলের বারান্দায় দিনযাপন করতে বাধ্য হচ্ছে। এই সমস্ত কারণে তাদের ছেলে-মেয়েরা পড়াশুনা করতে পারছেনা. কে তাদের ছেলে-মেয়েদের পড়াশুনার দায়িত্ব নেবেন? মাননীয় রাজ্যপালের ভাষণে তাদের সম্বন্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তাদের পুনর্বাসনের জন্য কি ব্যবস্থা নেওয়া হবে এ সম্বন্ধে কিছুই উল্লেখ নেই। তাই অত্যান্ত দুঃখের সঙ্গে আমাকে এই কথাগুলি বলতে হচ্ছে। মাননীয় রাজ্যপাল উনার ভাষণে বেকারদের সম্বন্ধে বলেছেন স্বনির্ভর প্রকল্পের মাধ্যমে বেকারদের নির্ভর করে তোলা হবে। কিন্তু আমরা দেখতে পাই বিগত দিনে বেকারদের ব্যাংক থেকে কোন লোন দেওয়া হয় নি। এখানে মাননীয় রাজ্যপালের ভাষণে বেকারদের কর্মসূচীর জন্য কোন পদক্ষেপ আমরা দেখতে পাচ্ছি না। সারা ত্রিপুরা রাজ্যে তিন লক্ষের মত বেকার। সেখানে বেকারদের সম্বন্ধে কোন কর্ম সূচী নেওয়া হয়নি। একবারও রাজ্যপাল তার ভাষণের মধ্যে উল্লেখ করেননি যে, কিভাবে বেকাররা তাদের জীবন জীবিকা নির্বাহ করবে। তার পর যেটা দেখলাম, সবচেয়ে বড় জিনিস যেটা মাননীয় বিরোধী দলনেতা বলেছেন স্বাস্থ্য পরিষেবার কথা। এখানে রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে যে আমরা অত্যাধুনিক চিকিৎসা ব্যবস্থা পাচ্ছি। আমি জানিনা সেটা আগরতলা শহরের হাসপাতালে কোথায় পাওয়া যচ্ছে। কিছু দিন আগে আমি একজন রোগীকে দেখতে গিয়েছিলাম, সেখানে গিয়ে দেখি আই, সি, ইউনিট বন্ধ হয়ে আছে। আমাদের এখানে যে স্কেনিং মেশিন আছে সেটা কিছুদিন পর পর নষ্ট হয়ে যায়। গ্রামাঞ্চলের কোথাও কেউ কোন ঔষধ পায়না। ডাক্তাররা রীতিমত হাসপাতালে যেতে পারেননা। বিভিন্ন হাসপাতাল এবং মাতৃসদনের অবস্থা খুব খারাপ। বিশেষ করে আপনি যদি একবার কল্যাণপুর হাসপাতালে যান, আপনি একবার গিয়েছিলেন এসটিমেট কমিটির পক্ষ থেকে ( চেয়ারম্যানকে উদ্দেশ্য করে ) সেখানে নিশ্চয়ই দেখেছেন যে লেবার রুমের অবস্থা যেখানে গর্ভবতী মায়েদের ডেলিভারীর ব্যবস্থা করা হয় যেখানে একটি টুল আছে, সেটিও ভাঙ্গা। সেখানে যেকোন সময় ইনফেক্‌শান হতে পারে। স্যার, যেখানে ডাক্তার আছে, সেখানে ঔষধ নাই, যেখানে ঔষধ আছে, সেখানে দেখা যায় ডাক্তারের অভাব। হাসপাতালগুলিতে কোন কিছু সাজ-সরঞ্জাম নাই। কিছুই নাই। এই অবস্থার মধ্য দিয়ে স্বাস্থ্য পরিষেবা চলছে। শুধু তাই নয়, কৃষকদের সম্পর্কে বলতে গেলে, প্রনববাবু এখানে বড় বড় বক্তব্য রেখেছেন। এখানে আমাদের এক সহকর্মী নারায়ণ-বাবু উনার প্রশ্নোত্তরপর্বে বলেছেন যে, কৃষকদের জন্য এক বৎসর আগে যে স্যালো টিউবওয়েল বসানো হয় সেটা দেখা যায় এক বৎসর পরে নষ্ট। জলসেচের কি অবস্থা। ১৯৭৪ সনে আমাদের কল্যাণপুরে সররং-এ ডাইভারসান স্কীমের মাধ্যমে সেখানকার পাহাড়ী অঞ্চলের মানুষেরা যাতে কৃষি করতে পারে, তাদের জমিগুলি যাতে চাষের আওতায় আনা যায় সেই পরিকল্পনা গ্রহণ করা হয়। ১৯৯১ সনে নগেন্দ্র জমাতিয়া মহোদয় এটাকে উদ্বোধন করেছেন। আজকে নয় বৎসরের মধ্যে কোন কিছুই করা হয়নি। স্যার, যারা জুমিয়া তাদের জন্য বিভিন্ন পরিকল্পনা নেওয়া হয়েছে বলেছেন। কিন্তু গভর্ণরের ভাষণে একবারও সেই জুমিয়াদের কথা যারা বাঁশ কাটতে যেতে পারেনা, উগ্রপন্থীর দ্বারা আক্রান্ত হয় একবার ও উল্লেখ হয়নি। অনেক সময় উনাদের পুলিশ ধরে নিয়ে মারধোর করে এবং মিথ্যা মামলায় জড়িয়ে দেয়। স্যার, আমরা দেখেছি বিভিন্ন পঞ্চায়েতে যে দুনীতি হচ্ছে, সেই দুনীতি সম্পর্কে গভর্ণরের ভাষণে উল্লেখ নাই। এখানে আর একটা বিষয়

হল নারী নির্যাতন নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি আর এ বিষয় নিয়ে বিশদ আলোচনা করতে চাইনা। আমাদের মন্ত্রীসভার সদস্য অনন্ত পাল থেকে শুরু করে বিভিন্ন ক্যাডাররা, আপনি ( চেয়ারম্যানকে উদ্দেশ্য করে ) খোয়াই মহকুমার লোক, আপনি নিশ্চয়ই জানেন, নির্বাচিত পঞ্চায়েত সদস্য মন্টু শীল থেকে শুরু করে গত ৮ তারিখে কল্যাণপুরে সন্ধ্যায় একটা ঘটনা ঘটে গেছে। একজন শিক্ষিকাকে জোর করে ক্যাডার বাহিনীর লোকেরা ছিনিয়ে নেবার চেষ্টা করেছিল এবং এটা শুধু একটা ঘটনা নয়। আমরা দেখেছি ত্রিপুরা রাজ্যে উদ্যান ময়দানে এইরকম ঘটনা হয়েছিল সেটা নিয়ে সারা ত্রিপুরা রাজ্যে আন্দোলন হয়েছিল এবং পার্লামেন্টেও কাঁপিয়ে তুলেছিল। আজকে গভর্ণর একবারও চিন্তা করলনা, একবারও সময় পেলনা নারী নির্যাতন কিভাবে বন্ধ করা যায়, এর বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া যায় এই কথা বলার। আমি আমার সংক্ষিপ্ত সময়ের মধ্যে আমার বক্তব্য দীর্ঘায়িত করতে চাইনা। স্যার, এখানে একটা জিনিষ আমাকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হয়, সারা ভারতবর্ষে যে, প্রজাতন্ত্র দিবস ৫১ তম হিসাবে পালিত হয়েছে, সেই প্রজাতন্ত্র দিবস আমার কল্যাণপুরে সরকারীভাবে ৫২ তম দিবস হিসাবে পালিত হয়েছে। সেটা সম্পর্কে বার বার বলার পরও সেটা সম্পর্কে রাজ্যপাল একবারও উল্লেখ করতে পারেন নি। এটা একটা সাংবিধানিক অধিকার, সারা ভারতবর্ষের মানুষ যেখানে এটাকে ৫১ তম দিবস হিসাবে গ্রহণ করেছে, সেখানে কল্যাণপুরে এভাবে প্রজাতন্ত্র দিবস পালিত হয়েছে সেটা রাজ্যপাল তার ভাষণে একবারও উল্লেখ করতে পারেনি।

বিশেষ করে কল্যাণপুর অঞ্চল, খোয়াই অঞ্চলে উগ্রপন্থীদের দ্বারা সন্ত্রাস সৃষ্টি হওয়ার কারণে বিভিন্ন গ্রাম থেকে যারা চলে আসছে বিশেষ করে মহারাণীপুর, তরনী দাস পাড়া, শান্তিনগর এবং কল্যাণপুর এই সব অঞ্চলের মানুষের দুর্দশা দূর করার জন্য বা এখানকার মানুষের নিরাপত্তার সম্পর্কে রাজ্যপাল তাঁর ভাষণে কিছু বলেন নি। অথচ এইসব এলাকার মানুষরা বার বার আবেদন করেছে দাবী করেছে তাদের জীবনের নিরাপত্তা ব্যবস্থা করার জন্য। অবশেষে আমি শুধু এই টুকুই বলতে চাই শিক্ষা ব্যবস্থা সম্পর্কে—মাননীয় রাজ্যপাল এখানে বলেছেন শিক্ষা ব্যবস্থার আধুনিকরণ করার জন্য এবং মানাত্মকভাবে উন্নিত করার জন্য বিভিন্নতম পরিকল্পনা নেওয়া হয়েছে। মাননীয় চেয়ারম্যান সাহেব আপনি নিশ্চয়ই অবগত আছেন যে, কিছু দিন আগে নভেম্বর মাসে তরনীদাস পাড়া থেকে কয়েকজন ছাত্রকে অপহরণ করে নেওয়া হল এবং তার পরিপ্রেক্ষিতে সেখানে ছাত্ররা সাত দিন ধরে রাস্তারোধ আন্দোলন করল। কিন্তু সেই আন্দোলনে সেখানে এই রাজ্যের শিক্ষামন্ত্রীতো দূরে থাকুক প্রশাসনের কোন মন্ত্রী তাদের সঙ্গে কথা বলার সুযোগ পেল না, কিভাবে ছাত্ররা স্কুলে যাবে কি তাদের অসুবিধা এগুলি নিয়ে কেউ মাথা ঘামালো না। তাই আমি মনে করি রাজ্যপালের এই ভাষণ এই সরকারের টেপ করা ভাষণ এবং সরকারের এই টেপটাই শুধু উনি বাজিয়েছেন। তাই আমি ট্রেজারী বেঞ্চের সব সদস্যদের অনুরোধ করব আমরা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী এনেছি সেগুলি যেন ওনারা মেনে নেন। ধন্যবাদ।

**মিঃ চেয়ারম্যান ( শ্রীসমীর দেব সরকার ) :—** মাননীয় মন্ত্রী জীতেন চৌধুরী মহোদয়।

**শ্রীজীতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :—** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১১.২.২০০০ইং তারিখ এই অধিবেশনের আরম্ভে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ প্রদান করেছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে এসেছে তাকে সমর্থন করেই আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, এটা ঠিক যে মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণে সার্বিকভাবেই এই রাজ্যের বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গি ও তার

কাজকর্মের মূল্যায়ন এবং এই রাজ্যের সার্বিক বিকাশের জন্য যে, রূপরেখা তা এখানে উপস্থাপিত হয়েছে। এখানে শুধু আমাদের সাফল্যের কথাই উল্লেখ করা হয়নি রাজ্য সরকারের সাফল্যের কথাও এখানে উল্লেখ করা হয়েছে এবং তার সঙ্গে সঙ্গে সমস্যা যে আছে অনেক সেটাও যেমন উল্লেখ করা হয়েছে তেমনি তার সমাধানের জন্য কি কি পদক্ষেপ তারও ইঙ্গিত এখানে করা হয়েছে। এটা ঠিক যে, আজকেও আমাদের রাজ্যের বিকাশের ক্ষেত্রে সবদিক থেকেই বা তার সংকট উত্তরণের ক্ষেত্রেতে বিবিধ কারণে তা সম্ভবপর না। কেননা আমাদের দেশের সার্বিক রাজনৈতিক ও অর্থনৈতিক অবস্থা এবং শুধু তাই নয় রোবল চেক সবদিক থেকেই তার আশংকা এবং তার আঘাত আমাদের রাজ্যের মধ্যেও আসে এবং এটা বলা যায় যে আমরা একটা প্রতিকূল রাজনৈতিক ও অর্থনৈতিক অবস্থার মধ্যে অবস্থান করছি এবং এই অবস্থাটা শুধু ত্রিপুরা রাজ্যেই নয় গোটা দেশেরই এই অবস্থা। সেই জায়গায় দাঁড়িয়ে আমাদের এই ছোট্ট রাজ্যের উন্নয়নের জন্য জনগণের আশা আকাঙ্খা পূরণের জন্য যে চেষ্টা সেটা আমরা করে যাচ্ছি খুব দৃঢ়তার সহিত ও সততার সহিত এবং সেই জায়গায় আমাদের সব চাইতে বড় যে লক্ষ্য সব চাইতে বড় যে হাতিয়ার এই রাজ্যের জনগণ তাদেরকে আমাদের সামগ্রিক কর্মসূচীর সঙ্গে যুক্ত করার যে প্রচেষ্টা এখানে উল্লেখ করা হয়েছে সেটাকে আমাদের বিরোধী দলের সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যেভাবে উল্লেখ করা হয়েছে তার সঙ্গে তারা একমত হতে পারেন নি। এবং কোন ক্ষেত্রেই তারা এই যে সমস্যাগুলি কেন সৃষ্টি হয়েছে তার গভীরে যাবার চেষ্টা করেন নি। এবং এই সমস্যার সমাধান কিভাবে হবে সেটা না বলে এখানে কিছু সংশোধনী এনেছেন। কিন্তু তার জায়গায় বিকল্প কি হবে, কেন হবে? মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে যে দৃষ্টিভঙ্গি ফোটে উঠেছে তাকে সমালোচনা করা ছাড়া তার বিকল্প কি হতে পারে তার জন্য তাদের কোন বক্তব্য সেখানে নেই। সেই জায়গায় আজকে ত্রিপুরা রাজ্যে যে কর্মকাণ্ড হচ্ছে, স্যার, মাননীয় রাজ্যপাল উল্লেখ করেছেন যে, আমাদের সার্বিক প্রচেষ্টা যে পিপলস্ পার্টিসিপেশন অবশ্য দ্যা কমন্ মাস্-সাধারণ মানুষের রয়েছে। সেই জায়গায় বামফ্রন্ট সরকার শুধু এইবারই নয় শুরু থেকেই বরাবরই জনগণকে আরো বেশী এম্পাওয়ার্ড্ করার জন্য এবং আমাদের রাজ্যের যে রিসোর্স আছে তার সার্বিক ব্যবহার, কিভাবে করা যায় সে প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি। এবং আমার পূর্ববর্তী বক্তারা বলে গেছেন কিভাবে আমাদের দেশের পরিকল্পনাগুলি রচিত হয়েছে এবং তা ব্যর্থতায় পর্যাবসিত হয়েছে আটটা পরিকল্পনা শেষ, নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনাও শেষ হয়েছে, কিন্তু এখন অবধি এই দেশের সামগ্রিক মানুষের বাঁচা মরার যে ব্যবস্থা এটা ক্রমশঃ তলিয়ে যাচ্ছে। এবং এখনো সার্বিকভাবে দেশের যারা সংখ্যাধিক্য মানুষ গ্রামে বসবাস করেন বা এই দেশের যে অর্থনৈতিক বুনিয়াদ কৃষি তার বিকাশ ঘটানোর জন্য সংবিধান রচনার সময় কিছুটা বলা হলেও পরবর্তী সময়ে এটা ঠিকভাবে নজর দেওয়া হয়নি। সেই জায়গায়, আমাদের রাজ্যে হয়তো সম্পূর্ণভাবে সাফল্যলাভ করতে পারব কি না তা ভবিষ্যত বলবে কিন্তু ভবিষ্যতে পারব। এবং আমরা চেষ্টা করছি এখানকার মাটি, জল, এখানকার সম্পদ যা আছে সেগুলিকে চিহ্নিত করে একটি রিসোর্স ম্যাপ তৈরী করা এবং সেই রিসোর্স মানুষ যাতে ব্যবহার করতে পারে তার জন্য সঠিকভাবে ব্যবহার করতে পারি তার জন্য মানুষের ক্যাপাসিটি বিল্ডিং করা। সেজন্য ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থা সারা দেশের মধ্যে সংবিধান সংশোধন করে চালু হয়েছে। এবং যারা এটা চালু করেছিলেন তাদের কাছে এবং তাদের শাসিত রাজ্যে এই ত্রিস্তরীয় পঞ্চায়েত ব্যবস্থার মূল্য নাও থাকতে পারে কিন্তু আমাদের কাছে,

আমাদের রাজ্যে এই ত্রিস্তরীয় পঞ্চায়েত রাজ ব্যবস্থাকে চালু করে গ্রামের জনগণের হাতে আরো অধিক ক্ষমতা প্রদান করার জন্য আমরা চেষ্টা করছি। এবং এটা নিয়ে যদিও বিতর্ক রয়েছে- মহিলারা যারা আমাদের সমাজের অর্ধেকের মত সংখ্যায় তাদের আরো বেশী করে কিভাবে এই প্রশাসনের মধ্যে নিয়ে আশা যায় তার জন্য আমরা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। আমাদের রাজ্যে চারটি জেলা পরিষদের মধ্যে দুইটিতে মহিলা সভাধিপতি হিসেবে আছেন এবং এক তৃতীয়াংশেরও বেশী সংখ্যায় মহিলারা পঞ্চায়েত সমিতিগুলির বিভিন্ন পদে আছেন, অফিস বিয়ারার হিসেবে কাজ করছেন। তারপর স্যার, আজকে যে প্রধান সমস্যার কথা বলা হচ্ছে—এবং এখানে যে বিভিন্ন ঘটনা ঘটছে—এবং এই সকল ঘটনায় আমাদের আত্মীয় পরিজনরা তাদের বিয়োগ হচ্ছে—আমরা সকলেই এর জন্য ব্যথিত। কিন্তু ঘটনাগুলি হলো, কি কারণে হলো? কেন এই সমস্যার উদ্ভাবন হলো? এর পেছনে প্রধান কারণ কি? এটা সকলেই স্বীকার করেন যদিও কেউ সরাসরি করেন আবার কেউ অন্যভাবে করেন, এর পেছনে প্রধান কারণ হলো ব্যাক্ওয়ার্ডনেস্-তার পেছনে মূল কারণ এবং রাজনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে এটা নানাভাবে লালিত-পালিত হচ্ছে। আজকে এই সমস্যাটা আমাদের কন্ট্রোলের বাইরে চলে যাচ্ছে। আজকে এটা একটা বিরাট মহিরুহে পরিণত হয়েছে। কাজেই, এই সমস্যার সমাধানের পথ আমাদের খোঁজতে হবে। এই জায়গায় দাঁড়িয়ে একা আমাদের সরকারের পক্ষে এর সমাধান করা সম্ভব নয়, কিন্তু আমাদের চেষ্টার ত্রুটি নেই। আমাদের সীমাবদ্ধতার মধ্যে শিক্ষার, সংস্কৃতির, অর্থনৈতিক সবদিক থেকে বিকাশের জন্য ২৫ দফা প্রকল্প উপজাতিদের জন্য হাতে নেওয়া হয়েছে। গৃহহীনদের বাসস্থান নির্মাণের জন্য উদ্যোগ নেওয়া হয়েছে। আজকে সকালে শুনেছেন কিভাবে কেন্দ্রীয় সরকার নতুনভাবে ক্ষমতায় আসার পর দ্বিতীয়বার সমস্ত জনমতকে উপেক্ষা করে গ্রামীণ উন্নয়নমূলক প্রকল্পগুলি বন্ধ করে দেবার চেষ্টা করেছেন। গ্রামের মানুষের উপর আক্রমণ আনার চেষ্টা করছেন। সেই জায়গায় ত্রিপুরাসহ সমস্ত ছোট ছোট ব্যাকওয়ার্ড রাজ্যগুলি আমরা সবচেয়ে বড় শিকার। সেই জায়গায় আমাদের রাজ্যে আমরা গ্রামের যারা গরীব মানুষ, গ্রামীণ বেকার যারা আছেন তাদের কর্মসংস্থানের জন্য, তাদের শ্রমদিবসের জন্য যে মজুরী সেটা শুধু বাড়াইনি তার সাথে সাথে কিভাবে আরো বেশী মজুরী সম্পদ সৃষ্টি করা যায় সে চেষ্টা করা হচ্ছে।

আমাদের রাজ্যে গ্রামের শ্রমজীবি মানুষের কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি করা যায় সেই চেষ্টা করছি। আমরা তাদের মজুরী বৃদ্ধি করেছি। এখানে মাননীয় সদস্য প্রণব দেববর্মা মহোদয় বলেছেন, এই রাজ্যের অর্থনীতির মূল বুনিয়াদ হচ্ছে কৃষি। আমরা শিল্পের সম্ভাবনার কথা বলছি। আসলে মূল বুনিয়াদই হচ্ছে কৃষি। সারা ভারতবর্ষে বৃষ্টিপাতের যে হার রয়েছে তার থেকে ত্রিপুরা রাজ্যে বৃষ্টিপাতের হারটা কিছুটা বেশী। স্বাধীনতার পর থেকে বৃষ্টির জলকে যদি বেঁধে রাখার এবং এখানকার জমিকে এক ফসলের জায়গায় তিন ফসল করার কোন চিন্তাভাবনা করা হত তাহলে কৃষিতে আমরা অনেকখানি এগিয়ে যেতাম। কিন্তু সেটা তখন থেকে করা হয় নাই। এ, বি, আই, পি থেকে লোন নিয়ে রাজ্যের কৃষি জমিগুলিকে এখন কাজে লাগানোর চেষ্টা হচ্ছে। এই জন্য ২০১০ সালকে টার্গেট করে আমরা এগুচ্ছি। শুধুমাত্র খাদ্য উৎপাদনে আমরা স্বয়ং সম্পূর্ণ হতে চাই না। এর মাধ্যমে আমরা গ্রামাঞ্চলে এমপ্লয়মেন্ট জেনারেশন সৃষ্টি করতে চাই। এই রাজ্যের সম্পত্তিকে জনকল্যাণে লাগিয়ে ক্ষমতার বিকেন্দ্রীকরণের কাজ করছি। এই রাজ্যের

কিছু সমস্যার সমাধানের চেষ্টা করছি আমরা। কিন্তু এটা দুর্ভাগ্যের যে এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা বলছেন যে, এই রাজ্যে কিছুই কাজ হচ্ছে না। আজকে ত্রিপুরা রাজ্যে তিন লক্ষ দশ হাজার বেকার রয়েছে। আমরা সবাই চাই তারা যাতে কাজ পেয়ে যায়। এতে আমরা যেমন খুশী হব তেমনি বিরোধী সদস্যরাও খুশী হবেন। কাল-পরশু আমরা যদি তাদের কাজ দিতে পারি তাহলে সবাই খুশী হবেন। কিন্তু এটা কি সম্ভব? এই ছোট একটি রাজ্যে এটা কি করে সম্ভব? যদি এই রাজ্যে গ্যাস উত্তোলন না হয়, ভাল যোগাযোগ ব্যবস্থা না থাকে, যদি শিল্পের শর্তগুলি পূরণ না হয়, যদি সঠিকভাবে পাওয়ার জেনারেশন না হয় এবং তার জন্য সঠিক অর্থ বরাদ্দ যদি না থাকে একটা রাজ্য সরকার একা কি করে বেকারদের কর্ম সংস্থানের ব্যবস্থা করতে সক্ষম হবে? কাজেই, সেই জন্যই আমরা চাই কেন্দ্রীয় সরকারের সহায়তা। সেই লক্ষ্যেই আমরা কেন্দ্রীয় সরকারের উপর বিভিন্নভাবে চাপ সৃষ্টি করছি আর্থিক বরাদ্দের জন্য। কেন্দ্রে যখন যুক্তফ্রন্ট সরকার ছিল তখন এস. পি. শুক্লা কমিশন সেটা উপলব্ধি করেছিল। আটটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা অতিক্রান্ত হওয়ার পরও সমগ্র উত্তর-পূর্বাঞ্চল আজও অর্থনৈতিকভাবে পিছিয়ে রয়েছে। কেন্দ্রীয় সরকার সব কিছুই যে আমাদের এক সঙ্গে দেবে সেটাও আমরা বলছি না। কিন্তু কেন্দ্রীয় সরকার তো সেটা আস্তে-আস্তেও দিতে পারে! কিন্তু কোথায় সেই টাকা?
কোথায় তার সদিচ্ছার স্বরূপ?

**মিঃ চেয়ারম্যান :—** মাননীয় মন্ত্রী মহোদয় শেষ করুন।

**শ্রীজিতেন চৌধুরী (মন্ত্রী) :—** আমরা সেই গ্রাম উন্নয়ন সবচেয়ে বেশী বেনিফিটেড হলো একেবারে গ্রাম লেবেলে বেলু প্রপারটি ল্যাণ্ড অংশের মানুষ তাদের জন্য যে বরাদ্দ সেই জায়গায় আজকে ১০ শতাংশ কাট করে দিচ্ছে। তাহলে আমরা কি করে আশা করতে পারি যে অন্যান্য ক্ষেত্রে হবে। হচ্ছে না। এবং শুধু এটা নয় যে বিষয়ে আজকে এই হাউসে অনেক ক্ষোভ ব্যক্ত হয়েছে এবং প্রতিদিন হচ্ছে। যারা এখানে সেখানে খুন অপহরণ হচ্ছে, হ্যাঁ এটা ঠিকই। অস্বীকার করার কোন উপায় নেই, হচ্ছে। কিন্তু এই যে ঘটনার পেছনে কেন ঘটনাগুলো হল হঠাৎ করে যে রাজ্যের অধিবাসীরা এক সময়েতে হিন্দুস্থান পাকিস্তান হওয়ার পর বা এই দেশের সঙ্গে যোগদান করার পর এখানকার পূর্বপুরুষরা সেখানে যারা উদ্বাস্তু হয়েছিলেন তাদের জন্য অনশন ধর্মঘট করেছিলেন তাদের সুষ্ঠ পুনর্বাসনের জন্য। ভারতের পশ্চিমাঞ্চলের মত এই অঞ্চলে যারা উদ্বাস্তু হয়ে এসেছেন তাদের সুষ্ঠভাবে অর্থনৈতিক পুর্ণবাসনের জন্য এই সমস্ত করেছিলেন কিন্তু এই রাজ্যে হয়নি। বরঞ্চ সেখানে কিভাবে তাদের যে রাইটস বিভিন্ন রকমের যে অধিকার ছিল-এগুলিকে কাটেল করা যায়, এগুলিকে অস্বীকার করা যায়, তাদেরকে দাবিয়ে রাখা যায়, তাদের ভাষা সংস্কৃতি আত্মমর্যাদার পরিবেশকে কিভাবে অমর্যাদা করা যায় সেগুলি হয়েছে। এবং তা থেকে আজকে এই সমস্ত ঘটনাগুলি হয়েছে। নিশ্চয়ই এগুলি থেকে বেরিয়ে আসার জন্য আমাদের চাই দীর্ঘ মেয়াদি শুদ্ধ প্রস্তাব শুধু মাত্র ম্যালিটারী না, ম্যালিটারী আমরা চাই, সৈন্য আমরা চাই, আরও প্রটেকশান আমরা চাই। এটা যেমন করা দরকার তার পাশাপাশি অর্থনৈতিক সামাজিক সাংস্কৃতিক সব দিক থেকে যাতে এই অংশের মানুষ তার কনফিডেন্সকে আমরা ফেরাতে পারি তারমধ্যে যাতে আত্মবিশ্বাস, আত্মমর্যাদা আসে এগুলি করা দরকার। আমরা রাজ্য সরকার বিভিন্ন ভাবে-আমরা শুধু কেন্দ্রের কাছে দাবি করছি এটা না। আমরা বিভিন্নভাবে এটা শুধু বিরোধী বা সরকার পক্ষের বিষয় না। এই

রাজ্যে সামগ্রিকভাবে সব অংশের মানুষের দায়িত্ব আমরা সেই সহযোগিতা চাইছি। আমরা কি বলতে পারছি সেই দিক থেকে সব সময় সেই সহযোগিতা আমরা পাই? একটা কথা শুনা যায় যখন কোন ঘটনা হয়, যখন কোথায়ও একটা দুর্ঘটনা ঘটে তখন একটা শব্দ, কি? রাষ্ট্রপতি শাসন। একটা শব্দ সরকারের পতন হউক। হ্যাঁ, বিরোধীরা বলবেনই। কিন্তু কাজলবাবু বলবেন এটা আমরা আশা করি না। তবে যেদিন বলবেন সেই দিন বলব আমাদের পতন শুরু হয়েছে। আমরা এটা আশা করি না। কিন্তু এটলিস্ট বামফ্রন্ট সরকার নিপাত যাক বলার সাথে সাথে কেন বলা হবে না যে এখানে কেন সিকিউরিটি ফোর্স আসবে না? কেন সেখানে সেই-রকমভাবে আরও একসসালারেটেড ইনভেস্টমেন্ট হবে না? এখানকার আমাদের যে গত ৫০ বছরের ডিপ্রেশেসাম তা কাভার-আপ করার জন্য কেন কেন্দ্রীয় সরকার এখানে কেন তার পরিকল্পনা কমিশন ঠিক সেই রকমভাবে ঢেলে সাজাবার চেষ্টা করেননি? আমরা চাইনা কেউ মারা যাক। আমরা চাই সবাই সুষ্ঠভাবে বাঁচুক, সবাই সুষ্ঠভাবে রাজনীতি করুক, সুষ্ঠভাবে যার যার কাজ করুক। আমাদের যে বিরোধী দলের লোক তাদেরও জনগণের প্রতি দায়িত্ব আছে, রাজনৈতিক দায়িত্ব আছে সেই দায়িত্ব পালনে এগিয়ে আসবেন না? কাজেই, সেই দিক থেকে আমি আমার বক্তব্য শেষ করছি। মাননীয় রাজ্যপাল মহোদয় তার ভাসণে সামগ্রিকভাবেই আমাদের যেমন সকলের কথা তুলে ধরেছেন, আমাদের সমস্যার কথা তুলে ধরেছেন এবং এই থেকে বেরিয়ে আসার জন্য আমাদের কি কর্মসূচী আমরা করতে চাই এবং কি রকম সাহায্য কেন্দ্রীয় সরকার বা রাজ্যের জনগণের কাছ থেকে সমস্ত দলের কাছ থেকে তাও নানা ভাবে এখানে আসছে এবং সেই সমস্ত বিচার করে এই রাজ্যের ৩২ লক্ষ মানুষের মঙ্গল কামনায়, ৩২ লক্ষ মানুষের স্বার্থে আমাদের বিরোধী বন্ধুরাও এই ভাষণকে সমর্থন করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি। সবাইকে ধন্যবাদ।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** মিঃ চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল গত ১১.২.২০০০ইং তারিখ এই হাউসে যে বক্তব্য রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আনা হয়েছে আমি তার বিরোধিতা করি। মিঃ চেয়ারম্যান স্যার, এখানে আন্তর্জাতিক, জাতীয় এবং রাজ্যের বিভিন্ন দিক আলোকপাত করা হয়েছে। দেখা গেছে এখানে একটা দিবাস্বপ্নের মত একটা চিত্র তুলে ধরা হয়েছে। রাজ্য সরকার তা করতে বাধ্য। তার একটা বড় হাতিয়ার তাদের ব্যর্থতাকে ঢাকার জন্য রাজ্যপালের ভাষণ। স্যার, এখানে বারে বারে বলতে শুনছি যে রাশিয়া পতনের ফলে গোটা পৃথিবীর শক্তির ভারসাম্য হারিয়ে গেছে এবং কেন্দ্রীভূত হচ্ছে। রাশিয়া পতনের ব্যাখ্যা থাকবে না। একনায়কতন্ত্র বিশ্বে চলতে পারে না। কি শ্রমজীবী নেতৃত্ব হউক, শোষিত জনগণের নেতৃত্বই বলুক অমর্ত্য সেন বলছেন যে, চিনে লক্ষ লক্ষ লোক মারা গেছে অনাহার দুর্ভিক্ষে তার প্রতিকার হয়নি। ভারতবর্ষে হয়েছিল। কিন্তু স্বাধীন ভারতবর্ষে আর হলো না কেন, এখন এখানে প্রতিবাদ আছে। প্রতিবাদ করার সুযোগ আছে। সংসদীয় গণতন্ত্রই হচ্ছে সবচেয়ে উৎকৃষ্ট রাষ্ট্রিয় ব্যবস্থা। এটা প্রমাণ হয়েছে। মাননীয় চেয়ারম্যান স্যার, আর একটা উদার অর্থনীতি বা প্রাইভেটাইজেশনের যে কথা বলেন। উদার অর্থনীতি এই ভারতবর্ষে দুই রকমের। শিল্পের উপর এর কতগুলি নেতিবাচক প্রভাব আছে। কিন্তু কৃষির উপর এটার নৈতিবাচক কোন প্রভাব নেই। কৃষকরা এখানে এই দেশের বাজারে যা দাম পায় আন্তর্জাতিক বাজারে তার অনেক বেশী পায়। আমরা ঐ সুযোগ নিতে পারতাম যদি কৃষিতে উৎপাদন বাড়ানো যেত। মৎস্যচাষে এখানে সারপ্লাস তৈরী করা যেত। এগুলো কেন হলো

না। এর একটা ব্যাখ্যা আছে আমি সেই ব্যাখ্যা দিচ্ছি এবং আপনাদের কাছেও আমি এই ব্যাখ্যা চাই। একটা গণতন্ত্র তখনেই বেঁচে থাকে যদি শ্রদ্ধা আর তার প্রতি রাজনৈতিক দলের আস্থা থাকে। যে রাজনীতি দলের কোন আস্থা থাকবে না তার হাতে গণতন্ত্র থাকবে কি করে। এবং যদি সুস্থ গণতন্ত্র না হয় তাহলে সেখানে জনগণের অনেক অধিকারই ক্ষুন্ন হয়। এখানে আজকে যারা ক্ষমতায় আছে তারা বিধান সভার নির্বাচনের আগে বলেছি যে গণতন্ত্র শক্তিশালী করবে। সেই কথা আমরা ভুলি নাই রাজ্যের জনগণ ভুলে নাই। মি: চেয়ারম্যান স্যার, গণমুখী প্রশাসন দেবার কথা বলেছিলেন। সেটা এখন হয়ে গেছে দলমুখী প্রশাসন। এখন সমস্ত প্রশাসন দলমুখী হয়ে গেছে। যেমন জলের কল, এটা কি সরকারী সম্পত্তি না কি দলীয় সম্পত্তি? এই টিউবওয়েলটি ভারতী কলই-এর বাড়ীতে ছিল সেটা ছিল মার্ক-টু টিউবওয়েল, সেই কলের চারিদিকে প্রায় ৫০টি পরিবার সেই কলের জল নিত। এই সরকার আসার সঙ্গে সঙ্গে সেটা চেয়ারপার্সনের বাড়ীতে তুলে নিয়ে গেছে। তা হলে এটা পার্টির সম্পত্তি হল নাকি সরকারী সম্পত্তি হল। এটা দলমুখী প্রশাসন নাকি গণমুখী প্রশাসন? ঐ যে ধারাকে সেখানে একটা লিফ্‌ট ইরিগেশন ছিল, এই সরকার আসার পর এটাকে রাংকাং-এ নিয়ে গেছে। তার কারণ সেখানে টি ইউ জে এস এবং কংগ্রেসের সমর্থক সকলে। তার বিকল্প সেখানে কিছু দেয়নি। আমি সেখানে কিছুদিন আগে গিয়েছিলাম তারা আমাকে বলছে যে সেটার বিকল্প কিছু দেয়নি। এবং তারা বলছে যে দেবে না। তা হলে এটা কার সম্পত্তি হল, দলীয় সম্পত্তি না কি সরকারী সম্পত্তি। মি: চেয়ারম্যান স্যার, এখানে উনারা বলেন যে তারা ট্রাইবেলের জন্য বিকাশ চান। শিক্ষা ছাড়া কি কোন জাতির বিকাশ হয়? এই সরকার কি বিকাশ চান? জওহর বাবু বলেছেন যে, অমরপুরের কোন একটি স্কুলে ৬৫ থেকে ৭০ জন পরীক্ষা দিয়ে একজনও পাশ করতে পারেনি মাধ্যমিক পরীক্ষায়। আর কৃষির বিকাশ, যখন আমরা জল সেচের কথা বলি তখন তারা মুখ ফেরায়। এই যে করমছড়া আমাদের সরকারের আমলে সেঙ্কশান করা আছে সেটার কাজ এখনো শুরু করা হয়নি। মন্ত্রী বলছেন যে এটা এখনো ফাইলে বন্ধী আছে। আর দারিদ্র দূরীকরণের জন্য জে আর ওয়াই, এস. আর. ই. পি এই সব টাকা কোথায় যায়? এইসব যাচ্ছে শাসক দলের নেতাদের পেটে। এইসব হলে দারিদ্র দূরীকরণ হবে কি করে? আর বি পি এল কার্ডের কথা তো বলে লাভ নেই। ক্ষিতীশ দাস সে একজন ধনী ব্যক্তি. উনার বউ চাকুরী করে তার নামে বি পি এল কার্ড ইস্যু করা হয়েছে। সে সেই কার্ডের মাধ্যমে ১০ কেজি চাউল পায়। আর জমিয়ারা অনাহারে মরছে। আর বাঙ্গালীরা আছে যাদের ঘর বাড়ী উগ্রপন্থীর আক্রমণে নষ্ট হয়ে গেছে এবং পুড়ে গেছে এবং তারা অন্যের বাড়ীতে আশ্রয় নিয়েছে তারা কিন্তু বি. পি. এল কার্ড পায় না। তারা কিন্তু রেশন থেকে কম দামে চাউল পায় না। আর ক্ষিতীশ দাস যিনি একজন কন্ট্রাকটার যার লক্ষ লক্ষ টাকা আছে এবং যে ব্লকের উন্নয়নের একজন অংশিদার, এ. ডি. সি-র উন্নয়নের অংশিদার এ সমস্ত টাকা তার পেটে ঢুকছে। এবং সে বি. পি. এল কার্ডের সুযোগ পাচ্ছে।

**মিঃ চেয়ারম্যান :—** মাননীয় সদস্য আপনার বক্তব্য সংক্ষেপ করুন। আপনার সময় ১০ মিনিট হয়ে গেছে।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** ঠিক আছে। এই হচ্ছে দারিদ্রদূরীকরণ। আর মৎস্য চাষ, আমি সার্ভে করে দেখেছি যে, এখানে যে মাছ উৎপাদন হচ্ছে সেটা সারপ্লাস হচ্ছে। আমরা আন্তর্জাতিক বাজারে না গেলেও মিজোরাম মাছের চাষের অসুবিধা, সেখানে আমরা মাছ বিক্রি করতে পারি, আর আসামের একটা অংশেও

মাছের বিরাট বাজার রয়েছে সেখানে আমরা মাছ বিক্রি করতে পারি। আমরা আগে গোমতী নদীতে লক্ষ লক্ষ মাছের পোনা ছাড়তাম এবং সেইগুলি ধরা পড়ত মহারাণী ব্যারেজে এবং অমরপুরের কাছে। এখন আর বাস্তবে পোনা ছাড়া হয় না। ছাড়া হয় কাগজে পত্রে এবং ফাইলে। এইসব পেটে ঢুকে যায়। অমর সাগর হিসাব করুন আগে কত মাছ উৎপাদন হতো, আর এখন কত কম উৎপাদন হয় আবার মাঝে মাঝে চুরিও হয়ে যায়। এগুলোর হিসাব এখন আর সরকার রাখেনি।

**মিঃ চেয়ারম্যান :—** মাননীয় সদস্য শেষ করুন, আপনার ১২ মিনিট হয়েছে। কাজেই শেষ করুন।

**শ্রীনগেন্দ্র জমাতিয়া :—** আমি একটু বলে শেষ করি, এখানে সবাই সরকারের প্রমাণ ব্যর্থ হয়ে যাচ্ছে। আর এই যে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞেস করেছিলাম এদিকে কম দিয়েছে কিন্তু অন্যদিকে বেশী দিয়েছে। তখন উনি বলেছেন যে পাওয়া যাচ্ছে না। তাহলে বাজেট বাড়ল কি করে, আপনারা এই এডিশন্যাল সাপ্লিমেন্টারী বাজেট কি করে করলেন। টাকা না পেলে কি করতে পারবেন কি এই সাপ্লিমেন্টারী বাজেট। যদি ৩২ কোটি টাকা না বাড়ত তাহলে কি এই সাপ্লিমেন্টারী বাজেট করা সম্ভব হতো। এবং স্পনসোর্ড বলেছে যে, এটা সেন্ট্রাল স্পনসোর্ড কি এবং সেন্টাল শেয়ারগুলো সব দিয়ে দেওয়া হয়েছে। এই বাজেটকে লক্ষ্য করেছে তারা। যে ডিউগুলো দিয়ে দিয়েছে সেন্ট্রাল গর্ভমেন্ট। অতএব এই কারণেই আপনারা সাপ্লিমেন্টারী বাজেট করতে হচ্ছে। তবে বাড়ছে যে না এটা হতে পারে কার্গিল যুদ্ধে, সামরিক খরচ বেড়ে গেছে কাজেই, ইনফাকস্ট্রাকচার যেগুলো বাড়ছে সেগুলোকে কার্টেল না করে সেখানে লুটেপুটে খায় এটা হয়তো কমিয়ে দিতে পারে। নিশ্চয়ই লুটেপুটে খাওয়ার জিনিসটা আর এদিকে ইরিগেশন বাড়াচ্ছে, না ইনফাস্ট্রাকচার বাড়াচ্ছে কোনদিক দিয়ে তারা খুশী নয়। মিঃ চেয়ারম্যান স্যার, আমি শেষে একটি কথা বলছি অরুনাচল প্রদেশের একটি ঘটনা সেখানে একজন কৃষক সরকারী উন্নত মানের বীজ দান ক'র তার জন্য সেও যায় বীজ আনতে এবং সেই বীজগুলো বপন করে। কিন্তু দেখা গেল সেই বীজ আর উঠল না। আমাদের রাজ্যেও সেই একই ধরনের যে কি সেটা হলো উগ্রপন্থীর বীজ, সেটা খুব উন্নত মানের। এই বীজটাকে যদি বিদেশী বাজারে বিক্রি করা যায় তাহলে বহু লাভ হবে। যাই হোক বিরোধী দলের যারা এই কাট মোশন এনেছেন এটাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান :—** মাননীয় মন্ত্রী গোপাল চন্দ্র দাস মহোদয়।

**শ্রীগোপাল চন্দ্র দাস (মন্ত্রী) :—** মাননীয় চেয়ারম্যান স্যার, গত ১১.০২.২০০০ইং তারিখে মাননীয় রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন এবং মাননীয় মুখ্য সচেতক যে ধরনের ধন্যবাদসূচক প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তার সঙ্গে আমি একমত। এবং তার সমর্থনে আমি বক্তব্য রাখছি। এবং বিরোধী দলের সদস্যরা এখানে যে সমস্ত কাট মোশন এনেছেন বা এমেণ্ডমেন্ট, সেই এমেণ্ডমেন্টগুলো যুক্তিসংগত কোন ব্যাখ্যা নেই শুধু এমেণ্ডমেন্টের জন্য এমেণ্ডমেন্ট এই ধরণের মানসিকতা এনেছেন তার জন্য আমি এগুলোর বিরোধিতা করছি। মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় রাজ্যপাল তার ভাষণে এবং তার বক্তব্যের মধ্যে আমাদের রাজ্যের যে উন্নয়ন মূলক কর্মসূচী, আমাদের রাজ্যের আর্থ সামাজিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা কিভাবে এই সরকারের কাজ করছি,তার একটি রূপ রেখা তুলে ধরেছেন মাননীয় রাজ্যপাল মহোদয়। এটা স্বাভাবিক যে মাননীয় মুখ্য সচেতক ও বলেছেন রাজ্যপালের ব্যাখ্যা উন্নয়নের এবং রাজ্যের সমস্ত ঘটনা এখানে বিবৃতি করা সম্ভব না জেনারেলী

তিনি একটা গাইড লাইন্ বা প্রিন্সিপালের উপর মূল বক্তব্যগুলি অংকন করেছেন। স্বাভাবিকভাবে এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা যে সমস্ত কথা বলার চেষ্টা করেছেন যে, এই নেওয়া সেই নেওয়া তারা যদি একটু ভাল করে বিচার করে দেখতেন বা একটু পড়াশুনা করে দেখতেন তাহলে দেখতেন যে মূল কথাগুলি এখানে উল্লেখ করা আছে। এখানে রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণের ৩নং প্যারাতে উনি উল্লেখ করেছেন যে, আমাদের ভারতের সংবিধানের কথা ধর্মনিরপেক্ষতা গণতান্ত্রিক—এর যে বিশেষ আইনের চোখে সমতা মৌলিক অধিকার এগুলির কথা যেমন বলেছেন আজকে এটা আমরা লক্ষ্য করছি সেই সংবিধানের মৌলিক কাঠামো নিয়ে আজকে যে কেন্দ্রের ক্ষমতাসীন সরকার তারা এটাকে নানান ভাবে এই সংবিধানের পথটা পরিবর্তন করার চেষ্টা চালাচ্ছে। এই দেশের গণতান্ত্রিক মানুষ তারা এই বিষয়ে সোচ্চার হয়েছেন আমরা দেখছি, এবং ইতিমধ্যে কমিটি গঠিত হয়েছে এবং সেই কমিটি নিয়ে ইতিমধ্যে বিতর্ক শুরু হয়েছে। যদি আমাদের এই সংবিধানের মধ্যে তার যে ধর্মনিরপেক্ষ চরিত্র, তার যে গণতান্ত্রিক চরিত্র আজকে নানান রকম বিশেষ করে কেন্দ্রের যে ক্ষমতাসীন বি, জে, পি সরকার আসার পর সেখানে আকাণ্ড হচ্ছে, আজকে বিভিন্ন ধর্মীয় সংখ্যালঘু মানুষ যারা তাদের নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। আমরা দেখেছি যেমন উড়িষ্যাতে স্টেইনস্ হত্যাকাণ্ড থেকে শুরু করে আরও নানা ঘটনা আমরা দেখেছি যে, এই ধর্মীয় সংখ্যালঘু নানা ভাবে আক্রান্ত হচ্ছে এবং এই সরকার আর, এস, এস এর মত বা বিশ্ব হিন্দু পরিষদের মত একটা রিমোট কন্ট্রোল এর দ্বারা সেখানে পরিচালিত হচ্ছে। কাজেই, এটা দুর্ভাগ্যজনক যে একটা গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ দেশের এই ধরনের একটা সংবিধানকে আজকে যে এই পরিবর্তনের নামে প্রচেষ্টা নেওয়া হচ্ছে সেটা অত্যন্ত দুঃখজনক কাজেই, এই বিষয়গুলি আজকে আমাদের জাতির সামনে একটা চ্যালেঞ্জ এনে উপস্থিত করেছে। স্বাভাবিক ভাবেই সেখানে রাজ্যপাল উদ্বেগ প্রকাশ করেছেন যে, এই স্বাধীনতার ৫৩ বছর পরেও আমাদের দেশে খাদ্য, পানীয় জল এবং বাসস্থানের জন্য যে নিম্নমানের পরিষেবা এটা এখন সকল মানুষের জন্য যে গ্যারান্টি সেটা এখনো তৈরী করা যায়নি। কিন্তু আজকে এখানে আমি লক্ষ্য করছি যে, আমাদের বন্ধু নগেন্দ্রবাবু তিনি উদার অর্থনৈতিক স্বপক্ষে আজকে সেখানে প্রশ্ন করেছেন। আমি এটা বুঝতে পারছিনা যে, স্যার, এটা স্বাভাবিক যে আগে নগেন্দ্র বাবুরা যেখানে রাজীব গান্ধীর অনুগত ছাত্র ছিলেন, আজকে তারা আনুগত্য পরিবর্তন করেছেন। অটল বিহারীর কাছে যারা আনুগত্য প্রদর্শন করেছেন, স্বাভাবিক ভাবে সেই কারণে হয়ত, আজকে বি. জে. পি প্রতিনিধিত্ব না থাকলেও তাদের পক্ষ হয়ে অনেকে সাওয়াল গাইছেন, আজকে যে জনবিরোধী ভূমিকা সেটাতেও তারা জনস্বার্থের মূল্যায়ন রেখে উপস্থাপিত করছেন। তিনি উদার অর্থনীতির কথা বলতে গিয়ে বলেছেন যে, কৃষির উপর নাকি কোন প্রভাব নেই, এটা নাকি খুব মঙ্গল দায়ক। আমি জানতে চাইব নগেন্দ্রবাবুর কাছে যে, এই উদার অর্থনীতি যদি এতই মঙ্গলদায়ক হয় তাহলে অন্ধ্রপ্রদেশ, কর্ণাটক এবং মহারাষ্ট্রে কেন শত শত তুলা চাষী সেখানে আত্মহত্যা করছে। কেন যে আজকে আমাদের রাজ্যে রাবার শিল্প, এই উদার অর্থনীতির যদি কোন প্রভাব না থাকে সে যে রাবারের দাম সেখানে কিলো প্রতি ৫০ থেকে ৫৫ টাকা ছিল, আজকে মালয়েশিয়া থেকে বা অন্যান্য জায়গা থেকে সেই রাবারের আনানের ক্ষেত্রে যে উদার অর্থনীতির কল্যানে আজকে কেন সেই রাবারের দাম ২২ থেকে ২৩ টাকার মধ্যে নেমে আসল, কেন আজকে আমাদের রাজ্যে বিশেষ করে রি-ইরিগেশান স্কীমে যে সমস্ত জুমিয়াদের পুনর্বাসন দেওয়া হয়েছিল সেই উপজাতিরা কেন

আজকে সেখানে আক্রান্ত হচ্ছে সেই জবাব কি নগেন্দ্র বাবুরা দেবেন ? কাজেই, তারা উদার অর্থনীতির নামে যে সওয়াল করেন বা আজকে তার প্রভাব নাকি সেখানে আমাদের অর্থনীতির উপর নেই, কাজেই, একটু খোলা চোখে যদি দেখেন তাহলে এই নগেন্দ্র বাবুরা তার মিথ্যা উকালতি করছেন সেই জায়গা থেকে নিশ্চয়ই তারা সরে আসবেন। আমরা চা শিল্প ত্রিপুরা রাজ্যে একটা অর্থকরী ফসল, এটা খুবই লাভজনক এবং আজকে এই উদার অর্থনীতির কল্যাণে আমাদের চা শিল্পের মধ্যে আঘাত আসবে খুব বেশী দেরী নেই। আজকে আমাদের এই শিল্পের উপর আঘাত আনবে খুব বেশী দেরী নেই। এবং সেখানে আমাদের সরকার ও পঞ্চায়েত ভিত্তিক চা শিল্পকে উৎসাহিত করার জন্য সেই পরিকল্পনা নিয়ে চা শিল্পকে চাঙ্গা করার জন্য কর্মসূচী গ্রহণ করেছে। কিন্তু আজকে এই উদার অর্থনীতির কল্যাণে যে অসমপযোগি শুরু হয়েছে, বিদেশী মাল্টিন্যাশন্যাল কোম্পানীগুলি যেভাবে আমাদের অর্থনীতি গ্রাস করছে, তা অচিরেই আমাদের যারা উৎপাদকরা এই নয়া সংকটের মুখামুখি হবে। কাজেই, এই বিষয়গুলি বুঝতে হবে। কিন্তু উদার অর্থনীতি মানে বেসরকারীকরণ। এই, অর্থনীতিটা শুরু হয়েছে তৎকালীন অর্থমন্ত্রী মনমোহন সিং কংগ্রেসের আমল থেকে। আজ সেই পথে বি জে পি সরকার চলছে। যদিও তারা মুখে বলছে স্বদেশী অর্থনীতির কথা। কিন্তু প্রকৃতপক্ষে দেখা যাচ্ছে সেটা নগ্নভাবে প্রয়োগ করছে। কিন্তু আমাদের অর্থনীতিটাকে একটা বিপদজ্জনক পরিস্থিতিতে দাঁড করিয়ে দিয়েছে। স্যার, আমাদের বিরোধী দলনেতা জওহরবাবু রাজ্যে খাদ্য পরিস্থিতির উপর বিস্তর মন্তব্য করেছেন। কিন্তু দেখছি তিনি এখন নেই, এখানে হাউসের মধ্যে উনি খাদ্য সম্পর্কে প্রশ্ন করেছিলেন। কাজেই, আমি সেই বিষয়টির মধ্যে আসব। এই রাজ্যের খাদ্য পরিস্থিতি সম্পর্কে উনি যেটা বলেছেন, যে রাজ্যে খাদ্যের সংকট এবং বিভিন্ন গোডাউনগুলিতে চাউল নেই। এই অবস্থা রাজ্যে বিরাজ করছে, সেগুলি তিনি উল্লেখ করেছেন। স্যার, এই কথাগুলি বাস্তবের সাথে মিল নেই। আমাদের রাজ্যে গণবণ্টন ব্যবস্থার জন্য ১৬২০০ মেট্রিক টন চালের প্রয়োজন হয় প্রতি মাসে রিকোয়ারমেন্ট। আমাদের রাজ্যে বর্তমানে টোটাল যে স্টক আছে তা হচ্ছে ৩৯১৭৯ মেট্রিক টন। কাজেই, রাজ্যে চালের গোদামে খাদ্যের কোন অভাব নেই। তাঁরা জানতে চাইছেন দুর্গম এলাকাগুলির কথা, আমি বলছি অম্পিনগরের কথা, থালছড়ার কথা, আপনার রইস্যাবাড়ীর কথা। আমি সেই গোদামগুলির কথা বলছি যে সেখানে কি কি আছে। থালছড়ায় রেশন কার্ড আছে ৯৮৩টি, সেখানে রেশন সপ আছে ৫ টি, মান্থলি রিকোয়ারমেন্ট সেখানে ৫৮ মেট্রিক টন। গোডাউন ক্যাপাসিটি আছে আমাদের ১০০ মেট্রিক টন। বর্তমানে আছে ২০৭ মেট্রিক টন। শীলাছড়ি সেখানে রেশন কার্ড আছে ২২১৩টি, রেশন সপ আছে ৭ টি, মান্থলি রিকোয়ারমেন্ট আছে এখানে ১৫০ মেট্রিক টন। গোডাউন ক্যাপাসিটি আছে ২৩০ মেট্রিক টন। বর্তমানে স্টক আছে ১৩৮ মেট্রিক টন। কাজেই, সংকটের কোন প্রশ্ন নেই। রইস্যাবাড়ীতে রেশন কার্ড আছে ১৫১৯ টি, রেশন সপ আছে ৩ টি, মান্থলি রিকোয়ারমেন্ট আছে ৬৩ মেট্রিক টন, গোডাউন ক্যাপাসিটি আছে ৪৫০ মেট্রিক টন। আমাদের সেখানে বর্তমানে ষ্টক আছে ২০৭ মেট্রিক টন। তিনি অম্পির কথাও উল্লেখ করেছেন সেখানে রেশনকার্ড আছে ৩১৭৫টি, সেখানে রেশনসপ আছে ১৪টি, মান্থলি রিকোয়্যারমেন্ট আছে ২৭০ মেট্রিক টন, গোডাউন ক্যাপাসিটি আছে ৫৬৫ মেট্রিক টন আর স্টক আছে ২৩২ মেট্রিক টন।

**শ্রীরতনলাল নাথ :—** স্যার, আপনি তো রিকোয়্যারমেন্টের কথা বললেন। উগ্রপন্থীর কারণে যে মানুষগুলি চলে গেছে, এই রেশন কার্ডগুলি কোথায় ?

**শ্রীগোপাল দাস** ( মন্ত্রী )— স্যার, মাননীয় বিরোধী দল নেতা জানতে চাইছেন গোডাউনে চাউল নেই এবং রাজ্যে খাদ্যের সংকট। আমি সেই তথ্যটি দিচ্ছি। থালছড়ায় রেশন কার্ড আছে ৯৮৩টি ন্যায্যমূল্যের দোকান আছে ৫টি, মান্থলি রিকোয়্যারমেন্ট ৫৬ মেট্রিক টন। গোডাউন ক্যাপাসিটি আছে ১০০ মেট্রিক টন, বর্তমানে স্টক আছে ৪৯ মেট্রিক টন। থেদাছড়ায় রেশন কার্ড আছে ৮০৮টি ন্যায্যমূল্যের দোকান আছে ২টি, মান্থলি রিকোয়্যারমেন্ট আছে ৫৮ মেট্রিক টন, গোডাউন ক্যাপাসিটি আছে ২৫০ মেট্রিক টন, স্টক আছে ২৪২ মেট্রিক টন। মাননীয় বিরোধী সদস্যরা যদি বাস্তব অবস্থাটা দেখেন তাহলে বুঝতে পারবেন রাজ্যের খাদ্যের কোনো সমস্যা হবে না ( কমপক্ষে আড়াই মাস পর্যন্ত )। প্রতিদিন আমাদের রাজ্যে চাল আসছে, গম আসছে, এবং চিনি, কেরোসিন ইত্যাদি আসছে। স্টকের প্রশ্নে সেখানে কোন অবরোধ নেই। স্যার, আমি আরেকটি ব্যাপার এখানে উল্লেখ করতে চাই যে আমাদের রাজ্যে ১৯৯৭ সালের ১লা এপ্রিল থেকে গরীব মানুষদেরকে যে ১০ কেজি. করে চাল দেওয়ার জন্য বি. পি. এল এই স্কীম সেখানে চালু হয়েছিল। কেন্দ্রে যখন দেবগৌড়া সরকার ছিলেন তখন এই স্কীম চালু হয়। কিন্তু এটা খুব দুঃখের এবং পরিতাপের যে আমাদের রাজ্যে বি. পি. এল সার্বে হয়েছিল। সেই সময় সেই সার্বে অনুযায়ী আমাদের রাজ্যের সেই বি. পি. এল-এর যে পারসেনটিজ সেটা আমাদের গ্রাম উন্নয়ন দপ্তর সার্বে করেছিল ৭৩.৫৪ পারসেন্ট দরিদ্র সীমারেখার নীচে বসবাস করে। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই সময় যে এক্সপার দি প্ল্যানিং কমিশনের এক্সপার গ্রুপেরই প্রফেসার লালকেল্লার নেতৃত্বে কমিটি গঠিত হয়েছিল সেই কমিটি শুধু আসাম ভিজিট করেছিল। ত্রিপুরা ভিজিট করেনি এবং উত্তর পূর্বাঞ্চলের অন্য কোনো রাজ্যও ভিজিট করেনি। সেই আসামের সঙ্গে এস পার করে এখানে বি. পি. এল-এর পারসেনটিজকে ৩৯.০১ পারসেনটিজে চিহ্নিত করা হয়। আমাদের রাজ্যের প্রথম বামপন্থী সরকার এর বিরুদ্ধে প্রতিবাদ করেন এবং আমরা বলেছি হয় আমাদের রাজ্য সরকার যে সার্বে করেছে সেই সার্বে অনুযায়ী আপনারা এটা গ্রহণ করুন অথবা কেন্দ্রীয় সরকার আলাদাভাবে সার্বে করে এখানে বি. পি. এল-এর যে পারসেন্ট এটা ঠিক করা হোক। কিন্তু দুঃখের বিষয় যে সেটা করা হয়নি। আমরা অনেক লড়াই করার পরেও এই বিধানসভা থেকে প্রস্তাব নেওয়া হয়েছে। শেষ পর্যন্ত এটাকে ৪০.৮৬ পারসেন্টে সীমাবদ্ধ রাখা হয়। বাকি রয়েছে ৩৩ পারসেন্ট যারা বি. পি. এল সার্বের আওতাভুক্ত হয়নি। তারা এই বেনিফিট থেকে বঞ্চিত হচ্ছেন। আমরা গত ৩রা ফেব্রুয়ারী আইজলে সেখানে উত্তর পূর্বাঞ্চলের খাদ্যমন্ত্রীদের সেখানে যে সভা হয়েছিল কেন্দ্রের খাদ্য রাষ্ট্রমন্ত্রী শ্রীরাম চৌহান সেখানে উপস্থিত হয়েছিলেন। অর্থাৎ নর্থ ইষ্টানের সেখানে যে এডভাইজারী কাউন্সিলের সভা হয়। সেখানেও আমি এই বিষয়টা উৎথাপন করি। তখন কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই কথাটা বলা হয়েছে যে আসামের সঙ্গে ত্রিপুরা বা উত্তর পূর্বাঞ্চলের রাজ্যগুলির মধ্যে যারা দরিদ্র সীমারেখার নীচে লোকসংখ্যা নির্ধারণ করা হয়েছে এটা ঠিক হয়নি এটা তারা স্বীকার করেছেন। আর সামনে যে জনগণনা হচ্ছে সেই সময় এটাকে ২০০১ সালে যে প্রজেকট্ হবে এখানে যে বি. পি. এল নির্ধারিত হবে তারা যে আগামী দিনে আমাদের এই বি. পি. এল-এর কোঠা পূর্ণ নির্ধারণ করা হবে। এই বিষয়টা তারা সেখানে স্বীকার করেছেন। স্যার, সেখানে আমরা এটাও তুলেছিলাম আমাদের রাজ্য বিধানসভার সদস্যরা নিশ্চয়ই অবগত আছেন, আপনাদের নিশ্চয়ই এটা মনে আছে যে এই বিধানসভা থেকে আমাদের বি পি. এল-এর নীচে

যারা বসবাস করে তাদের জন্য বর্তমানে যেটা ৪ টাকা করে ১০ কেজি. চাল দেয়া হচ্ছে সেটা ১০ কেজির জায়গায় ২০ কেজি. দেওয়ার জন্য আমরা প্রস্তাব এখানে পাঠিয়েছিলাম এবং আমরা সেখানকার এই মিটিং-এ এই প্রস্তাবটা তোলে ধরি এবং সেটা তারা স্বীকার করেছেন যে আগামী কিছু দিনের মধ্যেই হয়তো ফেব্রুয়ারী মাসের শেষ দিকে বা মার্চ মাসে যেহেতু এখন কয়েকটা রাজ্যে বিধানসভা নির্বাচন হচ্ছে তাই এই ঘোষণাটা হবে না। এই ঘোষণাটা হবে হয়তো কিছু দিনের মধ্যেই। সেখানে যেটা ১০ কেজি আছে সেটার পরিমাণ হয়তো ১৫ থেকে ২০ কেজি. মত বাড়বে। এই ধরণের আশ্বাস সেখানে দেওয়া হয়েছে। কাজেই আমরা স্যার, এই রাজ্যের পক্ষ থেকে উত্তর পূর্বাঞ্চলের খাদ্যমন্ত্রীরা সবাই মিলিতভাবে আরেকটা মেমোরেণ্ডাম দিয়েছি যে এই উত্তর পূর্বাঞ্চলের খাদ্যের প্রশ্নে এবং অন্যান্য বিষয়ের উপর সেখানে আরো গুরুত্ব আরোপ করার জন্য যাতে কেন্দ্রীয় সরকারের একটি বিশেষ সেল সেখানে নর্থ ইষ্টান রিজনের জন্য গঠন করেন। যেহেতু এটার দুর্গমতা এবং এই অঞ্চলের মানুষের যে অসুবিধা হচ্ছে সেটাকে মনিটারিং করার জন্য বিশেষ নজর সেখানে কেন্দ্রীয় সরকারের দেওয়া দরকার বলে আমরা মনে করি। তার জন্য সেখানে আমরা সিদ্ধান্ত নিয়েছি, কিন্তু এটা দুঃর্ভাগ্যজনক স্যার, যে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে আমাদের সেই মিটিং-এ ডাকা হয়েছে। সেখানে একদিকে যেমন তারা বি. পি. এল-এর বাড়ানোর প্রতিশ্রুতি দিয়েছেন পাশাপাশি এটা তারা বলেছেন আগামী যে বাজেট আসছে সেই বাজেটে বি. পি. এল এবং এ. পি. এল. এবং চালের দাম সেখানে হয়তো বাড়বে। স্যার, সেখানে আমরা প্রতিবাদ করেছি যে একটা বিষয় উত্তর-পূর্বাঞ্চলে সবচেয়ে অবহেলিত রাজ্য সেটা সারা দেশের সঙ্গে তুলনা করা চলে না। আমাদের রাজ্যের অর্থনৈতিক পরিকাঠামো গরীব অবস্থায় আছে। কেন্দ্র যদি আবার রেশনের চাউল, কেরোসিনের দাম বাড়ায় তাহলে খোলা বাজারে চাউল কেরোসিনের দাম বাড়বে। ফলে মানুষের অর্থনৈতিকের উপর বিরাট চাপ পড়বে। আমরা এই জন্যই সিদ্ধান্ত নিয়েছি যে সারা উত্তর-পূর্বাঞ্চল-এর খাদ্যমন্ত্রীরা আগামী ২৩ ও ২৪ তারিখ দিল্লীতে প্রধানমন্ত্রী ও কেন্দ্রীয় খাদ্যমন্ত্রীর সঙ্গে দেখা করব এবং এই বিষয়টি নিয়েও আমরা আলোচনা করব। যাতে এই রেশন সামগ্রির দাম না বাড়ানো হয়। এটা সকলেই অবগত হয়েছেন যে কিছু দিন আগে এই টি. পি. এস এর গণবন্টন ব্যবস্থায় চাউলের দাম বাড়ানোর ফলে যে চাউলের দাম ছিল সাত টাকা সাত পয়সা সেটা দশ টাকা হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার এর মধ্যে তার রীতিনীতি ধারনা ঘোষণা করেছেন এবং ক্যাবিনেট থেকে অর্থমন্ত্রী যশোবন্ত সিন্‌হা বলেছেন যে আগামী বাজেটে কেরোসিনের দাম, ডিজেলের দাম বাড়বে। বর্তমানে যে ডিজেলের দাম তের টাকা তের পয়সা সেটা সমস্ত সাবসিটি প্রত্যাহার করে নেওয়া হবে তা হচ্ছে উদার অর্থনৈতিককরণ এবং সেইটাতে সেই ডিজেলের দাম হয়তো পনের টাকা থেকে ষোল টাকা হয়ে যেতে পারে। আর কেরোসিনের উপর যে সাবসিটি সেই কেরোসিনের দামও ডিজেলের সঙ্গে একভাগ করে নেওয়া হবে। আজকে যেখানে কেরোসিন প্রতি লিটার তিন টাকার মধ্যে পাওয়া যায় সেখানে সেই কেরোসিন প্রতি লিটার ১৩ থেকে ১৫ টাকা করে কিনতে হবে। বলা হচ্ছে বাংলাদেশের কথা, বলা হচ্ছে শ্রীলংকার কথা সেখানে কেরোসিনের দাম সমান। কাজেই সেই জিনিসটা আজকে আমাদের দেশে চাপানোর চেষ্টা হচ্ছে। এই যে ঘটনাবলি আগামী দিনে ঘটবে এটা অত্যন্ত উদ্বেগজনক। শুধু চালই গরীব মানুষের কাছে পৌঁচ্ছে না তার সঙ্গে নিয়মিত কেরোসিনও গরীব মানুষের কাছে পৌঁচ্ছে। সবাই তো আজকে গ্যাস নিতে

পারছেন কিন্তু গরীব মানুষের কেরোসিনের প্রয়োজন হয়। আজকে কেন্দ্রীয় সরকার আক্রমণ করার উদিত হচ্ছে তাই আমি আশা করব আগামী দিনে এর বিরুদ্ধে এই হাউস থেকে দলমত নির্বিশেষে সমস্ত সদস্যরা এর বিরুদ্ধে সোচ্চার হবেন এবং এই হাউস থেকে আমি রাজ্যের জনগণের কাছে আবেদন রাখব। কেন্দ্রীয় সরকারের যে জনস্বার্থ বিরোধী নীতি প্রণয়ন করতে যাচ্ছে সেখানে সোচ্চার প্রতিবাদ আন্দোলন সংগঠিত করার জন্য আবেদন রাখব।

**মিঃ ডেপুটি স্পীকার :—** মাননীয় মন্ত্রী মহোদয় আপনার বক্তব্য শেষ করুন।

**শ্রীগোপাল দাস ( মন্ত্রী ) :—** স্যার, শুধু কেরোসিন নয় তার সঙ্গে গ্যাস-এর দাম বাড়ানোর জন্য পরিকল্পনা নেওয়া হয়েছে। স্যার, আমি শেষ করছি। বর্তমানে একটি সিলিনডারের দাম ১৫১ টাকা। তাই আগামী দিনে যদি সাবসিডি প্রত্যাহার করে নেওয়া হয় তাহলে সেই গ্যাস সিলেনডারের দাম হবে দুইশ থেকে দুইশ চল্লিশ টাকা। কাজেই এখনে অসহনীয় পরিস্থিতি আমাদের উপর আছে, অর্থনৈতিক ভাবে আক্রমণ এসেছে ফলে জনগণের উপর যে আক্রমণ আসবে তার বিরুদ্ধে সোচ্চার হওয়ার জন্য আমি সদস্যদের এবং রাজ্যের জনগণের কাছে আবেদন রাখলাম। মাননীয় রাজ্যপালের যে ভাষণ সেই ভাষণকে আমি সমর্থন করে এবং বিরোধী দলের যে সমস্ত সংশোধনীয় প্রস্তাব তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ চেয়ারম্যান :—** মাননীয় সদস্য রবীন্দ্র দেববর্মা মহোদয় বক্তব্য রাখুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা :—** স্যার, মাননীয় রাজ্যপালের গত ১১ই তারিখে এই সভায় এই ভাষণটাকে তীব্র বিরোধিতা করে এবং বিরোধীদের আনীত সংশোধনীয় প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শুরু করছি। স্যার, রাজ্যপালের ভাষণটাকে রাজ্য সরকার ঠিক করে দেন। আগে আমরা দেখেছি। রাজ্যপাল সিদ্ধেশ্বর প্রসাদ মহোদয়ের ভাষণ আর একটু উন্নতমানের ছিল, রাজ্যপালের যে ভাষণগুলি সেই ভাষণগুলি যদি মিলিয়ে দেখি তাহলে মনে করবেন একজন ক্লাস ফাইভ-এর ছাত্র-র লেখা রচনা হয়ত ভাল হত। আমি জানি না, কাদের দিয়ে এ ভাষণটি লিখিয়েছে। বামফ্রন্টের চতুর্থ সরকারের মধ্যে তো অনেক জ্ঞানী-গুণী মন্ত্রী আছেন। বিশেষ করে মাননীয় শিক্ষামন্ত্রীর অনেক জ্ঞানের ভাণ্ডার। উনি আবার কবিতা লেখেন, আমি জানি। কিন্তু এই ভাষণ ভাসা ভাসা বাংলা ভাষা। অল্প ভাষায় যা যা বুঝানো যেত তা হয় নি। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয়ের ভাষণের প্রথম প্যারাগ্রাফে আছে— বিংশ শতাব্দীর এটা শেষ বছর, তাই আমাদের অন্তর্দৃষ্টি দিয়ে দেখতে হবে বিগত শতাব্দীটি আমরা কিভাবে অতিক্রম করে এসেছি এবং ইতিহাস আমাদের যে শিক্ষা দিয়েছে তা থেকে এক সমৃদ্ধশালী জাতি গঠনের সূত্র খুঁজে বের করারও প্রয়োজনীয়তা রয়েছে"। হ্যাঁ, বিগত ইতিহাস শাহজাহান-আকবরের কথা নাই বললাম। ত্রিপুরার মহারাজা বীর বিক্রম বাহাদুর, গোবিন্দ মাণিক্য বাহাদুরের কথা নাই বললাম। এই যে ইতিহাস তিনি বলছেন তা ত্রিপুরা রাজ্যের বিগত ১৭ বছরের ইতিহাস খুঁজে দেখুন সেখান থেকে কি শিক্ষা নিতে হয়। বামফ্রন্ট ত্রিপুরা রাজ্যে প্রথম ক্ষমতায় আসেন ১৯৭৮ সালে। ১৯৭৯ সালেই তেলিয়ামুড়াতে হয় মিনি দাঙ্গা। তারপর ৮০ সালের ভ্রাতৃঘাতী দাঙ্গা লাগিয়ে দেওয়া হয়। এটাই ইতিহাস। ত্রিপুরা রাজ্যে ১৮৪ জন রাজা মিলে সাড়ে তেরশো বছর যে রাজত্ব করে গেছেন সে রাজত্বে পাহাড়ী-বাঙ্গালীর বন্ধন অটুট ছিল। সে বন্ধন ছিন্ন করে দেওয়া হল। এটা ইতিহাস। সুন্দর কথা বলেছেন, আমাদের তথ্যমন্ত্রী জিতেন চৌধুরী, বাঙ্গালী ভাইরা যারা ঘর বাড়ী ছেড়ে চলে এসেছিলেন সেদিন আমরা তাদের পুনর্বাসন দিতে চাই বলে

আন্দোলন করেছি। আজকে সেই নিরীহ উপজাতিদের হাতে বন্দুক তুলে দিয়ে সেই জাতিকে উগ্রপন্থী জাতি হিসাবে চিহ্নিত করার চেষ্টা হচ্ছে। এটাই ইতিহাস। এই ইতিহাস থেকে যদি আমরা শিক্ষা নেই, তাহলে বামফ্রন্ট সরকারের ক্ষমতায় থাকার অধিকার আছে কিনা জানি না। এই কথাটা মাননীয় রাজ্যপালের ভাষণে থাকলে ভাল হত। আমরা জানি, ত্রিপুরা রাজ্যে আগে উপজাতিরা যে জুম চাষ করত তা সারা বছর খেয়েও পরের বছরের জন্য রেখে দিতে পারত। আজকে অনাহারে থাকতে হচ্ছে, এটা ইতিহাস। সময় বসে থাকবে না জানি। এইখানে বলা হয়েছে, উপজাতিদের উপর মায়া কান্না আইন শৃঙ্খলা ভাল। কোথায় ভাল ? আমরা দেখেছি, এই শতাব্দীর শুরুতে একটি মাসে ৩৭ জন খুন হয়েছে। মাসটি ৩০ দিনের। তারপরে আহত হয়েছে ১২২ জন। কিডন্যাপ হয়েছে ১৩০ জন। মাসের হিসাবে দিনে কতজন পড়েন ? খুব ভাল আছেন তাই না ? কেহ মারা যায় নাই, কেহ আহত হয় নাই, কেহ কিডন্যাপ হয় নাই ? এটা হতে পারেনা ? এখানে এইসব কথা লেখা হয়নি। কাজেই তা সমর্থন করা যায় না। আমার কাছে নাম লেখা আছে, ডিভিশান ওয়াইজ। কিন্তু সময় নেই বলে বলতে পারছি না। তারপর আসছি শিক্ষায়। স্যার, মাননীয় রাজ্যপাল মহোদয় এখানে শিক্ষায় মানোন্নয়নের কথা বলেছেন। কিন্তু বাস্তব চিত্রটা কি? গ্রামাঞ্চলগুলিতে স্কুলগুলি স্তব্ধ হয়ে আছে। নিশ্চয়ই মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয় সেটা অস্বীকার করবেন না এ. ডি. সি. এরিয়ার ১২৭১টি স্কুল আছে। তারমধ্যে ৭৫১টি স্কুল বন্ধ, নীচু স্তরে, ক্লাশ ওয়ান টু ফাইভ আর উঁচু স্তরে শিক্ষা ব্যবস্থা কি চলছে তার দু একটা উদাহরণ না দিলে চিত্রটা বোঝা যাবে না। সবচেয়ে উঁচুস্তরে ইউনিভার্সিটিতে বাংলা বিষয়ে যার মাথা নেই তাকে মেঁধা বানিয়ে রাখা হয়েছে, আর যার মাথা আছে তাকে গাধা বানিয়ে রাখা হয়েছে। ফলে রেজাল্ট পরিপ্রেক্ষিতে অরুনোদয় সাহার ছেলে কলকাতায় হাওড়া রেল ষ্টেশন থেকে নিখোঁজ হয়েছে। পশ্চিমবঙ্গে তো তাদের সরকার আছে। কিন্তু আজ পর্যন্ত তার কোন সন্ধান নেই। তারপর স্যার কলেজের একটা উদাহরণ দিচ্ছি এল. এল. বি. গুল্ড ইন্টার মিডিয়েট কোর্স-এ্যাগ জামিনেশান হলো ইন আগষ্ট ১৯৯৯। রেজাল্ট পাবলিশড ৩১-১২-৯৯। এল. এল. বি ইন্টারমিডিয়েটে ২৮ জন ছাত্র-ছাত্রী পরীক্ষা দিয়েছেন। কিন্তু রেজাল্ট শীটে দেওয়া হলো কি ক্যাণ্ডিডেট এডমিটেড ৮ জন, ক্যাণ্ডিডেট এবসেন্ট নিল, ক্যাণ্ডিডেট পাসড্ ৮ জন। এরমধ্যে একজন ফার্ষ্ট ডিভিশনে, আর বাকী ৭ জন সেকেণ্ড ক্লাসে। ২৮ জন পরীক্ষা দিয়েছিল তাদের এডমিড কার্ড ও আছে, কিন্তু বলা হচ্ছে ৮ জন পরীক্ষা দিয়েছে। বিবেক বানার্জী তার রেজিস্ট্রেশন নাম্বার ৬২৯৬। ১৯৯৯। পরীক্ষা হয়েছে ৪-০৮-৯৯ইং সনে। কিন্তু তার পরীক্ষার খাতা পাওয়া যায় না তার খাতা কোথায় গেল ? তাকে তো এবসেণ্ডও দেখানো হল না। তার এডমিট কার্ড আছে এবং সে পরীক্ষা কেন্দ্রে এপিয়াড কিন্তু তার খাতা পাওয়া গেল কলেজ চত্বরে পেছনের ড্রেইনে। এরকম আরও ছাত্র আছে। ২৮ জন পরীক্ষা দিয়েছে তার মধ্যে ৮ জন পাশ করেছে, আর বাকীদের সম্পর্কে কোন কিছু নাই। বিবেক বানার্জী খাতা স্যার অরিজিনাল খাতা, এখানে যিনি ভেরিফিকেশান করেছেন তার সিগনেচার আছে। এটাতো নকল নয়। এই হচ্ছে স্যার নিম্ন থেকে উঁচু স্তরের শিক্ষার হাল। অথচ এখানে মাননীয় রাজ্যপাল মহোদয়কে দিয়ে বলানো হলো শিক্ষার মান বাড়ানো হয়েছে। স্যার তারা বলছেন যে তারা ট্রাইবেল দরদী। কিন্তু আজকে ত্রিপুরা রাজ্যে ট্রাইবেলরা কি অবস্থায় আছে। একদিকে উগ্রপন্থী, একদিকে পুলিশ পন্থী অপর দিকে বামপন্থী। এই তিন পন্থীর চক্রান্তে রাজ্যের উপজাতীরা আজকে দিশেহারা। আজকে তাদেরকে

অনাহারে মৃত্যুবরণ করতে হচ্ছে। স্যার, আমি তীর্থ মুখের কথাই বলছি কামুন রিয়াং, লীলাশ্রী ত্রিপুরা ভারতীরঞ্জন চাকমা, কল্পশ্রী ত্রিপুরা, কনসিলা রিয়াং, হাকাইতি রিয়াং, নালাস্তি রিয়াং, ছরেন্দ্র রিয়াং লীলাবলিতা রিয়াং তিনি গত ৬ তারিখে আমি যেদিন সেখানে যাই, সেদিন মারা যান। স্যার, গুদামে চাউল থাকতে পারে, কিন্তু তাদের তো ক্রয় ক্ষমতা নেই। আমি মাননীয় সদস্য খগেন্দ্রবাবু এস. টি কমিটির টুরে সেখানে গিয়েছি। পরিস্থিতি আমরা দেখেছি। সমস্ত মানুষ ডম্বুর থেকে উচ্ছেদ হয়ে যায়। জুম চাষ করার কোন সুযোগ নাই। স্যার, বন দপ্তর কি করছে? স্যার, বনমন্ত্রী ঘুমাচ্ছেন।

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— পয়েন্ট অব অর্ডার স্যার, আমার কাছে এক্ষুনি কাগজটা নেই, মাননীয় সদস্য পত্রিকায় একটা বিবৃতি দিয়েছেন যে ৪জন লোক না খেতে পেয়ে মারা গেছেন। আমি গতকাল অমরপুরে এস. ডি. ও এবং সিনিয়র ডেপুটি মেজিষ্ট্রেট কে সেখানে পাঠিয়েছি। যে ৪ ( চার ) জনের কথা বলা হয়েছে তার মধ্যে একজন তার স্বামী চাকুরী করেন ডম্বুর প্রজেক্টে, ৫ ( পাচ ) হাজার টাকা বেতন পায় এবং তার ছেলে এই প্রজেক্টেই কন্টিজেন্টের চাকুরী করেন। তিনি কিভাবে না খেয়ে মারা যেতে পারেন? আর একজন রিয়াং-এর কথা বললেন উনি তো মারাই যায়নি। আমার কাছে এখন কাগজটা নেই থাকলে নাম-ধাম সহ বলতে পারতাম। আর বাকী যে দুজন ( ২ ) মারা গেছেন তাদের মধ্যে একজন মারা গেছেন পেটের অসুখে এবং আর একজন মারা গেছেন হাপানী রোগে। উনি দীর্ঘদিন ধরে হাপানী রোগে ভুগছিলেন। স্যার, তাহলে দেখা যাচেছ কেউ না খেয়ে মারা যায়নি।

( গণ্ডগোল )

শ্রীরবীন্দ্র দেববর্মা ঃ— স্যার, উনি উনার অফিসের কথা বলছেন। আমি চ্যালেঞ্জ জানাচ্ছি আমি সেখানে নিজে গিয়ে কথা বলেছি। আমি দায়িত্ব নিয়ে বলছি স্যার। লীলাবতী উনার স্বামী চাকুরী করেন ডম্বুর প্রজেক্টে কিন্তু তাদের ডিভোর্স হয়ে গেছে। তার ছেলের কন্টিজেন্টের চাকুরী আমি দিয়েছি।

( গণ্ডগোল )

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— একজন তো মারাই যায়নি এই চারজনের মধ্যে…

( গণ্ডগোল )

শ্রীরবীন্দ্র দেববর্মা :— আমার সঙ্গে চলুন আমি দেখিয়ে দেব।

চেয়ারপারসন ( শ্রীসমীর দেবসরকার ) :— মাননীয় সদস্য আপনি এদিকে ( চেয়ারের ) দিকে তাকিয়ে কথা বলুন।

শ্রীনগেন্দ্র জমাতিয়া :— স্যার, এই নিয়ে রুলিং থাকা দরকার, হঠাৎ করে হাউসকে বিভ্রান্ত করছেন।

শ্রীজিতেন্দ্র চৌধুরী ( মন্ত্রী ) :— স্যার, আমি পয়েন্ট অব অর্ডার করেছি হাউসকে মিসলিড করিনি।

চেয়ারপারসন ( শ্রীসমীর দেবসরকার ) :— মাননীয় সদস্য নগেন্দ্রবাবু, মাননীয় বক্তা রবীন্দ্র বাবুকে বলতে দিন।

শ্রীরবীন্দ্র দেববর্মা :— ঐ এলাকায় জুম কাটা বন্ধ করে দেওয়া হয়েছে। গতবারের আগেরবার ৮৪ জনকে এরেষ্ট করা হয়েছে জুম কাটার অপরাধে। ওরা যাবে কোথায়? তারপর কেইস ফাইল করা হয়েছে, দীর্ঘ দুই বছর কেইস করার পর ওদের ফেবারে রায় যায় এবং কেইসটা ডিসমিস হয়ে যায়। এইবার আবার

জুমের কেইসে দুইজনকে গ্রেপ্তার করে আনা হল, তারা হল সূর্য্য চাকমা এবং আর একজন হল জয়সিনহা রিয়াং। এই দুইজনকে আমি যেদিন যাই তার তিনদিন আগে গ্রেপ্তার করে আনা হয়। স্যার, আমার কথা হল, জুম চাষ করা অন্যায় হতে পারে, বনজ সম্পদ নষ্ট হতে পারে, কিন্তু ১৩ বৎসর ধরে যারা ৭০ হাজার বাংলাদেশী চাকমা রিফিউজীকে মানবিকতার খাতিরে ত্রিপুরা রাজ্যে আশ্রয় দেওয়া হয়েছিল, তখন জঙ্গল কেটে জঙ্গল উজাড় করে দিয়েছিল, তখন-ত বন দপ্তর কোন আইনে তাকে রক্ষা করতে পারেননি। আজকে যারা ভারতবর্ষের নাগরিক, ত্রিপুরার নাগরিক, তারা ন্যুনতম কোন সুযোগ পাবেন না? জুম কাটার জুলুম, ছন-বাঁশ কাটার জুলুম, মাশুলের জুলুম এগুলির বিরুদ্ধে আপনারাই আন্দোলন করে উপজাতিদের উস্কিয়ে দিয়ে একদিন এই ত্রিপুরার উপজাতিদের মধ্যে বীজ বপণ করেছিলেন। সেটা ভুলে গেছেন?

**চেয়ার পারসন** ( শ্রীসমীর দেবসরকার ) :— শেষ করুন মাননীয় সদস্য। ১৭ মিনিট হয়ে গেছে।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— তারপরে স্বাস্থ্য দপ্তর সম্পর্কে আমার অনেক বন্ধুরা এখানে বলেছেন। এরা মুখে বলেন উপজাতি দরদী। উপজাতি দরদীর কি নমুনা। আমি জানি বিভিন্ন দপ্তরে সিডুল কাষ্ট এবং সিডুল ট্রাইবের অনেক পোষ্ট খালি আছে। স্পেশাল ড্রাইভের কথা বলেন, অঘোরবাবু কি করেন জানিনা। এখানে স্যার, যারা ডাক্তার আছেন তাদের মধ্যে একজন আছেন গ্রেড—৩ থেকে গ্রেড—২ হবেন সত্যরঞ্জন দেববর্মা, উনাকে দেবেন না, তারপর ১৬ জন ট্রাইবেল গ্রেড—৪ থেকে ৩ হবেন, তাদেরও দেওয়া হবেনা, গ্রেড—৫ থেকে গ্রেড—৪ হবেন ১৭জন হবে। কিন্তু তাদেরকে দেওয়া হচ্ছে না। ত্রিপুরা রাজ্যে উপজাতিদের মধ্যে ডাক্তারের সংখ্যা অতি নগন্য। তাদের মধ্যে কারো ২৬-এ স্তর হয়েছে তাদের দেওয়া হবে না। এই হচ্ছে উপজাতি দরদীর নমুনা। স্যার, ত্রিপুরা রাজ্যে আইন শৃঙ্খলা একেবারে ভেঙ্গে পড়েছে। এখানে লক্ষ্য করা গেছে একটা আইন এখানে রচনা করতে করতে চলেছেন সেটা হল নাসা। নাসা মানে কি? নাসা মানে বিরোধীদের ধরে ঠাসা কর। আবার বলছেন ভয় পাচ্ছেন কেন? ভয়ের কথা না, নাসা এমনই একটা জিনিস নাসা কখন ইমপ্লিমেন্ট হয়, যখন কট্টর উগ্রপন্থী ধরা পড়ে, যেমন প্লেইন হাইজেক করে তালিবানে নিয়ে গেছে। এইসব লোকদের ধরে সাধারণ আইনে জেলে বেশীদিন আটকে রাখা যাবেনা। তাকে আরও কঠোর আইন করে দীর্ঘদিন রাখা যায়। সেজন্য নাসার দরকার আছে। সেদিন পত্রিকায় দেখলাম একজন কট্টর উগ্রপন্থী ধরা পড়েছে। তার সঙ্গে কি পাওয়া গেছে? পাওয়া গেছে ৫০ কেজি গাঁজা। একবার এক উগ্রপন্থী ধরা পড়েছে, তার সঙ্গে কি পাওয়া গেছে একটি চাকু। তাদের বিরুদ্ধে নাসা? কিন্তু যাদের নাম আপনারা পত্র-পত্রিকায় দিয়েছেন একজনও ধরা পড়েনি আজ পর্যন্ত। নাসা কার বিরুদ্ধে? ডিষ্ট্রিক্ট কাউন্সিলের নির্বাচনের আগে নাসা প্রয়োগ করে বিরোধীদের জেলে পুরে রেখে বৈতরনী পার করার জন্য নাসা। তার জন্য আমি এর তীব্র বিরোধিতা করছি। এটাকে অবিলম্বে প্রত্যাহার করুন। না হলে নাসা একদিন আপনাদের সর্বনাশ করবে।

**চেয়ার পারসন** ( শ্রীসমীর দেবসরকার ) :— মাননীয় সদস্য, আপনি কন্ট্রোল করুন।

**শ্রীরবীন্দ্র দেববর্মা** :— স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী এখানে নেই। আমি জানি না, শুনেছি মাননীয় মুখ্যমন্ত্রী নাকি অনেক হৃদয়বান লোক। ৮ জন মারা গেল পঞ্চবটিতে, একদিন গিয়ে সহানুভূতি জানানো বোধ করলেন না পর্যন্ত। আমরা কি উনাকে কলকাতার সেই আনারকলির পাখা ধরে নিতে পারি। একদিন স্যার, হাওড়া ষ্টেশনে দেখেছিলাম, এক ভদ্রলোক আনারকলি পাখা কিনেছিলেন। কিনে একবার বাতাস

করতেই পাখাটা ভেঙ্গে গেল, বিক্রেতাকে গিয়ে জিজ্ঞাসা করল, কি দাদা, আপনার আনারকলি পাখা একবার বাতাস করতেই ভেঙ্গে গেল, এটা কি করে করলেন ? এটার দাম কত ? তখন বিক্রেতা বলল এটার দাম ২৫ পয়সা। আর এটা এইভাবে ধরে সামনে রাখতে হবে, আর মাথাটা এভাবে নাড়তে হবে। তাহলে এটার বাতাস লাগবে। তাহলে আমাদের মুখ্যমন্ত্রী কি আনারকলি পাখার মত উনাকে দেখে দেখে থাকতে হবে। ত্রিপুরা রাজ্যের জাতি উপজাতিরা এপাশ ওপাশ করছে, দৌড়াদৌড়ী করতে হবে, একস্থান থেকে আর একস্থানে যেতে হবে তার ভিটে মাটি ছেড়ে। এটাই হচ্ছে ত্রিপুরা রাজ্য। আপনারা কেউতো যান নাই, টি. এন. আর সমস্ত বাড়ী জ্বালিয়ে পুড়িয়ে দিয়েছে। উপজাতিদের গুলি করে হত্যা করা হয়েছে। মানিকবাবু গেছেন ? যান নাই ১৮ জনকে মেরে ফেলা হল, আপনারা গিয়েছেন ? যান নাই। অতএব রাজ্যপালের এই ভাষণকে আমি সমর্থন করতে পারি না, তাকে তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য শ্রীদীপক কুমার রায় মহোদয়। ৫ মিনিটের মধ্যে শেষ করবেন।

শ্রীদীপক কুমার রায় ( বড়জলা ) :— মিঃ স্পীকার স্যার, মাননীয় রাজ্যপাল এই হাউসে যে ভাষণ রেখেছেন এবং মাননীয় মন্ত্রী কেশব মজুমদার মহোদয় সেই ভাষণকে সমর্থন করে যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন এটার সঙ্গে আমি একমত হতে পারিনি। পারিনি এই কারণে যে, এখানে রাজ্যের শ্রমজীবি মানুষের যে অবস্থা সেটা সম্পর্কে কোন ব্যাখ্যা দেওয়া হয়নি এবং পরিবহন দপ্তরের কিছু ব্যাপার আছে যেটা আমি উল্লেখ করব এখানে যার ব্যাখাও দেওয়া হয়নি তারপর আইন শৃঙ্খলার অবনতির কথা বলে গল্প করে আর লাভ নাই, এটাতো অনেক হয়েছে, তাছাড়া সময় যেহেতু কম আমি এই দুইটা মেটারের উপরই একটু বলব। মূলত এই রাজ্যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে এই সাত বছরে এই রাজ্যের বারশত শ্রমজীবি মানুষ অপহৃত হয়েছে এবং আঠারজনকে গুলি করে হত্যা করা হয়েছে তাদের অধিকাংশই পরিবহন শ্রমিক যারা প্রতিনিয়ত এই যোগাযোগ ব্যবস্থাকে রক্ষা করছে। আপনারা জানেন এই রাজ্যে রেল যোগা-যোগ ব্যবস্থা নেই, কাজেই এই যোগাযোগ ব্যবস্থার উপরই এই রাজ্য নির্ভরশীল। এখানে তাদেরকে মাথার ঘাম পায়ে ফেলে নিজের জীবনের ঝুঁকি নিয়ে আগরতলা থেকে ধর্মনগর অপর দিকে আগরতলা থেকে সাব্রুম পর্য্যন্ত যাওয়া আসা করতে হয়। ওরা ওদের যোগাযোগ ব্যবস্থাকে রক্ষা করে রাজ্যের ৩২ লক্ষ মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিষের যোগান দিচ্ছে। আর প্রতিনিয়ত ওদেরকে গুলি করে হত্যা করা হচ্ছে, অপহরণ করা হচ্ছে, অথচ রাজ্য সরকারের ভূমিকা এখানে নির্বিকার। আমরা অনেক প্রতিবাদ করেছি অনেক আন্দোলন করেছি এবং গত বিধানসভা চলাকালীন আমরা তারজন্য ডেপুটেশন দিয়েছি, কিন্তু কোন সঠিক উত্তর আমরা পাইনি মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের কাছ থেকে। শুধু তাই নয় অপহরণকারী ও উগ্রপন্থীদের মদত দেওয়ার যে একটা পরিষ্কার চেহারা আছে তার একটা উদাহরণ আমি আপনার কাছে রাখছি, স্যার। এখানে পরিবহন চলার ক্ষেত্রে স্পটের ভিতরে যদি কোন পরিবহন বিকল হয়ে যায় তো সেই পরিবহনকে আনার কোন ব্যবস্থা নাই। মাননীয় পরিবহনমন্ত্রী খুব ভাল করেই জানেন এবং আমার বন্ধু বিধায়ক মানিক দে এখন এখানে নেই উনিও এই বাজেটকে গতবার সমর্থন করেছিলেন আপনার দপ্তরের ক্রেন কেনার ব্যাপারে যে বাজেট এসেছিল তাকে এবং বলা হয়েছিল এই ক্রেনটা থাকবে আমবাসা এবং

তেলিয়ামুড়ায় কোথায়ও গাড়ী খারাপ হলে সেটাকে সঙ্গে সঙ্গে পিক্-আপ করে জঙ্গল থেকে সাধারণ জায়গায় আনার জন্য। তা কেন এটা করা হয়নি বা কেন এটা করা হচ্ছে না তার ব্যাখ্যাটা আমি দিচ্ছি। কোন গাড়ী যদি ওখানে খারাপ হয়ে যায় তো গাড়ীর শ্রমিকটাকে তার গাড়ীটা সেখানে রেখে আসার সময় কোন না কোন একজন উপজাতি তাই সে উগ্রপন্থী না কি দুস্কৃতকারী আমি জানি না। সে এসে বলে যে, এই গাড়ী আমি পাহাড়া দেব এবং এই ব্যাপারে কনট্রাক্ট আছে যে পার নাইট পাঁচ হাজার টাকা তাকে দিতে হবে। এটা হয়তো হাউসের অনেকেই জানেন না অথবা না জানার ভান ধরে থাকেন। যাই হোক, একটা গাড়ী যদি খারাপ হয়ে যায় তাহলে তাকে পার নাইট পাঁচ হাজার টাকা দিতে হবে গাড়ীটা পাহাড়া দেওয়ার জন্য। না হলে গাড়ীতে যাই থাকুক চাউল হোক ডাল হোক বা চিনিই হোক সব লুট হয়ে যাবে। অথবা টাকা না দিলে এই শ্রমিককে ওখানে অপহরণ করে নিয়ে যাবে টাকা না দিলে যেতে পারবে না বলে। তাহলে আমার প্রশ্ন এখানে এই বাজেটে গতবার যে ক্রেনটা ঢুকানো হয়েছিল সেটাকে কেন ব্যবহার করা হচ্ছে না। এদেরকে মদত দেওয়ার জন্য, না কি এর পেছনে কিছু পারসেন্টিজ আছে আমি এটা জানতে চাই। থাকলে কাদের পারসেন্টিজ আছে বা কারা এর অংশিদার বা কেন এটাকে ব্যবহার করা হচ্ছে না। এবং এদের পেছনে কাদের পার্সেন্টেজ আছে আর কারা এর অংশীদার আমি এটা জানতে চাই। কেন এটাকে ব্যবহার করা হচ্ছে না? এই হলো শ্রমিকদের উপর নির্য্যাতনের একটা উদাহরণ। দ্বিতীয় হচ্ছে পরিবহনের ক্ষেত্রে আপনাদের ভেহিক্যাল দপ্তর আছে, বা হোম্ ডিপার্টমেন্ট আছে।

**শ্রীশ্যামাচরণ ত্রিপুরা :—** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্য যে কথাটা বলেছেন যে, উপজাতি যুবকরা ৫০০০ টাকা পারনাইট নিয়ে গাড়ী পাহাড়া দিচ্ছে সে সম্পর্কে একটু বলতে চাইছি যে রাস্তায় গাড়ী আটকালে সি, আর, পি, এফ লোক্যাল পিপ্‌ল ঠিক করে দেয়—স্থানীয় কিছু যুবকদের ঠিক করে দেয় গাড়ী পাহাড়া দেবার জন্য। কাজেই এখানে মাননীয় সদস্য বলেছেন যে উপজাতি যুবকরা এসে দাবী করে যে তাদের ৫০০০ টাকা দিতে হবে—এটা ঠিক নয়।

**শ্রীদীপক কুমার রায় :—** এটা স্যার, ভুক্তভোগী মানুষের বক্তব্য শ্রমিক যারা তারা এটা বলেছে —এটা তাদের কথা। কিন্তু আমার প্রশ্ন হলো ক্রেনটা কোথায়? এটাকে কেন ব্যবহার করা হচ্ছে না? এটাই আমার বক্তব্য। এটা কোথায় রাখা হয়েছে? আজকে একটা গাড়ী যদি চারদিন রাস্তায় পড়ে থাকে তাহলে সেজন্য ২০,০০০ টাকা দিতে হচ্ছে, পাঁচদিন থাকলে ২৫,০০০ টাকা দিতে হচ্ছে। কোন্ রাজত্বে আমরা আছি! এটা অরাজকতা নয়? জঙ্গলের রাজত্ব নয়? এই ক্রেনটা কিসের জন্য? পুলিশ এই কথা বলেনি, সি, আর, পি, এফ এই কথা বলেনি, এটা সত্য নহে।

দ্বিতীয় হচ্ছে ভেহিক্যাল দপ্তর এবং হোম দপ্তর। একটা শ্রমিক অক্লান্ত পরিশ্রম করে তার বিনিময়ে টি, আই, ডি, সি বা এস, সি করপোরেশন বা ব্যাঙ্ক থেকে জমি, বাড়ী বন্ধক দিয়ে লোন নিয়ে থাকেন এবং সেই লোনের টাকা দিয়ে একটা গাড়ীর ব্যবস্থা করেন। কিন্তু এখানে কি হচ্ছে? এখানে আইন করা হচ্ছে ভেহিক্যাল দপ্তর থেকে যে কোন গাড়ীর জন্য যদি রোড্ ট্যাক্স ঠিক সময় না দেওয়া হয় তাহলে তার জন্য ফাইন দিতে এবং সেটা চক্রবৃদ্ধি হারে সুদ বাড়বে। এখন যদি রোড্ ট্যাক্স চার হাজার টাকা তিন বছর না দেওয়া হয় তাহলে সেটা চক্রবৃদ্ধি হারে সুদে মূলে বেড়ে হবে ২৫,০০০ টাকা। আমি উদাহরণ দিয়ে

বলছি—একই গাড়ী যদি পুলিশ ডিপার্টমেন্টে অর্থাৎ হোম ডিপার্টমেন্টে ভাড়া খাটছে—তিন বছর যাবৎ সে ভাড়া বাবদ কোন বিল পেমেন্ট করা হলো না। এর জন্য কোন ফাইন তাদের দিতে হবে না। কিন্তু এই একই গাড়ীর রোড ট্যাক্স তিন বছর বকেয়া থাকলে সেটা চক্রবৃদ্ধি হারে সুদমূলে হবে ২৫,০০০ টাকা। ভেহিক্যাল দপ্তর তাকে ফাইন করে তার ৪০০০ টাকা ট্যাক্সকে তিন বছরে করলো ২৫০০০ টাকা, অথচ হোম ডিপার্টমেন্টে তার ভাড়াবাবদ বিল তিন বছর জমা পড়ে থাকার জন্য তাকে এক পয়সাও বেশী দেওয়া হয় না।

( নেপথ্যে শ্রীসুকুমার বর্মণ ( মন্ত্রী ) :— এইভাবে বললেতো হয় না, স্পেসিফিক নাম্বার দিয়ে বলুন। )

**শ্রীদীপককুমার রায় :—** স্পেসিফিক নয়, যতগুলি গাড়ী বা ট্রাক সেখানে ভাড়া খাটছে প্রত্যকটি গাড়ীর বেলায়ই তা হচ্ছে সেগুলির নাম্বার আপনি নিয়ে নিন। স্পেসিফিক নয়—সবগুলি গাড়ীরই একই অবস্থা। কাজেই, আমি মাননীয় মন্ত্রী মহোদয়কে এই বিষয়টি ক্লীয়ার করবার জন্য অনুরোধ রাখছি।

কাজেই স্যার, এই যে দুর্নীতি সেই দুর্নীতিগুলির কথা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ নেই—তারজন্য আমরা এই প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। তারপর যে ক্রেন আছে সেটা কোথায় আছে, কেন সেটা কেনা হয়েছে তার জবাব মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই দেবেন।

এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে এই রাজ্যে এই পর্যান্ত ১২০০ শ্রমিক কিড্‌ন্যাপড্‌ হয়েছে এইসব উগ্রপন্থীদের দ্বারা। তাদের উদ্ধারের জন্য আমরা দাবি জানিয়েছি এবং এই বিধানসভায়ও অভিযান করে এই ব্যাপারে কয়েকটি স্পেসিফিক কেইস্‌ আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে দিয়েছি। উনি কোন কারণে হোক দয়াপরবশ হয়ে এই কেইসগুলির ক্ষেত্রে কিছুটা কনসিডার করেছিলেন এবং তাদের পরিবারের একজনকে চাকুরী দেওয়া হয়েছে। কিন্তু এখনো যারা নিখোঁজ অবস্থায় রয়েছে—এমন বহু শ্রমিক রয়েছে যাদের পরিবারগুলি এখন অনাহারে, অর্ধাহারে দিন কাটাচ্ছে—তাদের ব্যাপারে এখনো কিছুই করা হয়নি। তাদের আজও কোন খবর নেই তারা জীবিত না মৃত। অথচ তাদের জন্য কোন ব্যবস্থা নেওয়া হয়নি। তারপর স্যার, এই রাজ্যে ক্যাজুয়েল ওয়ার্কার্স এর সংখ্যা কত আছে? আপনাদের শ্রমজীবি মানুষের সরকার বলে জাহির করেন, কিন্তু শ্রমিকদের ব্যাপারে শ্রমমন্ত্রী কোন খোঁজ খবর নেন্‌না। এই বাচোয়াত কমিটি নিয়ে কথা হয়েছে। অনেক কমিটি সম্পর্কেও উনি জানেন না। এখানে ওয়েজ বোর্ড কমিটি করা হয়েছে। সি, আই, টি, ইউ এর প্রতিনিধিদের এবং আই, এন, টি, ইউ, সি, এর প্রতিনিধিদের নিয়ে এই কমিটি করা হয়েছে। তাতে দেখা যায় এই কমিটিতে সি, আই, টি, ইউ, এর ৫ জন প্রতিনিধি এবং আই, এন, টি, ইউ, সি, এর ২ জন প্রতিনিধি নেওয়া হয়েছে, কেন এই বৈষম্য। কেন সমান সমান প্রতিনিধি নেওয়া হলো না? কেন ৫.৫ হলো না? এটা কেন ৫.২ হলো? তিন জন বেশী থাকায় মেজোরিটি সংখ্যা দিয়ে যে কোন প্রস্তাব তারা পাশ করে নিচ্ছে। অন্যায় সিদ্ধান্ত ওয়েজ সম্পর্কে গ্রহণ করা হয়েছে। প্রাইস ইনডেক্স্‌ এর সঙ্গে কোন সঙ্গতি না রেখে শ্রমিকদের মজুরী নির্ধারণ করা হচ্ছে। এইভাবে শ্রমিকদের বঞ্চিত করা হচ্ছে। এইগুলি কাদের স্বার্থে? তার বিনিময়ে কি সুবিধা? কেন সমসংখ্যক প্রতিনিধি নেওয়া হয়নি। এইগুলির উত্তর দিতে পারবেন মাননীয় মন্ত্রী মহোদয়? আপনার দপ্তরের আইনে ব্যবস্থা আছে। এই বাচোয়াত কমিটি নিয়ে কথা হয়েছে। আপনার দপ্তর রেজিষ্ট্রেশন করতে পারে এই সব সাংবাদিক প্রতিষ্ঠানকে। কিন্তু তাদের এমপ্লয়িজ

এর চার্ট আপনারা আনতে পেরেছেন কি যে কতজন এমপ্লয়িজ আছে, তাদের এপয়েমেন্ট দেওয়ার প্রভিষণ আছে, তাদের স্কেল নির্ধারণ করার ক্ষমতা আপনার আছে। আপনি কি জানেন এইগুলি? কোন ব্যবস্থা নিয়েছেন এই সম্পর্কে? কোনখানে আই, সি, এ, টি, কমিটি হয়, তাকে স্টাড়ি কমিটি বলে আপনারা তাকে ছেড়ে দিয়েছেন। এটা দিনের পর দিন চলতে থাকবে? এটার কোন বিচার হবে না? এটার জন্য কোন আইন থাকবে না কেন? এটার কোন বিচার থাকবে না, আইন থাকবে না—এটাই কি দপ্তর? ত্রিপুরা রাজ্যের শ্রমজীবি মানুষের স্বার্থে শ্রম দপ্তর যে সঠিকভাবে দায়িত্ব পালন করতে পারছে না এটা এখন আর বলার অপেক্ষা রাখে না। এই দপ্তরটাকে এখন রাজনৈতিক স্বার্থেই ব্যবহার করা হচ্ছে। কাজেই, এই যদি একটি দপ্তরের অবস্থা হয় এবং এই দপ্তরটি আগামী দিনে সঠিকভাবে পরিচালিত হবে কি হবে না সেই নিয়ে যেহেতু মহামান্য রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নেই—আমি কি করে সেই ভাষণকে সমর্থন করতে পারব। সমর্থন করা মোটেই সমুচিত হবে না স্যার। রাজ্যপালের ভাষণে রাজ্যের শ্রমজীবি মানুষের দুঃখ, দুর্দশা, অবজ্ঞা ও নিপীড়নের প্রতিকারে কোন কিছুই উল্লেখ নেই।

আর রাজ্যের আইন-শৃংখলা পরিস্থিতি নিয়ে আপনি আমাকে এখানে কিছু বলার সুযোগ দেবেন কিনা জানি না। তবে আমি একটি কথা বলতে চাই। সদর এস. ডি. ওর উপর আক্রমণ সংক্রান্ত ব্যাপার নিয়ে এই হাউসে ১৪ তারিখে আলোচনা হবে বলে আগে থেকেই নির্ধারিত হয়েছিল। এই বুঝে ঠিক ১৩ তারিখেই এস. ডি. ওকে কলিকাতায় স্থানান্তরিত করে নেওয়া হল। রাজ্য সরকার জানতেন যে, আমরা এই হাউস থেকে গিয়ে উনার স্টেটম্যান্ট নিতাম হাসপাতালে। সেই জন্যই ১৩ তারিখেই উনাকে কলকাতায় রেফার করে দেওয়া হল: উদ্দেশ্যটা হচ্ছে, আসল তথ্য যদি এস. ডি. ও সাহেব আমাদের বলে ফেলেন তাহলে প্রকৃত আসামীদের পরিচয় জনসমক্ষে বেড়িয়ে আসবে—এটা ছিল রাজ্য সরকারের ভয়। তাই তাঁকে কলকাতায় আগের দিনই পাঠিয়ে দেওয়া হল। এটাই হচ্ছে আসল কথা।

রাজ্যে যেখানে প্রতিনিয়ত খুন-ধর্ষণ লুণ্ঠন-অপহরণ ইত্যাদি চলছে এবং এই নিয়ে রাজ্যপালের কোনও মাথা ব্যথা নেই, অন্তত উনার ভাষণে সেটাই প্রতিফলিত হয়েছে। কাজেই, এই অবস্থায় আমরা কেন উনার এই ভাষণ যা বর্তমান শাসক বামফ্রন্ট সরকার তৈরী করে দিয়েছে সেটাকে সমর্থন করতে যাব? প্রশ্নই উঠে না। এইটুকু বলেই শেষ করলাম। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় মন্ত্রী শ্রীঅনিল সরকার।

শ্রীঅনিল সরকার (মন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপাল মহোদয় এই হাউসে যে ভাষণ প্রদান করেছেন তাকে সমর্থন করে আমি কিছু বলতে চাই এবং এরই পাশাপাশি আমি প্রদত্ত এই ভাষণের উত্তর ধন্যবাদসূচক প্রস্তাবটিকেও পূর্ণ সমর্থন করছি।

রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবটিকে সমর্থন করে কেউ কেউ বক্তব্য রেখেছেন তেমনি বিরোধী দলের তরফে অনেকেই শিক্ষা দপ্তরের উপর কিছু কিছু প্রশ্ন তুলেছেন।

নিশ্চয়ই আপনারা জানেন যে ত্রিপুরা রাজ্যে প্রাথমিক স্তর থেকে স্নাতকোত্তর পর্যন্ত সাড়ে সাত লক্ষাধিক ছাত্র-ছাত্রী পড়াশুনা করছেন। তিন সহস্রাধিক বিদ্যালয়ের মধ্য থেকে অন্তত পক্ষে যেখান থেকে

পাশ-ফেইলের রেকর্ডটা পাই সেখানে উচ্চ মাধ্যমিক এবং উচ্চতর মাধ্যমিক বিদ্যালয় ৬ শতাধিক রয়েছে। এর মধ্যে চার শতাধিক স্কুল হয় দূরবর্তী পার্বত্য এলাকায় কিংবা গ্রামে। যেখানে আজকের সামাজিক পরিস্থিতিটা একটা ভয়ংকর অস্থিরতায় ভুগছে। এটা শুধুমাত্র শাসক দলের ব্যাপার না। এই রাজ্যের সমগ্র জনগোষ্ঠীর জীবনের একটা বাস্তব ঘটনা এই রাজ্যব্যাপী আতংকবাদ-সন্ত্রাস-অস্থিরতা।

মাননীয় সদস্য জওহরবাবু বলেছেন, অমরপুরে পরীক্ষা দিয়েছে কিন্তু একজনও পাশ করে নাই। সেটা আবার দেখা যায় পরিস্থিতিটা অনুকূলে আছে এবং সেখানে ছাত্র-ছাত্রীরা হানড্রেড পারসেন্ট পাশ করছে। ত্রিপুরা রাজ্যের তিন ভাগের দুই ভাগ মাধ্যমিক স্কুল হয় গ্রামে বা শহরের বাইরে রয়েছে। যেখানে আতংকবাদ-সন্ত্রাসবাদ-অস্থিরতার মধ্যে দিয়ে আমরা সবাই অসহায়ের মত দাঁড়িয়ে আছি। সেই তিন ভাগের দুই ভাগ স্কুলের মধ্যে যেগুলিতে হানড্রেড পারসেন্ট ফেইল করেছে এইরকম স্কুলের সংখ্যা হচ্ছে ৪:টি। আবার তিন ভাগের এক ভাগ স্কুলের মধ্যে হানড্রেড পারসেন্ট পাশ করেছে—এই রকম স্কুলের সংখ্যা ৩১টি। কাজেই, ঘটনাকে বাস্তব দৃষ্টিকোণ থেকেই দেখা দরকার। কাজেই, ঘটনাটাকে বাস্তব দৃষ্টিভঙ্গী থেকে দেখাটাই দরকার। এবং আপনারা যে অভিযোগটা এনেছেন নিশ্চয়ই এই রাজ্যের সমস্ত অগ্রগতির স্বার্থে। কাজেই এর ভিতরে অভিযোগ শুধু নয়. যে উদ্বেগ আছে সেটাকে আমরাও গ্রহণ করছি। আমরা আমাদের অবস্থা অনুসারে দেখব। মূল প্রশ্নই হলো গোটা রাজ্যে শান্তি শৃঙ্খলা নিরাপত্তা এবং জাতি উপজাতি সহবস্থানের সুষ্ঠ পরিবেশকে ফিরিয়ে আনা। এই অবস্থা যদি তৈরী হয় তাহলে আমি বিশ্বাস করি দূরবর্তী পাহাড়ী বা সারা রাজ্যে যে কোন মূহূর্তে পাশের হার আজকে যেখানে ৫৬ আছে এটা ৭৫ এ উঠে যেতে পারে।

ল কলেজ সম্পর্কে যে অভিযোগ এনেছেন, আপনারা জানেন যে সেই টেকনিক্যাল এডুকেশন, হাইয়ার এডুকেশন-এ এবং এই সব জায়গায় আমাদের রাষ্ট্রপতিও আজকে নতুন করে আতংকটা রেগিংয়ের পর্য্যায়ে উঠে গেছে। অর্থাৎ যেমন বিশৃংখলা এবং বোর্ডে পড়াশুনা করবে না, জোর করে পাশ করব, নকল করে পাশ করব। ত্রিপুরা রাজ্যে আজকে কি পলিটেকনিক, কি ইঞ্জিনিয়ারিং কলেজ, কি সাধারণ কলেজগুলিতে অন্তত পক্ষে পড়াশুনার একটা স্বাভাবিক পরিস্থিতি এসে গেছে এবং ল কলেজের মধ্যেও নানা রকম ঘটনা বিভিন্ন সময়ে ঘটছে। আজও কিছু কিছু ঘটছে। তবু যে প্রসঙ্গটা এনেছেন এটা আমরা দেখব। আমরা নিশ্চয়ই এই সমস্ত অব্যবস্থা থেকে উত্তীর্ণ হওয়ার জন্য আমরা চেষ্টা করব। এবং সেই ক্ষেত্রে আপনাদের সহযোগিতা আমরা চাই। আমি যে কথাটা বলতে চাইছিলাম রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে যে জায়গাটায় উল্লেখ করেছেন এটা একটা গুরুত্বপূর্ণ প্রসঙ্গ। প্রকৃত পক্ষে স্বাধীনতা ও সংবিধান যাতে নাগরিকদের জন্য নির্দিষ্ট কিছু বুনিয়াদি অধিকারের কথা উৎকীর্ণ ছিল তা গ্রহণের মাধ্যমে যে আশার সঞ্চার হয়েছিল প্রবাহিত সময়ের সঙ্গে সঙ্গে তা অনেকটা ম্লান হয়ে মোহ মুক্তির কারণ হয়েছে। জাতিবাদ, সাম্প্রদায়িকতা আমাদের জাতীয় বৈশিষ্ট্যকে ক্ষতিগ্রস্ত করছে। ধর্ম নিরপেক্ষ হিসাবে আমাদের যে বিশ্বাসযোগ্যতা এবং বিবিধের মাঝে একতার ঐতিহ্য আজ চেলেঞ্জের সম্মুখীন। যার ফলে দেশের বিভিন্ন অংশে সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যে নিরাপত্তাহীনতার মনোভাব সৃষ্টি হয়েছে।

মাননীয় স্পীকার স্যার, আমাদের সংবিধান সেই রচনার পেছনেও একটা দর্শন কাজ করেছে। আমাদের দেশে হাজার হাজার বছর যাবৎ মানুষের অনধিকার সামাজিক অবনমন রাজনৈতিক অর্থনৈতিক দাসত্বের

বিরুদ্ধে যে একটা জাগরণ যে একটা স্বাধীনতা সার্বভৌমত্ব অধিকারের যে সনদ রচনা এই হলো আমাদের সংবিধান। এবং এটা বলা হয়েছে কাই চাটার অব ইণ্ডিয়ান লিবার্টি। এবং ভারতীয় জনগণের জন্য তার যে স্বাধীনতা, প্রথম সনদ হলো এই সংবিধান। সেই সংবিধানে মানুষের অধিকার এবং সেই সংকল্পের মধ্যে বলা হয়েছিল সার্বভৌম স্বাধীন ভারতের সকল অধিবাসিকে বিধি সর্বসাধারণের নৈতিকতা সাপেক্ষে সামাজিক, আর্থিক ও রাজনৈতিক ন্যায় প্রতিষ্ঠায়ও সুযোগের সমনতা এবং আইনের সামনে সমনতা চিন্তার মত প্রকাশের বিশ্বাস, ধর্ম উপাসনায় বৃত্তির মিলনের এবং কর্মের স্বাধীনতা প্রত্যাভুতি দেওয়া হবে এবং তা প্রতিষ্ঠা করা হবে। এটা সংকল্প। আর একটা সংকল্প খুবই গুরুত্বপূর্ণ, সংখ্যালঘুদের অনগ্রসর উপজাতি অঞ্চলগুলি এবং অবদমিত ও অন্যান্য অনগ্রসর শ্রেণীর জন্য পর্যাপ্ত রক্ষা কবচের ব্যবস্থা করতে হবে।

আর একটি সংকল্প খুবই গুরুত্বপূর্ণ। সংখ্যালঘুদের অনগ্রসর উপজাতি অঞ্চলের অবদমিত অন্যান্য অনগ্রসর শ্রেণীর জন্য পর্যাপ্ত রক্ষা কবচের ব্যবস্থা করতে হবে। আর একটি সংকল্প ছিল এই সুপ্রাচিন দেশে তার সম্মান ও সমোচিৎ পূর্ণ স্থান লাভ করবে। এবং বিশ্বশান্তির উন্নতি বিধানে মানব কল্যাণে পূর্ণ এবং স্বেচ্ছা প্রনোদিত সহযোগিতা ঘটবে। নেহেরু সেইদিন বলেছিলেন আমাদের সংকল্প সংকল্পেরও চেয়ে কিছু একটা ঘোষণা একটা প্রতিজ্ঞা একটা অঙ্গিকার একটা প্রতিশ্রুতি এবং আমাদের সকলের কাছে একটা সমর্পণ। কিন্তু সেই জায়গায় আজকে আতংকটা হয়েছে যে স্বাধিনতা বিপন্ন হবে। জাতিবাদ এবং ধর্মান্দতার জন্য। সংবিধান ধ্বংস হবে স্বৈরবাদ এবং একনায়কতন্ত্রের জন্য। গণতান্ত্রিক কাঠামোর নির্মূল হয়ে যাবে অর্থনৈতিক এবং সামাজিক বৈষম্যের জন্য। অতি সম্প্রতি ভারতের রাষ্ট্রপতি যে উদ্বেগ প্রকাশ করেছেন, সেখানে তিনি বলেছেন আমাদের এখন আত্মসমীক্ষার দরকার। আমাদের সম্পর্কে আমরা ক্রমশ: নির্বিকার এবং নির্বোধ হয়ে উঠেছি। সর্বাধিক পশ্চাৎ পদতার চিহ্নগুলি হলো নিজের অবস্থাটা। জাতীয় অবস্থা হলো দলিতদের অবস্থা। যাকে এক সময় অস্পৃশ্য করে রাখা হত। আমাদের সমাজের শুধু মহিলাদের নয় আদিবাসী, পশ্চাৎপদ অন্যান্য দুর্বলতর অংশের কথাও বিবেচনা করতে হবে। আইন অনুসারে অস্পৃশ্যতা আমাদের দেশে নেই। শুধু এর ছায়া এখনো রয়ে গেছে জাতপাত ব্যবস্থার মধ্যে এই মানসিকতা নিহত আছে। সংবিধান অনুসারে শিক্ষা প্রতিষ্ঠান ও সরকারী চাকুরীতে সংরক্ষণ ব্যবস্থা থাকলেও আমলাতান্ত্রিক এবং প্রশাসনিক বিকৃতি কিংবা বিশেষ ধারাগুলি সংকীর্ণ ব্যাখ্যার সেই সংরক্ষণ রূপায়ণে প্রতিহত হতে চলছে। মনে হচ্ছে সামাজিক ক্ষেত্রে ভারতবর্ষে এক ধরণের প্রতি বিপ্লব ঘটে গেছে এটা মনে থাকে না যে এইসব স্ববোধ সুযোগ সুবিধাগুলি তার সংরক্ষণ দয়ার জন্য নয়। এইগুলি আমাদের সমাজের এক বিশেষ অংশ। এবং জনগণেরও বিরাট অংশ এবং যারা বাস্তবে ক্ষেতমজুর শ্রমিক বা পৌর কর্মী হিসাবে কৃষি শ্রমিক সেবামূলক কাজকর্মে অবদান রাখছেন। এবং তাদের প্রাপ্য মানবিক অধিকার এবং সমাজিক ন্যায় আমাদের সুবিধাভোগী শ্রেণীগুলি সেই সংবিধানের ইতিবাচক ব্যবস্থাগুলি সম্পর্কে বিভক্ত হয়ে পড়ছেন। তার ইঙ্গিত পাওয়া যাচ্ছে। এই সুবর্ণ জয়ন্তী উপলক্ষ্যে আমি বলতে চাই দুর্বলতর অংশের মানুষের জন্য সংবিধানে যে সব ব্যবস্থা রক্ষা কবচ রাখা হয়েছে এইগুলি সম্পর্কে আমরা যেন ধৈর্য্য বজায় রাখি। না হলে ডা: আম্বেদকর যেমন বলেছিলেন আমাদের গণতন্ত্রের চেহারা হবে স্বপ্নে গড়ে উঠা প্রাসাদের মত। এই কথাগুলি উচ্চারণ করে।

মি: স্পীকার :— মাননীয় মন্ত্রী মহোদয়, আমাদের সময় তো পাঁচটার মধ্যে শেষ হয়ে যাচ্ছে। যা

বিজনেস আছে ততটুক সময় আপনাদের

শ্রীঅনিল সরকার ( মন্ত্রী ) :— এই কথাগুলি বলে আমি এই জিনিসটাই বলতে চাইছি যে আজকে যে আক্রমণ আমাদের গণতন্ত্রের উপরে আমাদের সংবিধানের উপরে এবং যারা সমাজের সবচেয়ে নীচের শ্রেণীতে বসবাস করেন তাদের সম্পর্কে যে অবহেলা এইসব মিলে এমন একটা অবস্থা তৈরী হচ্ছে যাতে এই দেশের সমস্ত অংশের মানুষেরা গণতন্ত্র সম্পর্কে উদ্বিগ্ন। সেও তো আজ থেকে ৫০ বছর আগে সেই ভারতবর্ষের সংবিধানের স্থপতী সেই ডাঃ আম্বেদকর বলেছিলেন যে ভারতবর্ষে ধর্ম এবং জাত একটা পুরাতন শত্রু। এর পরে যদি রাজনৈতিক দলগুলি ধর্ম এবং বর্ণকে আশ্রয় করে সেই বিরোধ সৃষ্টি করে এবং ধর্ম এবং বর্ণকে রাষ্ট্রের উপরে স্থাপন করে তাহলে আমরা দ্বিতীয় বারের জন্য আমাদের যে স্বাধীনতা আমাদের যে সার্বভৌমত্ব এটা আমরা হারাব এবং এটা আমরা চিরকালের জন্য হারাব। আজকে ভারতবর্ষে একটা হিন্দু রাজ প্রতিষ্ঠা করার জন্য একটা উদ্যোগ চলছে। এবং তাদের উগ্রহিন্দু মৌলবাদের হাতে ধর্মীয় সংখ্যালঘুরা আক্রান্ত হচ্ছে। সেই গুজরাটে দেখা গেছে গীর্জা পোড়ানো হচ্ছে বাইবেল পোড়ানো হচ্ছে খ্রীষ্টান মিশনারী ডাক্তারকে তার পুত্রসহ হত্যা করা হয়েছে। মুসলিম ব্যবসায়িকে খুন করা হচ্ছে। বাবরি মসজিদ ভাঙ্গা হচ্ছে। এবং বলা হচ্ছে যে, ভারতবর্ষে হিন্দুত্ব, হিন্দুস্থান হিন্দুরাষ্ট্র সবটাই এক। ভারতবর্ষের সংস্কৃতি, ভারতবর্ষের জাতীয়তা, ভারতবর্ষের ধর্ম হবে একটা। এটা হল হিন্দু সংস্কৃতি হিন্দু ধর্ম। এই যে ধর্মান্ধ মৌলবাদী আধিপত্য প্রতিষ্ঠা যারা করছেন তাদেরই দর্শনের মধ্যে বলা হয়েছে এই দেশে যারা হিন্দু নয় তাদেরকে সমস্ত অধিকার সারেণ্ডার করে তাদেরকে এইদেশে বসবাস করতে হবে। যেমন করেছিলেন হিটলার ইহুদিদের অধিকার এমনকি বাঁচার অধিকার পর্যান্ত কেড়ে নিয়েছিলেন। ভারতবর্ষে আজকে বলা হয়েছে দর্শনের শত্রু, সেই মুসলমান, সেই খৃষ্টান, কমিউনিস্ট এবং দলিতেরা। এই ভাবে যে আক্রমণ ফলে ভারতবর্ষের ধর্মীয় সংখ্যালঘু, নিম্নবর্গের মানুষ, গরীব মানুষ, সবচেয়ে খারাপ অবস্থায় আছে নারীরা, এবং সেই সম্পর্কেও বলেছেন সেটা একটা জাতীয় লজ্জা। রাজ্যপাল সেই জায়গাতেই আজকে কথাটা আনতে চেয়েছেন। এবং বলেছেন আজকে এখানে যে সন্ত্রাসবাদ দেখা যাচ্ছে, বিচ্ছিন্নতাবাদ দেখা যাচ্ছে এর মধ্যে একটা অতীতের বঞ্চনার লজ্জাজনক ছায়া যেন প্রস্ফুটিত হয়ে উঠেছে। কাজেই, এই অবস্থায় এখনো যদি সহানুভূতির সহিত এগুলিকে লক্ষ্য না করা হয় এবং সেটা বলা হয়েছিল ১৯৪৯ সালের ২৫ই নভেম্বর সেনট্রাল হলের মধ্যে যখন সংবিধান গ্রহণ করা হয় তখনই বলা হয়েছিল সেই ২৬শে জানুয়ারী ১৯৫০ সনে আমরা ভারতবর্ষের একটা সংঘাতময় জীবনে প্রবেশ করছি। যেখানে আমরা প্রত্যেককে রাজনৈতিক সমতা দেব। ওয়ান ম্যান ওয়ান ভোট ওয়ান ভেলু। কিন্তু আমরা আমাদের অর্থনৈতিক এবং আমাদের সামাজিক জীবনে আমরা কন্টিনিউয়াসলি ডিনাই করব ওয়ান ম্যান ওয়ান ভেলুকে। অর্থনৈতিক এবং সামাজিক অন্যায় এবং অসাম্যের মধ্যে যারা বলি হবেন তাদের হাতে এই গণতন্ত্রের একদিন ধ্বংস হয়ে যাবে। দে উইল ব্লু অব দি ষ্ট্রাকচার অব পলিটিক্যাল ডেমক্রেসি হুইচ ইজ বিল

ম, লেবারাসলি। এই সংবিধান সভা সভা এত কষ্ট করে দিনের পর দিন এই দেশের জন্য যে সংবিধান রচনা করল এবং যাকে বলা হচ্ছে ফাস্ট মেগনা কার্টা, ফাস্ট লিবার্টির মেগ্না কার্টা হিসাবে। সেটা ধ্বংস হয়ে যাবে। আজকে সেই জায়গাতে বলা হচ্ছে এই সামাজিক অন্যায় সামাজিক অবিচার ভারতবর্ষ একটা প্রতিবিপ্লবের ক্ষেত্র তৈরী করে দিচ্ছে। এবং বলা হচ্ছে যে সংরক্ষণ আধিবাসী তপশিলী জাতি, অনগ্রসর শ্রেণী মহিলাদের জন্য সেই সংরক্ষণের দাবী উঠে গেছে। এমন কি যারা ধর্মীয় সংখ্যালঘু তাদের জন্য সামাজিক জাষ্টিস সেটা চাকুরীতে তাদের অধিকারের প্রসঙ্গটা উঠে যাচ্ছে। এই সম্পর্কে রাষ্ট্রপতি মন্তব্য করেছেন যারা সুবিধা ভোগ করছে তারা এইসব নিয়ে হাসি ঠাট্টা করতে শুরু করেছে। এবং এখানটাই ভারতবর্ষের সাম্রাজ্যের মধ্যে প্রতিবিপ্লবকে কাউন্টার রিভিউলেশান যা নাকি এই সংবিধানকে ধ্বংস করবে এবং আরো মন্তব্য করা হয়েছে ভারতবর্ষের গ্রামের দিকে ক্রমশ ভোট বাড়ছে। নিম্নবর্গের মানুষ তাদের অস্তিত্বকে জাহির করার জন্য তারা সামনে আসছে। শহরের মধ্যে অভিজাত উচ্চবৃত্ত তাদের মধ্যে ক্রমশ ভোট কমে যাচ্ছে। তারা ক্রমশ এই গণতন্ত্র সম্পর্কে তাদের অনিহা বাড়ছে। এর অর্থ তারা চাইছেন যে একটা প্রেসিডেন্সীয়ার রাষ্ট্রপতি প্রধান সেন্টার সেই দিকে তারা যাচ্ছে। এবং এটাই একদিন, সেইদিন আতঙ্ক প্রকাশ করেছিল আমরা যে আজকে গভর্ণমেন্ট বাই দি পিপল, ফর দি পিপল, অফ দি পিপল, পেলাম কিন্তু ভয় এই ডেমক্রেটিভ কনষ্টিটিউশান চুরি হয়ে যেতে পারে এবং এই দেশে জাতপাত, ধর্ম বর্ণবাদী দলগুলি এদেশের সার্বভৌমত্বকে ধ্বংস করে দিতে পারে। কোন কারণে দীর্ঘদিন যাবৎ এই দেশের মানুষ গণতন্ত্রের অধিকার থেকে বঞ্চিত এবং বলা যেতে পারে যে প্রায় আড়াই হাজার বৎসর যাবং ভারতবর্ষের মানুষ গণতন্ত্রের সাধ তারা পায়নি। যারা প্রায় ২৫০০ হাজার বছর যাবৎ ভারতবর্ষের মানুষ গণতন্ত্রের স্বাদ তারা পায়নি নতুন অভিজ্ঞতা তাদেরকে এমন একটি জায়গায় নিতে পারে যানচ্ছত এটা গণতান্ত্রিক ভেতরে এটা স্বৈরতান্ত্রিক কোন কারণেই যদি এমন ঘটনা যে এই দেশে তারা হিন্দু নেই তাদেরকে তাদের নাগরিকত্বা তাদের প্রিভেইলেজ তাদের অস্তিত্বকে সারেণ্ডার করে এই দেশে থাকতে হবে। সেদিন বলা হয়েছে ইফ দেয়ার ইজ এনি লেগুন স্লাইট তাহলে ভারতবর্ষ ধ্বংস হয়ে যাবে। কাজেই, এই ব্যাপারটাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করেছেন, কাজেই আজকে যে গাঢ় গভীর অন্ধকার আমাদের গণতন্ত্রের বিরুদ্ধে, আমাদের স্বাধীনতার বিরুদ্ধে আমাদের অস্তিত্বের বিরুদ্ধে নেমে আসছে এ সম্পর্কে আমাদেরকে সজাগ এবং হুশিয়ার করে দিয়েছে রাজ্যপালের এই ভাষণের মধ্যে দিয়ে আজকে আমরা রক্ষা করার জন্য চেষ্টা করছি এর জন্য আমরা তপশিলীদের জন্য পশ্চাৎপদ শ্রেণীর জন্য অথবা সংখ্যালঘুদের জন্য তাদের শিক্ষার আরোও সুযোগ সুবিধা, তাদের জন্য ছাত্রাবাস তারা যাতে আই. এ. এস এবং আই. পি. এস এর জন্য কোচিং পায় এবং মেয়েদের জন্য আলাদা সেই ছাত্রী নিবাস কি মাইনরিটি কি ও. বি. সি এগুলো করছি। এখানে একটা প্রসঙ্গ উঠেছে রিজারভেশন সম্পর্কে। রিজারভেশন সম্পর্কে আমরা নিশ্চয়ই রতনবাবু যে প্রশ্ন তুলেছেন এটা আজকে গোটা ভারতবর্ষের সমস্ত পশ্চাৎপদ মানুষের নৈতিক দাবী অঙ্গীভুতভাবে আমরা এটাকে সমর্থন করি এবং যে সমস্ত বাধা বিপত্তি আছে এটাও আমাদের সংগ্রামের একটি এজেণ্ডা, আপনারাও সংগ্রামের এজেণ্ডা। আমি আশা করি অদুর ভবিষ্যতে মানুষের এই এসপিরেশন এটা পুনঃ হবে। এখান থেকে নৈতিকভাবে আমরা দূরে নই। নিশ্চয়ই সেই সংগ্রাম আপনারাও করবেন আমরাও করব, কিন্তু যে কথাগুলো বাধা

আছে এই ব্যবস্থার মধ্যে কাজেই সেটাই মাঝখানে বাধা হয়ে যাচ্ছে। কিন্তু আমরা লক্ষ্য করছি ভারতের সেই প্রধানমন্ত্রী বলেছে. যে সুপ্রিম কোর্ট তো প্রমোশনের মধ্যে রিজারভেশন যে কথাটা বাদ দিয়ে দিয়েছে অন্তত পক্ষে উচ্চশিক্ষার জন্য এদের শিক্ষার মান শিথিল করা যাবে না, এইটা আমি আটকাবো সংবিধান সংশোধন করে আমরা লক্ষ্য করছি, সুপ্রিম কোর্টও বলেছিল সিঙ্গেল পোষ্ট রোষ্টার মানা চলবে না। পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন যে, যেখানে সিঙ্গেল পোষ্ট আছে সেখানেও সংরক্ষণ চালু করতে হবে। এই জন্য সংবিধান পরিবর্তন করতে হবে! কাজেই, আজকে লক্ষ্য করছি এই রিজারভেশন অর্থাৎ যারা পিছিয়ে আছে তাদের অগ্রগতির জন্য তাদের কাছে আমাদের আর্থিক কমিটম্যান্ট রক্ষা করার দায়িত্ব, একটি ফোকান্ট পয়েন্ট হয়ে দাঁড়িয়েছে, কাজেই গোটা ভারতবর্ষের উগ্রপন্থীদের জন্য যে, সংঘাত. যে বিশ্বাস তার একটি ফোকান্ট পয়েন্ট হয়ে দাঁড়িয়েছে, রিজারভেশন কাজেই এই দিক থেকেই আমরা অনগ্রসর মানুষের নিজেদের জাতি, উপজাতি এবং গরীব মানুষের অগ্রসরের জন্য, কল্যাণের জন্য আমরা কর্মসূচী গ্রহণ করেছি রাজ্যপালের ভাষণের মধ্যে খুব সংক্ষিপ্ত আকারে তা আছে এই জন্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আমি সমর্থন করি। ধন্যবাদ।

মিঃ স্পীকার :— মাননীয় সদস্য বিজয় কুমার রাংখল।

:— মিঃ স্পীকার স্যার, দুইটা পয়েন্টের উপর গত ১১. ০২. ২০০০ইং তারিখে যে মাননীয় রাজ্যপাল এড্রেস করলেন তার উপর অনেক আলোচনা হলো এবং দুইটা বিষয়ের উপর আমি আমার ওপিনিয়ন দিতে চাই। যেখানে ত্রিপুরার জন্য এটা খুব ক্ষতি হবে। সেটা হলো ভলানটারী ভিলেজ ডিফেন্স পার্টিস, যে উনার ভাষণে এটা উল্লেখ আছে এখানে ওর্ডিনেন্স ২০০০ এটার ব্যাপারে ডিটরিরেশন অব ল এ্যাণ্ড অর্ডার এই সব ক্ষেত্রে এটা হয়। অবশ্য একটু পূর্বে অনাঃ এডুকেশন মিনিষ্টার উনি যে একটা সম্মান দিলেন আই এম অল মোষ্ট পারসোয়েড ২৫ শতাংশ ইফ অনাঃ মিনিষ্টার হেভ নট বীন ইন দ্যা ট্রেজোরী বেঞ্চ, আই উড হেভ বীন হিজ নাম্বার ওয়ান এনি ওয়ে এই ব্যাপারেই এখানে একটা রেফারেন্স আনতে চাই যে গর্ভমেন্ট অব ত্রিপুরা একটি গেজেট আছে যেখানে স্পেশাল টাস্ক ফোর্স এটা ২৪. ১২. ১৯৯৯ইং এই গেজেট পাবলিসড হয়।

এখানে আছে, Despite the pressnos of various central and state forces forcombing insurgency in the state, তারপর এখানে, special task force order and notification by the govt. treasury etc, special task force for counter insurgencey operation constitution of order issue. এটা আমার মনে হয় খুবই ষ্ট্রং এনাফ। জানিনা এটা ইফেক্টিভ না ইনপ্র্যাকটিস কিনা, এখানে কুইক রি-এ্যাকশান টিম, এটা খুব সাংঘাতিক একটা ফোর্স যেটা এ্যাটেম্পট নেওয়া আছে এবং তাদের এখানে লেখা আছে যে, The personnel for this unit shall generally be drawn from the T S R, T S R battalion থেকে আনা হবে, কাজেই এখানে অনেক কিছু আছে যেটা আমার মনে হয় এই যে ভলান্টারী ভিলেজ ডিফেন্স পার্টিস, এটা যদি চালু হয়ে থাকে, এখানে অনেক অপজিশান মেম্বাররা আছেন

অনেকে এখানে বলেছেন, ঐটা আমি সাপোর্ট করি যেহেতু এটা কোন এক কারণে বিশৃংখলা সৃষ্টি করতে পারে তাদেরকে অস্ত্র দেওয়া হবে, এটা আমি শহরতলীতে হউক গ্রামাঞ্চলে হউক এটা চলবে। এটা ডিরেকটলী ইনডিরেকটলী অস্ত্র মানুষকে দেওয়া হবে, এটা হবেই আমার মনে হয়। কোন রাজ্যে নর্থ ইস্টে আমি দেখিনা যে এই ধরনের যে ভলান্টারী ডিফেন্স ফোর্স আছে এবং কাউন্টার ইনসারজেনসীতে এটা আসবেই, বরংচ এটা এখানে যেটা গেজেট নোটিফিকেশান এটা ইস্যু আছে. তাদের ইন্সুরেন্স কভারেজ আছে. টাকা-৫'৫ লক্ষ। যদি তাদের এক্সিডেন্ট হয়, ইন্ দ্যা ইভেনচুয়েলী অব অর পারমানেন্ট ইন্ ভেলিডেশান লিডিং টু ডিস্চার্জ ফ্রম সার্ভিস এণ্ড দ্যা প্রিমিয়াম শেল বি পেইড বাই দ্যা স্টেট গভর্ণমেন্ট। অনেক কিছু সেখানে ইনসেনটিভ দেওয়া আছে স্পেশাল টাস্ক ফোর্সে আমার মনে হয় এটা স্ট্রং এমাফ, যারজন্য এখানে রাজ্যপাল মহোদয় উনি এখানে উল্লেখ করলেন, যে এই ভিলেজ ভলান্টারী ডিফেন্স পার্টি এটা এখন অভিন্যান্স প্রয়োজন আছে এটা আমি বিরোধিতা করি এবং এটা আমার মনে হয় যখন চালু হবে ইফেক্টিভলী ইট উইল বি কন্ট্রোল বাই দ্যা আই. জি. ল-ইন অর্ডার, কিন্তু এটা গ্রামের লেভেলে ও. সি কিংবা এস আই কিংবা কোন একজন পুলিশ অফিসার কন্ট্রোল করবেন এবং তাদের সমস্ত ডিউটি উনি ডিটেইল করবেন। তার মানে এটা স্বাভাবিকভাবে যারা ক্ষমতায় আছেন তাদের পক্ষে এটা যাবে এটা সোজা কথা। অনেকে অস্বীকার করতে পারেন কিন্তু এটা হবে। তার পরে যখন তারা ডিউটিতে যাবে তারা এতে ওয়েল ট্রেইনড হবে না সময় মত পুলিশ বা সি. আর. পি. এফ. আর সঙ্গে যাবে তাদের উপর আবার টার্গেট করা হবে, এইভাবে পুলিশের ইনফর্মার ডিফেন্স ফোর্সের ইনফর্মার করজন ট্রাইবেল এখন নিখোঁজ তাদেরকে পিক্ আপ করা হয় এই ইনসারজেন্সীর আউট সিটের দ্বারা তাদেরকে এখন কোন জায়গায় পাওয়া যায় না। এইভাবে যখন মনে হয় যখন হবে তখন সার্চিং আরম্ভ হবে, তখন কি ভা হল আইডেন্টিফাই করা যাবে না. মানুষকে গ্রেপ্তার করা প্রয়োজন হবে; এইভাবে জিনিসটা শেষমেশে নিরীহ মানুষ কিংবা যারা দুর্বল, এডমিনিষ্ট্রেটিভলী যারা নিজেকে ডিপেণ্ড করতে পারে না তাদের উপরে যাবে এবং এটা আমাদের সমাজে একটা কার্স হবে। এইভাবে মনে হয় যখন হবে তখন স্ক্রেচিং আরম্ভ হবে। তখন ক্রেশনেস কারলে আইডেন্টিফাইড করা যাবে না. মানুষকে গ্রেপ্তার করা প্রয়োজন হবে। এইভাবে জিনিসটা শেষে একটা নিরীহ মানুষ কিংবা দুর্বল অ্যাডমিনিস্টেটিভলি যারা নিজেকে ডিপেণ্ড করতে পারে নাই তাদের উপরে যাবে। এবং এটা আমাদের সমাজে একটা অভিশাপ হয়ে দাঁড়াবে। দ্বিতীয়ত হলো এই যে রেস্টোরেশন অব্ ট্রাইবেল রাইটস অব্ ল্যাণ্ড. এইখানে ল্যাণ্ডলেস এ্যাণ্ড হোমলেস ফ্যামিলিস এই সবটা। এই ব্যাপারে ট্রাইবেলদের যেগুলি অর্ডার ইস্যু আছে ফিজিক্যাল রেষ্টোরেশনের জন্য এখানে গভর্ণরের ভাষণে কোন উল্লেখ নেই। আর যেগুলি লিগেল রেষ্টোরের অর্ডার আছে সেগুলি যাতে ফিজিক্যাল রেষ্টোর হয়, এটারও কোন উল্লেখ নেই। আর লাষ্ট পয়েন্ট হল এই ল্যাণ্ডের ব্যাপারে যখন আমাদের অ্যাডভাইজারী কমিটি ষ্টেইট লেভেলে এখানে এই পাবলিসিটি দেওয়া হয় সেল পারমিশন দেখা হোক। সেল পারমিশনের পজিশন আছে অনেকেরেই তিন বছর আগে অ্যাপ্লিকেশন দেওয়া আছে এইগুলি এখনও কনসিডার করা হয়নি। আর যেগুলি সেল পারমিশনের উপযুক্ত আছে সেইগুলিও দেওয়া হচ্ছে না। কিন্তু আর, মনে হচ্ছে এই সমস্ত ব্যাপারটাই স্টপ হয়ে আছে। এটা স্টপ না করে লেজিসলেশন প্রয়োজন হলে টু দিজ এফেক্ট ইফ লেজিসলেশন ইজ ব্রট ইট উইল বি দ্যা বেষ্ট।

কারণ অ্যাণ্ড ডিসপুট এইখানে আমাদের অনেক বেশী, ডিসপুট হয় মিস অ্যাণ্ডারষ্টেণ্ডিং হয়। অন্য ষ্টেইটে যে রকম আছে যেখানে ট্রান্সফারের কেস পারমিশন হয়ে থাকে না। যদি সরকার মনে করে তবে রাজ্য সরকার তা করতে পারে। কিন্তু যেখানে অর্ডারের অপ্রভিজন আছে এইগুলি যাতে একনসিডাইড করা হয়। অনেক এপ্লিকেশন আছে এটা এক বছরে বা দেড় বছরে এটার পারমিশান দেওয়া হয়। কিন্তু অনেক ক্ষেত্রে তিন চার বছরের পারমিট দেওয়া হয় না। এইভাবে চারটি গুকোপেশন আছে, এবং শহরেও আছে এই রকম। কাজেই, আমার মনে হয় এই বিলের উপরে রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই। এই বিষয়টা আমরা কিছুতেই মানতে পারি না। এই সব বিষয়গুলো যদি রাজ্য সরকারের তরফ থেকে বলে তখনই আইডোলজিকেলী এটা ওপোজড্ করব কিংবা সাপোর্ট করব এটা হলো আলাদা কথা। যেখানে স্পেসিফিক ভাবে আছে এটা তো আমরা সমর্থন করতে পারি না। কাজেই, এই দুইটার উপরে আমাদের ট্রেজারী বেঞ্চের সরকারের কাছে অনুরোধ আপনারা যাতে এটা বিবেচনা করেন, আমার মনে হয় আমাদের রাজ্যের পক্ষে ভাল হবে। না হলে আমার মনে হয় উই আর ইনভাইটিং অব্ মোর এ্যাণ্ড মোর প্রবলেম ইফ উইল গোজ টু আওয়ার লাইফ অলসো। কারণ এই যে ভ্যালান্টারী ভিলেজ এটা আমরা কোন দিন করি নাই, করতে গেলে দেখা যাবে অনেক সমস্যা। যখন রিক্রুটমেন্ট হবে এবং তারা অ্যাকসনে যাবে তখনই তাদেরকে ভাল প্রশিক্ষনও করা হবে না তখন তারা ভিক্টিম হবে কিংবা নির্দোষ নিরীহ মানুষ রাজনৈতিকভাবে শিকার হবে। কাজেই, এইভাবে যদি চলতে থাকে আমার মনে হয় একটা গণ্ডোগোল হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

মিঃ স্পীকার :— মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় বলুন।

শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :— মাননীয় অধ্যক্ষ মহোদয় আমাদের এই অধিবেশনের শুরুর দিনে, মাননীয় রাজ্যপাল এই নতুন বৎসরের প্রথম অধিবেশনকে সামনে রেখে যে ভাষণ এখানে উপস্থিত করেছেন, তাঁর প্রতি কৃতজ্ঞতার নিদর্শন হিসাবে তাঁকে ধন্যবাদ জানাই। আর মাননীয় সদস্য শ্রীকেশব মজুমদার যে প্রস্তাব এখানে এনেছেন আমি এটা সমর্থন করে কয়েকটি প্রাসঙ্গিক বিষয় এই ভাষণের মধ্যে আছে তা বলার চেষ্টা করব এই সংক্ষিপ্ত সময়ের মধ্যে। তার আগে এটা স্বাভাবিক যে সরকার পক্ষ তাদের একটা নিজস্ব দৃষ্টিভঙ্গী আছে এবং এই দৃষ্টিভঙ্গী হচ্ছে একটা দার্শনিক অবস্থান। প্রতিপক্ষে যারা আছেন বিরোধী আসনে তারাও বিরোধিতা করেছেন। তাদের নিজস্ব একটা দার্শনিক অবস্থান থেকে রাজনৈতিক অবস্থান থেকে এবং শ্রেণীগত, স্বার্থগত অবস্থান থেকে। কাজেই, এর মধ্যে একটি সংঘাত আছে। আছে বলেই তো পক্ষ এবং বিপক্ষ স্বাভাবিক কারণে সব ব্যাপারে আমরা একমত হব এটা নিশ্চয়ই দুই পক্ষের কেউই আমরা প্রত্যাশা করিনা। কিন্তু তার মধ্যে কিছু কিছু বিষয়ের মধ্যে একমত হতে পারি কিনা তার চেষ্টা আদি অনাদি কাল থেকে চলেছে এবং এখনও চলছে এবং আগামী দিনেও চলবে। কিন্তু এরপরেও আমি আলোচনায় প্রবেশ করার আগে যেটা বলতে চাইছি যে, বাস্তবতাটি স্বীকার করে নিও। মাননীয় রাজ্যপালের যে প্রদত্ত ভাষণ তাকে ভিত্তি করে আমাদের বিরোধী আসনে উপবিষ্ট যে সমস্ত মাননীয় সদস্যরা সরকারের বিভিন্ন দপ্তরের কাজকর্ম সম্পর্কে তাদের যে অভিজ্ঞতা এবং অভিজ্ঞতা নিজেদের অবস্থানগত দিক থেকেই তোলে ধরতে গিয়েই ত্রুটি দুর্বলতা ধরবার চেষ্টা করেছেন এবং এইগুলো সংশোধনের দাবি জানিয়েছেন। আমি আমার নিজের দপ্তরসহ আমাদের মন্ত্রীসভার বিভিন্ন দপ্তরের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়রা যারা বিভিন্ন দপ্তর দেখছেন তাদেরকে আমি অনুরোধ করব যে সত্যি যদি এই সমালোচনার মধ্য দিয়ে পরীক্ষা করে দেখা যায় যে বিরোধীদলের মাননীয় সদস্যারা যে প্রসঙ্গটি এখানে উপস্থিত করেছেন তাতে জনগণের বড় অংশের অসুবিধাই হচ্ছে। উনাদের পরামর্শ যা প্রস্তাব গ্রহণ করলে পর জনগণের বৃহত্তম অংশের কল্যাণ হবে। সুবিধা নিশ্চয়ই সেই জায়গায় আমাদের এই ত্রুটি এবং দুর্বলতা দূর করার ক্ষেত্রে উদ্যোগী ভূমিকা গ্রহণ করতে হবে। এটা যদি আমরা গ্রহণ করতে না পারি তাহলে সংসদীয় গণতন্ত্রের যে জীবনীশক্তি এটা ক্ষয়প্রাপ্ত হবে। এটা এমনি অনেক বেশী ক্ষয় হয়ে গেছে। তাতে নিশ্চয়ই আরো বেশী ক্ষয় হয়ে যেতে সুযোগ করে দেওয়া ঠিক হবে না। এটা শাসকদল এবং বিরোধী দলের সম্মিলিত গঠনমূলক প্রচেষ্টার মধ্য দিয়ে তাকে একটা জায়গায় আটকাতে হবে। এই কথা বলে যেই বিষয়টি সম্পর্কে বলতে চাইছি মাননীয় রাজ্যপালের এই ভাষণের মধ্য দিয়ে আন্তর্জাতিক এবং জাতীয় ক্ষেত্রে বিরাজমান যে সমস্ত দণ্ড এবং সংঘাতগুলো এর মধ্যে থেকে বিকাশমান যে ইতিবাচক এবং নেতিবাচক প্রবণতাগুলোর সেইগুলোর পরিস্ফুটন ঘটছে এবং যার দ্বারা প্রত্যক্ষ ও পরোক্ষভাবে ছোট রাজ্য হলেও আমাদের ত্রিপুরা কোন না কোন ভাবেই প্রভাবিত হচ্ছে এবং এরই প্রেক্ষাপটে দাঁড়িয়ে তিনি আমাদের যেমন কিছু বিষয়ে সতর্কতঃ করে দেওয়ার চেষ্টা করেছেন যে, এইগুলো ক্ষতি হয়ে যেতে পারে মানুষের, সভ্যতার এবং সমাজের। কাজেই, এইগুলোর বিরুদ্ধে আমাদের ঐক্যবদ্ধভাবে দাঁড়াতে হবে। আবার সম্ভাবনার যে দিকগুলো, সেগুলো সম্পর্কে আলোকপাত করার চেষ্টা করেছেন খুব সংক্ষেপে হলেও যেগুলোকে বিকশিত করার জন্য যেগুলো মানুষের কল্যাণের সাথে সম্পর্ক যুক্ত, আমাদের মধ্যে যাতে বিরোধ বিষমবাদীতাই থাকুক আমরা যাতে এই প্রশ্নে ঐক্যবদ্ধভাবে অগ্রসর হওয়ার চেষ্টা করি। কারণ ঔপনিবেশিকতাবাদ আমরা তার শিকার ছিলাম পৌনে দুইশত বছর। আমরা পরাধীন ছিলাম। তার কি যন্ত্রণা। ব্যক্তিগতভাবে হয়ত আমার পক্ষে এটা উপলব্ধি করা কঠিন। কারণ আমি স্বাধীন ভারতবর্ষে জন্মগ্রহণ করেছি। কিন্তু আমাদের দেশের বিরাট অংশের মানুষ এতে নির্যাতিত হয়েছে, নিপীড়িত হয়েছে এবং এটা ঘটনা বিগত বিংশ শতাব্দীর সবচেয়ে বড় সাফল্য যদি একটা হয় সেটা হচ্ছে ঔপনিবেশিকতাবাদের অবসান। কিন্তু যে ফর্মে এটা ছিল এই ফর্মটা নাই। এখন এটার নতুন কায়দা শুরু হচ্ছে। সাম্রাজ্যবাদ তাদের আধিপত্য বিস্তার করার জন্য এরা নতুন কায়দা নিচ্ছেন এবং তাদের লক্ষ্য হচ্ছে অর্থনৈতিক থেকে আধিপত্য বিস্তার করা, তার জন্য আন্তর্জাতিক যে অর্থ লগ্নীকারী সংস্থা, আন্তর্জাতিক মনিটারিং ফাণ্ড, বিশ্বব্যাংক এবং ডব্লিও. টি. ও এই যে সংগঠনগুলি এদেরকে সামনে রেখে সাম্রাজ্যবাদী শক্তি এবং তাদের যে প্রধান পাণ্ডা মার্কিন সাম্রাজ্যবাদ এরা যে উন্নয়নশীল দেশ এবং যাদেরকে আমরা তৃতীয় বিশ্বের দেশ বলে বলতে অভ্যস্থ এর মধ্যে ভারতবর্ষও পড়ে। এই দেশগুলির যে স্বাবলম্বী হওয়ার ক্ষেত্রে প্রবণতা প্রচেষ্টা। কিন্তু কতগুলি তাদের যে দুর্বলতা এগুলি থেকে তারা বেরিয়ে আসতে পারছে না। এই মাঝখানের যে দ্বন্দ্ব এই দ্বন্দ্বের সুযোগ নিয়ে তারা এই তিনটা পজিশানকে সামনে রেখে আমাদের কাজটাকে পিছিয়ে নেওয়ার চেষ্টা হচ্ছে। এটা খুব বিপদজনক, এটা কোন দলীয় ব্যাপার নয়। আজকে অধিকাংশ মানুষই ক্রমশঃ উপলব্ধি করতে শুরু করেছেন। এবং বিশ্বের উন্নত দেশগুলিতে শ্রমজীবি মানুষ যারা, যারা রক্ত ঘাম ঝরিয়ে উপার্জন করেন এবং বেঁচে থাকার জন্য চেষ্টা করছেন। কিন্তু তারা এটা

মর্মভাবে উপলব্ধি করে এই সমস্ত প্রতিষ্ঠানগুলি বিভিন্ন সভা কমিটি সম্মেলনের সামনে তারা প্রবল প্রতিবাদ এবং বাধার প্রাচীর তৈরী করার চেষ্টা করছেন। কাজেই, এই জায়গায় দাঁড়িয়ে আমাদের দুর্ভাগ্য হচ্ছে সংস্কার হচ্ছে বর্তমানে আমাদের দেশের শাসন ভার যাদের কাছে গেছে তাদের প্রধান শক্তি সেই শক্তিসমূহ তারা চব্বিশটা দল নিয়ে গঠিত সরকার। কিন্তু চব্বিশটা দলের শক্তি এক রকম নয়। এখানে প্রধান শক্তি বি. জে. পি আমরা সাম্রাজ্যবাদ বিরোধী, আমাদের ঐতিহ্য ভারতীয়। তারা এই ঐতিহ্যটাই ভুলিয়ে দেওয়ার চেষ্টা করছেন। এবং এটা ঘটনা আমাদের দেশ স্বাধীন হওয়ার পর প্রথম দিকে আমাদের দেশের সরকারের পররাষ্ট্র নীতির ক্ষেত্রে কিছু দুর্বলতা ছিল। কিন্তু স্বল্প সময়-এর ব্যবধানেই জনগণের যে মেজাজ এবং সাম্রাজ্যবাদ বিরোধিতার ক্ষেত্রে তার যে ভূমিকা এটা বলা যায়। যখন এই ত্রুটিপূর্ণ অবস্থান নিতে শুরু করেছিল আমাদের স্বাধীন দেশের সরকার প্রথম দিকে, তার বিরুদ্ধে বলতে শুরু করতেন। ফলে সরকারও উপলব্ধি করছিলেন যে, না এরমধ্যে দিয়ে তো আসলে তারা সদ্য স্বাধীনতার সংগ্রামের মধ্যে দিয়ে বেড়িয়ে এসেছেন, তারা নিষ্ক্রিতি করছেন। তারাও চাইছিলেন আমাদের দেশের সমৃদ্ধি ঘটুক। তারা চাইলেন যে এর মধ্যে হবে না, তারা শিফট করলেন। এবং বলা যায় এর মধ্যে বিভিন্ন দলের অবস্থান থাকলেও আমাদের দেশের পররাষ্ট্র নীতি সম্পর্কে মোটামুটিভাবে আমরা একটা জায়গায় সড়ে এসে দাঁড়িয়ে গিয়েছিলাম। সেই জায়গাটার মধ্যে এখন চাক্ষুস আসছে। এটার পেছনে মূল কারণ হচ্ছে সাম্রাজ্যবাদী বিশেষ করে মার্কিন সামাজ্যের প্রতি বর্তমান শাসক যে জোটের প্রধান শক্তি তাদের যে দুর্বলতা স্যাট গিলটি টুওয়ার্ডস অ্যামেরিকান ইন্টেলিজেন্স, নট অনলি অ্যামেরিকান ইন্টেলিজেন্স এবং এর থেকে আমরা লক্ষ্য করছি যে নীতিগুলি এখানে থেকে বেড়িয়ে আসছে। তারা যে শ্লোগান দিয়েছেন। বিশেষ করে দ্বিতীয় বিশ্ব যুদ্ধের পর এই পৃথিবীর অর্থনৈতিক, রাজ্যের যে মানচিত্রের মধ্যে পরিবর্তন ঘটে, সমাজতান্ত্রিক যে ব্যবস্থা সেটা সংহত হওয়ার চেষ্টা করে। যদিও ২য় বিশ্বযুদ্ধে সবচেয়ে উপকৃত হয়েছেন মার্কিন সাম্রাজ্যবাদ তার কোন ক্ষয়ক্ষতি হয়নি, তারা যুদ্ধ লাগিয়ে অন্য দেশকে দুর্বল করার চেষ্টা করছেন। এরফলে নিজেরা সমস্ত শক্তিটাকে সংহত করেছে। মার্কিন সাম্রাজ্য জাপানে এ্যাটম বোম ফেলবার কোন দরকার ছিলনা। তারা চেয়েছিলেন তাদের শক্তি জাহির করে দেবার জন্য ভয় পাইয়ে দেবার জন্য যার ফলে তারা এই জিনিসটা করেছে। দ্বিতীয় বিশ্ব যুদ্ধে সোভিয়েত সমাজতান্ত্রিক শত্রু পক্ষকে কাবু করে রাখা সম্ভব হয়েছিল কিন্তু বিভিন্ন কারনে যখন সোভিয়েত রাষ্ট্র সমাজতান্ত্রিক রাষ্ট্রের জন্য পরে গেল তখন ইউরোবেরার ওয়ার্ল্ডের এরাই সবচেয়ে বেশী মাথা চারা দিতে শুরু করেছে। যদিও এটা হবার কারণ সাম্রাজ্যবাদী শিবিরের মধ্যে বিভিন্ন দ্বন্দ্ব শুরু করছে। কিন্তু তা সত্বেও এই সমস্ত বাস্তব থেকে আমাদের দেশের বর্তমান সরকারের অভিজ্ঞতা থেকে নেওয়ার শুরু করছেন না করে তাদের উপর নির্ভরশীল হচ্ছে। এবং এখানে এরা এই বিশ্বায়নের শ্লোগান দিয়েছেন গ্লোবোলাইজেশন, লিভারলাইজেশন ও প্রাইভেটাইজেশন গ্লোবোলাজেশন ইতিবাচক যদি অর্থ হয় এতে আপত্তি করার কারণ নেই। সমস্ত পৃথিবী আমরা একটা পরিবার, এটা আপত্তি করার কারণ নেই আসলে এই গ্লোবোলাইজেশান শ্লোগান এসছে বিশ্বের একচেটিয়া পুঁজি মালটিনেশনাল করপোরেশন সাম্রাজ্যবাদী শক্তি পৃথিবীর সাত থেকে আট বুনিয়াদি ধনতান্ত্রিক যে দেশ যারা সমস্ত পৃথিবীতে কনট্রোল করার চেষ্টা করছে। এবং যাদের লক্ষ্য হচ্ছে অল্প এই কিছু ধনী পরিবার স্বার্থকে রক্ষা করা। কাজেই, সেইদিক থেকে এই গ্লোবোলাইজেশন সমর্থন করা যায় না।

কিন্তু আমাদের দেশের বর্তমান সরকার তারা এই জিনিস উপলব্ধি করতে চাইছেন না। সমস্ত পৃথিবী আমরা একটি পরিবার। এতে আপত্তি করার কিছু নেই। কিন্তু গ্লোবেলাইজেশনের স্লোগান এসেছে বিশ্বের একচেটিয়া পুঁজিপতি, সাম্রাজ্যবাদীর স্বার্থে পৃথিবীর ৭/৮টি ধনবাদী দেশ যারা সমগ্র পৃথিবীকে কনট্রোল করছে এই রকম কিছু ধনিক পরিবারের স্বার্থরক্ষা করার জন্য। কাজেই, গ্লোবেলাইজেশনের স্লোগান সমর্থন করা যায় না। কিন্তু আমাদের দেশের বর্তমান সরকার এই জিনিসটা উপলব্ধি করতে পারছেন না তা নয়। তাঁরা বুঝতে চাইছেন না একটি ছোট্ট অংশের স্বার্থরক্ষা করার জন্য। আমাদের দেশের স্বাধীনতার যে স্বপ্ন এবং এ সম্পর্কে সংবিধানের প্রাসঙ্গিক অংশ পাঠ করে আমাদের মাননীয় শিক্ষামন্ত্রী তা বলার চেষ্টা করেছেন। মাননীয় রাষ্ট্রপতি তা স্মরণ করিয়ে দিতে চেয়েছেন। আমরা গোটা জাতি হতাশায় ভুগছি তা ভাবলে ভুল হবে। ১০ থেকে ১৫ ভাগ দারুণ খুশী। স্বাধীনতা সংগ্রামের নির্যাস তারাই ভোগ করছে। তাদেরকে আরো খুশী কি করে করা যায় তারজন্য চেষ্টা চলছে। এরা ভারতবর্ষের বাজার নিয়ে খুশী না। তারা আন্তর্জাতিক বাজারে ঢুকে যেতে চাইছে। আন্তর্জাতিক বাজারের অন্য যারা খরিদদার তাদের ভারতবর্ষের বাজারে ঢোকার জন্য এই লিবারাইলেজেশন, গ্লোবেলাইজেশন। এটা না করে উপায় নেই। ফলে সামগ্রিকভাবে আমাদের বিপদগ্রস্ত করে দিচ্ছে। তাঁদের জেদের ফলে আমাদের কোথায় নিয়ে যাচ্ছে। মাননীয় রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণের দ্বিতীয় ও তৃতীয় প্যারায় খুবই গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করার চেষ্টা করেছেন। এগুলি বাদ দিয়ে তো ত্রিপুরার আলোচনা করা যাবে না? আজকে আমরা কি দেখছি? নূতন সরকার আসার পর চারমাসে, ভোট শেষ হলো, গোণা আরম্ভ হল না, মাঝখানে ৯০টি পার্সেন্ট ডিজেলের দাম বাড়িয়ে দিলেন। যখন দাম বাড়ালেন তখন তারা সরকারেও বসেনি। এটা কি করে দিলেন? আজকে সকালে আমরা এখানে আলোচনা করেছিলাম, স্বাদেশিকতার ব্যাপারে। কেহ গ্রাম স্বরাজের কথা বললেন। গ্রামকে শক্তিশালী করার কথা বললেন। কেহ বললেন, গ্রাম জাগলে ভারত জাগবে। আর সেই গ্রামের উন্নয়নের জন্য যে দপ্তর, তার যে বাজেট সেই বাজেটের উপর আঘাত আসল। কেন্দ্রীয় সরকার টাকা কমালেন। তার ফলশ্রুতিতে আমাদের রাজ্যগুলি দারণভাবে বিপন্ন হয়ে পড়েছে। কেন্দ্রীয় সরকার বললেন, ভর্তুকি দিলে আর চলবে না। ভর্তুকী বন্ধ করতে হবে। একটা কল্যাণকামী রাষ্ট্রের সব নাগরিক সমান শক্তিশালী নয়। সরকার স্বীকার করেছেন, আমাদের দেশে শতকরা ৫০ ভাগ লোক দারিদ্র সীমার নীচে। এই সংখ্যা সঠিক নয়। আরো বেশী হবে। ৫০/৬০ ভাগ হলেও তাদের যে সমস্যা এই সমস্যা সমাধান করার ক্ষমতা তাদের নেই। তাদের সমস্যার সমাধান সরকারকে করতে হবে। যারা পারেন সমস্যার সমাধান করতে তাদের সুযোগ দেওয়ার দরকার নেই। যারা পারেন না, তাদের সুযোগ দিতে হবে। এদের জন্য সস্তা দামে চাল, ডাল, তেল, গম নুন দিতে হবে। এ জায়গায় দাঁড়িয়ে আমরা লক্ষ্য করছি, বলছেন, ভর্তুকী বন্ধ করতে হবে। চাল, ডাল, নুন, গম বেশীদিন দেওয়া যাবে না বলছেন। কেরোসিনের দাম বাড়াতে হবে বলেছেন। আমি শুনছিলাম কৃষির কথা বলতে গিয়ে মাননীয় সদস্য নগেন্দ্র জমাতিয়া মহোদয় উদারীকরণের কথা বলেছেন। তিনি বলেছেন, কৃষির ক্ষেত্রে আমরা বিশ্বে বাজার দখল করতে পারি। ঠিকই তো। আমাদের দেশের কত জমি কাজে লাগাতে পারছি না। সে জমি কাজে লাগাতে হলে ভাল সেচের দরকার, ভাল বীজের দরকার, ভাল সারের দরকার। আমাদের দেশের কৃষকরা কতটা জমিতে কতটুকু সার

ব্যবহার করতে পারে? তা সত্ত্বেও সেই সারের উপর ভর্তুকী কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিয়েছেন অনেক দিন আগে। কারখানা যেটুকু দিত, তার উপরও ছুরি চালাতে চাচ্ছেন। তাহলে কি করে হবে? এই জায়গায় দাঁড়িয়ে আমি আরো বলতে চাই, পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত হচ্ছে, খালি পদ পূরণ করা যাবেনা নতুন পদ সৃষ্টি করা যাবে না, এবং এখন যে এমপ্লয়ীস ট্রেংনথ আছে তা থেকে গ্রেজুয়েলি টেন পার্সেন্ট কমাতে হবে। অথচ এই সিদ্ধান্ত নিয়ে সরকার সার্কুলার দিচ্ছে রাজ্য সরকারকে, এবং উপদেশ দিচ্ছে, (আমাদের নয়, আমরা ওভার ড্রাপটে যাই নি। এখনও একম স বাকী আছে) আণ্ডার-ট্যাণ্ডি-এ যেতে যে ওভার ড্রাপ্টে বেতনের ব্যবস্থা করতে হলে এই মৌতে সই করতে হবে। মৌ কি? খালি পদ পূরণ করা যাবে না, নতুন পদ সৃষ্ট করা যাবেনা, টেন পার্সেন্ট স্ট্রেংনথ কমাতে হবে। সাংঘাতিক ঘটনা? আবার এর আগে বলছেন, বছরে ২ কোটি চাকুরী দেবেন। কারখানা বন্ধ, নূতন পদ সৃষ্টি করা যাবে না, খালি পদ পূরণ করা যাবে না, চাকুরী কেহ দিতে চাইলে বলছেন নিজেরা টাকার ব্যবস্থা করুন। হাও পসিব্‌ল? কোথায় নিয়ে যাচ্ছেন আমাদের? তাছাড়া, এখানে রাজ্যগুলির ক্ষমতাতো এমনিতেই কম। ট্যাক্সের বড় অংশ কেন্দ্র নিয়ে যায়। ৭৫ ভাগের বেশী কেন্দ্র নিচ্ছে। ২৫ ভাগও রাজ্যকে দেয় না। শতকরা ৭৫ ভাগ রাজ্যগুলিকে দিন তার ১০/১৫ ভাগ কেন্দ্রের হাতে রাখুন। কারণ রাজ্য সরকারগুলিতো মানুষের অভাব অভিযোগগুলি সবার আগে পেস করছে। কিন্তু সেটা তারা শুনছে না। স্মল সেভিং থেকে টাকা যেটা জমা হয় তার ৭৫ ভাগ টাকা রাজ্য সরকার খুব কম সুদে এবং দীর্ঘ মেয়াদী সুদে পায় এবং সেটা রাজ্য সরকারগুলি উন্নয়ন মূলক কাজে লাগায়। এই স্মল সেভিংস এর সুযোগটা যারা নাকি টাকা জমায় গত দেড় বছর ধরে দেখা গেছে কেন্দ্রীয় সরকার বার বার কমিয়ে দিয়েছেন। আরও বিপজ্জনক হলো কৃষকরা যখন ধান উঠে তখন তারা টাকা জমায় এবং এই সময়েই কেন্দ্র এটা বন্ধ করে দেন। যার ফলে রাজ্যগুলি দারুণভাবে ক্ষতিগ্রস্থ হয়। এটা শুধু আমরাই প্রতিবাদ করছি তা না, দেশের এডভান্স যে সমস্ত স্টেটগুলি আছে তারাই এটার প্রতিবাদ করছেন। কাজেই, এই যে বিষয়গুলি, পাশাপাশি আন ইভেন যে ডেভেলাপমেন্ট এটা দূর করার জন্য এবং ইনফ্রাস্ট্রাকচারাল ডেভেলাপমেন্টের জন্য সাহায্য করার কোন ব্যবস্থা নেই। বিশেষ করে তপশিলী জাতি, তপশিলী উপজাতি, ও. বি. সি এবং সংখ্যালঘু শ্রেণীর যে সমস্ত মানুষ আছেন তারা এমনিতেই পিছিয়ে পড়ে আছেন, আবার অন্যদিকে তারা সামাজিকভাবে কুসংস্কারে আক্রান্ত হচ্ছেন। এই জায়গা থেকে তাদেরকে বেড় করে আনতে হলে জাতীয় প্রীতি থাকা দরকার। এখানে কিছু কিছু স্টেটমেন্ট ছিল, কিন্তু এগুলি কোন পারপাস সার্ভ করে নি। আবার আর্থিক দিক থেকে কোন কর্মসূচী বা নীতি গ্রহণ করা হচ্ছে না। আমরা লক্ষ্য করেছি দিকে দিকে এর প্রতিবাদ ধ্বনিত হচ্ছে। এল. আই. সি বন্ধ করে দিচ্ছে এবং বেসরকারী মালিকদের হাতে তুলে দেওয়ার চেষ্টা হচ্ছে। পাবলিক আণ্ডার টেকিংস এর ক্ষেত্রে ১৩টা লাভজনক কিন্তু এটাও বেসরকারী মালিকদের হাতে তুলে দেবার চেষ্টা হচ্ছে। ব্যাংক থেকে যারা কোটি কোটি টাকা ঋণ নিয়ে পরিশোধ করছেন না তারাও বলছেন স্কীমটাকে বন্ধ করে দেবার জন্য। অদ্ভুত ঘটনা। এই জায়গায় দাঁড়িয়ে এখন প্রতিবাদ হচ্ছে। চারমাস আগে যারা দিল্লীতে বি. জে. পিকে ভোট দিয়েছেন লাষ্ট পার্লামেন্টারী ইলেকশানে, এল. আই. সিতে রেগুলেটরী বিল যখন পাস হয়, সি. আই. এ তখন কনফারেন্স করছে। দিল্লীতে বয়েক লক্ষ মানুষ তখন প্রতিবাদ করেছিলেন। দিল্লীতে বি. জে. পি তো একটি মাত্র আসন বাদে বাকী সবগুলিতেই

জিতেছে। সেখানেতো ত্রিপুরা, পশ্চিমবঙ্গ বা কেরেলা থেকে লোক যায়নি, সেখানে হয়তো পাঞ্জাব থেকে লোক এসেছে, রাজস্থান থেকে লোক এসেছে, ইউ. পি থেকে লোক এসেছে হরিয়ানা থেকে লোক এসেছে। এই সমস্ত রাজ্যগুলিতে বি. জে. পি ভাল ফল করেছে। সেখানকার লোকরাই এখন এগুলির প্রতিবাদ করছে। এল. আই. সি এবং ব্যাংকের বড় একটা অংশ বি. জে. পি কে ভোট দিয়েছেন। তারা এখন বি. জে.পির এই কাজগুলিকে সমর্থন করতে পারছেন না। তারা প্রতিবাদ করছেন। আজকে বি. জে. পি সম্পর্কে মানুষ মোহভঙ্গতে শুরু করেছে। তাদের ভুল নীতিগুলি অল্প মানুষের স্বার্থ রক্ষা করছে বেশী মানুষের স্বার্থ বিঘ্নিত করছে। কিন্তু তার জন্য তো মানুষ ৫০ বছর ধরে অপেক্ষা করবে না, অপেক্ষা করার কোন কারণ নেই। এটা বুঝতে পেরে মানুষ এই অল্প সময়ের মধ্যেই প্রতিবাদ করতে শুরু করেছেন। ধর্মের কথা বলে, ভাষার কথা বলে, নদীর জলের কথা বলে, রাজ্যের সীমানার কথা বলে বি. জে. পি আজকে বিভেদ সৃষ্টি করার প্রয়াস নিয়েছেন। কিন্তু এটা তারা বেশীদিন পারবেন না। আজকে সংখ্যালঘুদের উপর আক্রমন হচ্ছে, অভিন্ন মানুষ যারা তাদের উপর আক্রমণ হচ্ছে। তাহলে কি দেশ থাকবে না ? এটাতো হতে পারে না। এত করেও যখন তারা পারছেন না তখন তারা এখন সংবিধানের উপর আঘাত হানতে শুরু করেছেন। আমি সে জায়গায় যাচ্ছি না। মাননীয় মন্ত্রী অনিল সরকার মহোদয় এ ব্যাপারে অনেক আলোকপাত করেছেন। তাদের বিপজ্জনক প্রবণতাগুলি দেশপ্রেমী মানুষ যারা আছেন দলমত নির্বিশেষে প্রতিবাদ করতে শুরু করেছেন এবং মাননীয় রাজ্যপাল মহোদয়ও তাঁর অভিভাষণ আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। এরই নীরিখে দাঁড়িয়ে রাজ্যের সমস্ত সমস্যাগুলি আছে সেগুলিতে কেন্দ্রীয় সরকার যদি সাহায্য না করেন তাহলেতো আমাদের খুব অসুবিধা। এগুলি আমরা কি করে সমাধান করব। তার মধ্যে থেকেই আমরা কতগুলি পদক্ষেপ নিতে শুরু করেছি। এর জন্য ৭ টা বিষয়কে আমরা অগ্রাধিকার দেবার চেষ্টা করেছি। তপশিলী জাতি, তপাশলী উপজাতি, ও.বি. সি এবং সংখ্যালঘু মিলিয়ে প্রায় ৮০ শতাংশ লোক আমাদের রাজ্যে আছেন। তারা দারিদ্রসীমার নীচে বাস করছেন। মূলতঃ তাদেরকে দারিদ্রসীমার উপরে তুলে আনার জন্য আমরা কৃষির উপর জোর দিয়েছি। তার জন্য কৃষি ভিত্তিক ক্ষুদ্র ও কুটির শিল্পের উপর আমরা জোর দিয়েছি। বড় শিল্পের কথা আমরা বলছি না, এটা হবে না কারণ আমাদের ইনফ্রাষ্ট্রাকশান নেই। তথাপি আমরা চেষ্টা করছি। এরকম পরিস্থিতিতে ৭ টা বিষয়ের উপর সেচ, বিদ্যুৎ, গ্রামের সঙ্গে শহরের যোগাযোগ, পরিশ্রুত পানীয় জল, প্রাথমিক শিক্ষা, প্রাথমিক স্বাস্থ্য এবং ন্যায্যমূল্যের দোকানের মাধ্যমে পেছনে পরা মানুষদেরকে সস্তায় জিনিষ সরবরাহ করার জন্য এবং একে স্ট্রেংদেন করার জন্য সমবায় দপ্তরের মাধ্যমে ল্যাম্পস প্যাক্সগুলিকে ফান্ডার একটা জায়গায় এনে বিভাইভ করার চেষ্টা করছি সব ক্ষেত্রে সাফল্য অর্জন হয়েছে এই দাবী কেন করব। আমাদের দুর্বলতা আছে, আর্থিক দৈন্যতা আমাদের আছে তার মধ্যে যেমন চাইছি সব জায়গায় আমরা করে উঠতে পারছি ঘটনা তা নয়। আমাদের প্রধান বাধা যেটা তৈরী হচ্ছে সেটা হচ্ছে সন্ত্রাসবাদী কার্যকলাপ আমরা সবাই বুঝি কিন্তু এই সম্পর্কে কারও আপত্তি আছে বলে মনে করি না। সন্ত্রাসবাদী কার্য্যকলাপ টেকেল করা নিয়ে আপনাদের একরকম বক্তব্য, আমাদের একরকম অবস্থা এই জায়গায় দাঁড়িয়ে আমরা যেটা লক্ষ্য করেছি এই সন্ত্রাসবাদের যে প্রবণতা তাদের বিরুদ্ধে যদি আমরা সবাই মিলে না দাঁড়াতে পারি তাহলে এটা কিন্তু কাউকে ছেড়ে কথা বলবে না। এদের পেছনে আই. এস. আই আছে। আই. এস. আই-এর জন্ম হয়েছে সি. আই-এ জঠরে। আই. এস. আই এবং সি. আই এর সঙ্গে মিলে কাজ করে। সেখানে সি. আই এ সরাসরি

যায় সেখানে আই. এস. আইকে সামনে রেখে কাজ করে। কেন্দ্রীয় সরকার এই কথা বলেছেন তবে কেন্দ্রীয় সরকার যতটা আই. এস. আই-এর কথা বলছেন ততটা সি. আই. এর কথা বলছেন না। সি. আই. এর সঙ্গে আমেরিকার সাম্রাজ্যবাদের যোগাযোগ আছে কিন্তু এটা বললে আমেরিকা রাগ করে ফেলে কি করা যাবে। আমেরিকা এখন আমাদের ঘরের ব্যাপারে হস্তক্ষেপ করা শুরু করেছেন, কাশ্মীরের ব্যাপারে এই নিয়ে তারা এখন গারজিয়ান সাজবার চেষ্টা করছেন সর্বনাশের জায়গায় আমরা চলে যাচ্ছি। কাজেই, এই জায়গায় দাঁড়িয়ে সন্ত্রাসবাদীদের যে কার্য্যকলাপ তার বিরুদ্ধে যদি আমরা দাঁড়াতে না পারি তাহলে ক্ষতি হয়ে যাবে। এবং এই জায়গায় আমি যেটা বলব মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আমাদের রাজ্যের সব মিলিয়ে ৮০/৮৫ ভাগ মানুষ তাদের অবস্থার পরিবর্ত্তনের জন্য সরকার থেকে সমস্ত সীমাবদ্ধতা নিয়ে কেন্দ্র ঠিক ঠিক ভাবে সহযোগীতা করছে না তার মধ্যে আমরা যা করতে যাচ্ছি এখানে সেখানে কিছু ত্রুটি, দুর্বলতা নেই তা ঘটনা নয়? আছে এইগুলি অতিক্রম করে আমরা এগিয়ে যাওয়ার চেষ্টা করছি। এতে তারা বাধার সৃষ্টি করছে এর বিরুদ্ধে সবার প্রতিবাদ সোচ্চার হওয়া দরকার, সেখানে সুস্থিতি দরকার, শান্তিপূর্ণ পরিবেশ দরকার সম্প্রীতি ভাঙ্গাবার চেষ্টা হচ্ছে এটাকে প্রতিহত করা দরকার এবং সম্প্রীতির জন্য আমাদের এগিয়ে যাওয়া দরকার। এই ক্ষেত্রে আজকে সন্ত্রাসবাদীরা যে পথে যাচ্ছেন অমানবিক একটা চরম জায়গায় চলে যাচ্ছেন। কারণ দেড় বছরের শিশু থেকে শুরু করে সংখ্যালঘু মা, বোনদের সেখানে ইজ্জত লুণ্ঠন করার যে কাজ এর তো কোন ব্যাখ্যা নেই? এর সঙ্গে একটা পিছিয়ে পড়া অবস্থায় যে ক্ষোভ থেকে বেরিয়ে আসার জন্য হাতে অস্ত্র নিয়ে জঙ্গলে যাওয়া এ কি যুক্তিকতা এবং স্বার্থকতা আমি বুঝতে পারছি না। এখন এই যে মানবধিকার কমিশন তারা এই সমস্ত ব্যাপারে কোন কথা বলছেন না। এমনিষ্টি ইন্টারনেশন্যাল তাঁরাও এই ব্যাপারে কোন কথা বলছেন না, তাদের তো কথা বলা দরকার, সবার এই সম্পর্কে কথা বলা দরকার তাঁরা তো কথা বলছেন না। কাজেই, আমরা তাদের দৃষ্টি আকর্ষণ করছি এবং সারা রাজ্যের মানুষের আমরা দৃষ্টি আকর্ষণ করব দলমত নির্বিশেষে। উল্টো দিক থেকে আমরা আর একটা প্রবণতা লক্ষ্য করছি সন্ত্রাসবাদীদের এই কার্যকলাপের সমস্ত দায়দায়িত্ব উপজাতি অংশের কাধে চাপিয়ে দিয়ে সমতলে অউপজাতীয়দের একটা ক্ষুদ্র অংশ সেখানে ধ্বংসের পথে নিয়ে যাবার চেষ্টা করছেন এই আর একটা প্রচণ্ড বিপদজনক অবস্থায় তারা নিয়ে যাবার চেষ্টা করছেন। এরা সংখ্যায় কম তাদেরকে সংখ্যাগুরু অংশ সমর্থন করে না এই ঘটনাটা কিন্তু আমরা লক্ষ্য করছি। আমরা লক্ষ্য করছি সন্ত্রাসবাদীরা যে নেতিবাচক কার্য্যকলাপ, ধ্বংসাত্বক কার্য্যকলাপ করেন এর বিরোধিতার নাম করে আজকে যারা উল্টো দিক থেকে যে প্রবণতা দেখাবার চেষ্টা করছেন এটা আমাদের রাজ্যের মধ্যে বুদ্ধিজীবিই বলুন, রাজনৈতিক দলই বলুন বা কর্মীই বলুন বা নেতাই বলুন তাদের যে ভাবে প্রতিবাদ করা উচিত তারা সে ভাবে করছেন না, বরং এই ঘটনাগুলিকে নিজেদের সংকীর্ণ রাজনৈতিক স্বার্থেই বলুন বা যে কোন অভিলাষ চরিতার্থ বা পূর্ণ করার বাসনা নিয়ে এগুলিকে নেতিবাচকভাবে ব্যবহার করার চেষ্টা করছেন। এতে কিন্তু আমাদের রাজ্যের মঙ্গল হবে না, এতে ত্রিপুরার মঙ্গল হবে না, মানুষের মঙ্গল হবে না এবং দেশের জন্য এটা সুখকর হবে না। কাজেই, আমি অনুরোধ করব মাননীয় রাজ্যপাল এই বিষয়টা তাঁর বক্তব্যের শেষের দিকে এটা পরোক্ষে আমাদের সতর্ক করে দেবার চেষ্টা করেছেন এবং তাই এই প্রবণতার

বিরুদ্ধে আমাদের এক হয়ে দাঁড়াতে হবে দল মতের মধ্যে বিরোধ থাকতেই পারে কিন্তু দেশ আগে, দেশের মানুষ আগে এবং তাদের কল্যাণের জন্য কিন্তু দলমত নির্বিশেষে আমাদের এগিয়ে আসতে হবে। কাজেই, এই জায়গায় সময়ের চাহিদার সাথে সঙ্গতি রেখে দাঁড়াতে না পারি তাহলে কিন্তু যারা এই নেতিবাচক প্রবণতাগুলি সম্বন্ধে বুঝেও চুপ করে থাকবার চেষ্টা করছেন তাদেরকে ইতিহাস ক্ষমা করবে না। এই জায়গায় আমি আশা করব যে তাঁর বক্তিগত ভাষণের মধ্য দিয়েছে মূল বিষয়গুলি দেখাবার চেষ্টা করেছেন সেটা আমাদের রাজ্য এবং দেশের স্বার্থের সাথে সঙ্গতিপূর্ণ। কাজেই, মাননীয় রাজ্যপাল তার ভাষণের মধ্য দিয়ে যে মূল বিষয়গুলি দিক্‌পাত করার চেষ্টা করেছেন এটা আমাদের রাজ্যের এবং দেশের স্বার্থে সংগতিপূর্ণ। নিশ্চয়ই তার মধ্যে সব জিনিস থাকবে, ঘটনা তা না। কোন ভাষণেই পূর্ণাঙ্গ সব জিনিস দেওয়া যায় না। এটা যদি বিরোধীদলের বন্ধুদের বলি যে আপনারা তৈরী করে দিন, তাদের পক্ষেও এটা সম্ভব হবে না। এটা হয় না। আমি বিশ্বাস করি তার মধ্যে প্রধান যে বিষয়গুলি, বর্তমান সময়ের যে প্রধান প্রবণতাগুলি সেই বিষয়গুলি এর মধ্যে সব সন্নিবিষ্ট আছে। আমি আশা করব যে এই ভাষণ শুধু আমাদের বিধানসভার ৮০ জন সদস্যের জন্য না, আমাদের রাজ্যবাসীর স্বার্থে সংগতিপূর্ণ এবং সেদিক দিয়ে এই ভাষণ সমর্থনযোগ্য এবং এই ভাষণের মধ্য দিয়ে দিকনির্দেশ বা পথনির্দেশ করে দেওয়া হয়েছে তার দ্বারা আমরা চালিত হব এবং তাকে ভিত্তি করে আমরা আগামী দিনে আমাদের কর্মসূচী সাজাবার চেষ্টা করব। এই কারণে আমি আশা করব যে এই সভা এই ভাষণকে সমর্থন করবেন এবং আমাদের বিরোধী দলের বন্ধুরা যেসমস্ত নীতিবাচক প্রবণতার দ্বারা পরিচালিত হয়ে কিছু কিছু বিষয় সম্পর্কে তারা বাতিল ইত্যাদি করবার কথা বলেছেন সেগুলি সমর্থন করতে পারলাম না বলে আমি দুঃখিত এবং এগুলির বিরোধিতা করেই আমি এই জিনিসকে গ্রহণ করার জন্য অনুরোধ জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রীরঞ্জনলাল নাথ :—** স্যার, আমরা এতগুলি অ্যামেণ্ডমেন্ট আনলাম, মাননীয় মুখ্যমন্ত্রী বললেন একটাও পারি না। আমরা কি এত অচ্ছ্যুত হয়ে গেলাম যে একটাও কনসিডার করা যায় না।

**মিঃ স্পীকার :—** আপনারা মিলেমিশে করুন।

**শ্রীমানিক সরকার (মুখ্যমন্ত্রী) :—** মাননীয় অধ্যক্ষ মহোদয় আমি সভার শুরুতে বলেছি যে আমাদের সংগে বিভিন্ন ব্যাপারে দ্বিমত থাকতেই পারে, কিন্তু যে যে বিষয়গুলি নিয়ে সমালোচনা করেছেন, আমি আমার নিজের দপ্তরসহ মন্ত্রীদের অনুরোধ করে বলেছি সেই জায়গায় সংশোধন করার জন্য ইতিবাচক ভূমিকা নেওয়া হয়েছে।

**মিঃ স্পীকার :—** এখন রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব এসেছিল তার আলোচনা শেষ হয়েছে। এখন আমি সংশোধনী প্রস্তাবগুলি ভোটে দেব।

**বিরোধীদের পক্ষ থেকে :—** সবগুলি একসঙ্গে পরে ভোটে দিয়ে দিলেই হবে।

**মিঃ স্পীকার :—** ঠিক আছে। প্রথমে বীরজিৎ সিন্‌হা মহোদয়ের সংশোধনী প্রস্তাবগুলো হল :—

১। আমি দুঃখিত যে, রাজ্যে নারী ধর্ষণের কথা রাজ্যপালের ভাষণে নেই।

২। রাজ্যব্যাপী খাদ্য ও ঔষধের অভাবের কথা নেই।

৩। শাসক দলের সন্ত্রাসের কথা নেই।

মাননীয় সদস্য শ্রীজহর সাহা মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলো হল :—

১। আমি দুঃখিত যে, রাজ্যের বেকারদের সমস্যার কথা উল্লেখ নেই।

২। রাজ্যে নারী নির্যাতনের কথা উল্লেখ নেই।

৩। ক্ষমতাসীন দলের দলবাজী ও দুর্নীতির কথা উল্লেখ নেই।

৪। উগ্রপন্থী তৎপরতার কথা কোন উল্লেখ নেই।

৫। জুমিয়াদের সমস্যা সম্পর্কে উল্লেখ নেই।

মাননীয় সদস্য শ্রীকাঞ্চন চন্দ্র দাস মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলি হল :—

১। আমি দুঃখিত যে, খোয়াই কল্যাণপুর এলাকায় উগ্রপন্থীদের খুন সন্ত্রাসের কথা ভাষণে উল্লেখ নেই।

২। বিরোধীদের উপর নির্যাতনের কথা উল্লেখ নেই।

৩। রাজ্যের বেহাল অবস্থার কথা উল্লেখ নেই।

৪। পঞ্চায়েতের দুর্নীতির কথা উল্লেখ নেই।

মাননীয় সদস্য শ্রী রতিমোহন জমাতিয়া মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলো হল :—

১। কিন্তু আমি দুঃখিত যে,—রাজ্যের গ্রাম পাহাড়ে পানীয় জলের অভাবের কথা রাজ্যপালের ভাষণে নেই।

২। রাজ্যের উপজাতি এলাকায় জলসেচের অভাবের কথা ভাষণে উল্লেখ নেই।

৩। রাজ্যপালের ভাষণে উগ্রপন্থী মোকাবেলায় ব্যর্থতার কথা উল্লেখ নেই।

৪। এ, ডি, সি এলাকায় ভিলেজ কমিটির নির্বাচনের কথা রাজ্যপালের ভাষণে অনুপস্থিত।

৫। এ, ডি, সি-র প্রতি বিমাতৃসুলভ ব্যবহারের কথা উল্লেখ নেই।

৬। উদয়পুর মহকুমার রাইয়াবাড়ীর সংখ্যালঘু মুসলমান মহিলাদের উপর গণধর্ষণের ঘটনা নিন্দাসূচক রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

মাননীয় সদস্য শ্রীশ্যামাচরণ ত্রিপুরা মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলো হল :—

I am sorry to say that "there is no mention of holding election of village Committees under the 'TTAADC, the Governor's Address."

মাননীয় সদস্য শ্রীকাশীরাম রিয়াং মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলি হল :—

i) I am sorry to say that, "that worst condition of Law and order throughout the state for that last 2 years was absent in the Governor's Address."

ii) "The total collapse of development process and Educational system in Tribal areas was not mentioned in the Governor's Address."

iii) "Failure of the Government to start the construction of south District Hospital at Chandrapur, Udaipur and PHC at Gangachhara and Tainani was not mentioned in the Governor's Address."

মাননীয় সদস্য শ্রীরবীন্দ্র দেববর্মা মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলো হল :—

১। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যে উগ্রপন্থীর তৎপরতা উত্তরোত্তর বৃদ্ধি ও তার সমাধানের একটি কথাও উল্লেখ নেই।

২। আমি দুঃখিত রাজ্যপালের ভাষনে গ্রাম পাহাড়ে পানীয় জলের সংকটের কথা উল্লেখ নেই।

৩। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে গ্রাম পাহাড়ে উপজাতি এলাকায় কাজ ও খাদ্য সংকটের কথা উল্লেখ নেই।

৪। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে এ ডি সির অন্তরভুক্ত ভিলেজ কমিটির নির্বাচনের কথা উল্লেখ নেই।

৫। আমি দুঃখিত যে, রাজ্যে কতিপয় টি এস আর জোয়ানদের দ্বারা নির্দোষ উপজাতিদের উপর অত্যাচার ও কয়েকটি গ্রামে অগ্নি সংযোগের ঘটনা সম্পর্কে রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৬। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে সারা রাজ্যে নারী ধর্ষণের কথা উল্লেখ নেই।

৭। আমি দুঃখিত যে, এ ডি সির প্রসাশনে ব্যাপক দুর্নীতির কথা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই।

৮। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যে বাঙ্গালী বাহিনী গঠন করে ব্যাপক সন্ত্রাস করার কথা উল্লেখ নেই।

৯। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে উপজাতি এলাকায় প্রায় ৭০০ ( সাতশত ) স্কুল দীর্ঘদিন ধরে বন্ধের কথা উল্লেখ নেই।

১০। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যে দ্রব্যমূল্য বৃদ্ধির কথা উল্লেখ নেই।

১১। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে ৪র্থ বামফ্রন্ট সরকার রাজ্যের মানুষের জীবন সম্পত্তির রক্ষা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে একথাটা উল্লেখ নেই।

১২। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যের বেকার যুবকদের চাকুরীর কথা উল্লেখ নেই।

১৩। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে গ্রাম পাহাড়ে রাস্তাঘাট অচলের কথা উল্লেখ নেই।

১৪। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে উপজাতি এলাকায় উগ্রপন্থী ধরার নামে নিরীহ উপজাতি নর-নারীদের উপর পুলিশী অত্যাচারের কথা উল্লেখ নেই।

১৫। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যের বিদ্যুৎ ব্যবস্থা চরমভাবে ভেঙ্গে পড়ার কথা উল্লেখ নেই।

১৬। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে রাজ্যে কিছু উগ্রপন্থী আত্মসমর্পণ করার পর পুনর্বাসণের ব্যবস্থা রাজ্য সরকার না করায় আবার জঙ্গলে ফিরে যাওয়ার ঘটনার কথা উল্লখে নাই।

১৭। আমি দুঃখিত যে, রাজ্যপালের ভাষণে উগ্রপন্থী দ্বারা অপহৃতদের উদ্ধারের কথা উল্লেখ নেই।

মিঃ স্পীকার :— আমি এখন মাননীয় সদস্য শ্রী রতনলাল নাথ মহোদয় কর্তৃক আনীত সংশোধনী প্রস্তাবগুলো ভোটে দিচ্ছি। সংশোধনী প্রস্তাবগুলি হলো :—

১। ত্রিপুরা রাজ্যের উপেক্ষিত ও বি সি সম্প্রদায়ের জনগণের স্বার্থে রাজ্য সরকারের তরফ থেকে বিভিন্ন ক্ষেত্রে সংরক্ষণ চালু করার বিষয়টি রাজ্যপালের ভাষণে একেবারেই নেই।

২) ত্রিপুরা রাজ্যের বর্তমান অগ্নিগর্ভ পরিস্থিতিতে সন্ত্রাসবাদীদের হাত থেকে রাজ্যবাসীর জীবন ও সম্পত্তি রক্ষার্থে এবং রাষ্ট্রদ্রোহী সন্ত্রাসবাদীদের সঠিকভাবে প্রতিরোধ করার জন্য ভারতীয় সংবিধানের ৩৫২ নং অনুচ্ছেদ অনুসারে ত্রিপুরায় জরুরী অবস্থা জারীর প্রয়োজনীয়তা থাকা সত্বেও রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কিছুই উল্লেখ না থাকা সম্পর্কে।

৩) রাজ্যের কর্মহীন বেকারদের কর্ম সংস্থানের জন্য আগামী বর্ষে সরকারী দপ্তরে কতগুলি শূন্যপদে নিয়োগ করা সম্ভব হবে এই সম্পর্কে রাজ্যের বেকারদের প্রতি কোন আশ্বাস রাজ্যপালের ভাষণে না থাকা সম্পর্কে।

৪) আগরতলা পুর পরিষদের প্রতি রাজ্য সরকারের অসহযোগিতামূলক মনোভাবের ফলে আগরতলা শহরের পয়ঃপ্রনালী, রাস্তাঘাটের সংস্কার, মেরামত ইত্যাদি ক্ষেত্রে প্রয়োজনীয় অর্থ বরাদ্ধ রাজ্য সরকার বৃদ্ধি না করার ফলে নগরবাসীদের যেভাবে বঞ্চনা করা হচ্ছে সেটার প্রতিকারের ব্যাপারে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ নেই।

৫) রাজ্য সরকারের আরক্ষা কর্মীদের জন্য বিভিন্ন ভাতাগুলি এখনও রাজ্য সরকারের তরফ থেকে সংশোধিত আকারে চালু না করার ফলে রাজ্য সরকারের আরক্ষা কর্মীদের ক্ষোভ সৃষ্টি হয়েছে। কবে নাগাদ আরক্ষা কর্মীদের ভাতাগুলি সংশোধিত হারে চালু করা হবে এই বিষয়ে রাজ্যপালের ভাষণে কোন আশ্বাস নেই।

৬) ক্ষুদ্র শিল্প উন্নয়ন কয়লার পরিবর্তে ত্রিপুরা রাজ্যে টি এস আই সি পরিচালিত ইট ভাট্টা সহ বিভিন্ন ইট ভাট্টায় প্রাকৃতিক গ্যাস ব্যবহারের ক্ষেত্রে সুযোগ সম্প্রসারিত করার ব্যাপারে রাজ্যপালের ভাষণে ১৬ নং পয়েন্টে সুনির্দিষ্টভাবে কোন কিছুই উল্লেখ নেই।

৭) রাজ্য সরকারের কর্মচারীদের বকেয়া মহার্ঘভাতা প্রদান, সংশোধিত হারে গ্রুপ ইন্সুরেন্স চালু করা, গৃহ নির্মাণে ঋণের পরিমাণ বৃদ্ধি করা সহ কর্মচারীদের বিভিন্ন আর্থিক সুযোগ সুবিধাগুলি সংশোধিত হারে কবে থেকে চালু করা হবে এই ব্যাপারে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ না থাকার সম্পর্কে।

৮) ওয়াকফ এ্যাক্ট ১৯৯৫ অনুসারে ত্রিপুরায় ধর্মীয় সংখ্যালঘু মুসলমানদের উন্নয়নে কবে নাগাদ ওয়াকফ বোর্ড গঠন হতে পারে এই ব্যাপারে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ না থাকা সম্পর্কে।

৯) রাজনৈতিক সংশ্রবে থাকা ত্রিপুরা রাজ্য মহিলা কমিশনের প্রতি রাজ্যের নির্যাতিত, অবহেলিত ও বিভিন্ন ক্ষেত্রে ক্ষতিগ্রস্থ মহিলারা ক্রমশই আস্থা হারাচ্ছেন। নির্যাতিত মহিলাদের, অবহেলিত মহিলাদের এবং ক্ষতিগ্রস্থ মহিলাদের প্রতি সঠিকভাবে দায়িত্ব পালনে সক্ষম এমন মহিলাদের নিয়ে রাজ্য মহিলা কমিশন পুনঃ গঠনের ব্যাপারে রাজ্যপালের ভাষণে কিছুই উল্লেখ না থাকা সম্পর্কে।

১০) 'ডব্লিও ডব্লিও ডব্লিও ডট ত্রিপুরা ডট্ নিক্ ডট্ ইন' (ডব্লিও ডব্লিও ডব্লিও ত্রিপুরা এন আই সি ইন) ওয়েভসাইট' ভবিষ্যতের কথা চিন্তা করে এটি খোলার ব্যাপারে সঠিকভাবে পরিকাঠামোগত কি ট্যাকনোলজি ব্যবহৃত হবে এই ব্যাপারে রাজ্যপালের ভাষণে সুনির্দিষ্ট উল্লেখ নেই।

১১। "দ্যা শিডিউলড কাস্টস অ্যাণ্ড দ্যা শিডিউলড ট্রাইবস": প্রিভেনশন অব এট্রোসিটিস অ্যাক্ট, ১৯৮৯, আগামীদিনে উক্ত আইন সঠিকভাবে বাস্তবায়িত করার কোন প্রতিশ্রুতি রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই। উল্লিখিত বিষয়গুলি রাজ্যপালের ভাষণে সংশোধিত আকারে সংযোজন আবশ্যক।

( সংশোধনী প্রস্তাবগুলি ধ্বনিভোটে বাতিল হলো।)

মিঃ স্পীকার : — আমি এখন মাননীয় মন্ত্রী শ্রীকেশব মজুমদার মহাশয় কর্তৃক আনীত এবং মাননীয় সদস্য শ্রীমানিক দে মহোদয় কর্তৃক সমর্থিত মূল প্রস্তাবটি ভোটে দিচ্ছি :-

প্রস্তাবটি হলো :—"নিম্নলিখিত মর্মে ত্রিপুরার মাননীয় রাজ্যপালের নিকট সভার কৃতজ্ঞতা ব্যক্ত করা হউক যে—

১১ই ফেব্রুয়ারী, ২০০০ইং শুক্রবার, মাননীয় রাজ্যপাল এই যে ভাষণ প্রদান করিয়াছেন তার জন্য ত্রিপুরা বিধানসভার সদস্যবৃন্দ গভীরভাবে কৃতজ্ঞ এবং রাজ্যপাল মহোদয়কে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

( প্রস্তাবটি সভা কর্তৃক ধ্বনিভোটে গৃহীত হলো। )

মিঃ স্পীকার :— এই সভা আগামী ১৬ই ফেব্রুয়ারী, ২০০০ইং বুধবার বেলা ১১ ঘটিকা পর্য্যন্ত মূলতবী রইলো।

ANNEXURE—A

## PAPERS LAID ON THE TABLE

(Questions & Answers)

### Admitted Starred Question No. 1.

Name of the Member :— Shri Jawhar Saha.

Will the Hon'ble Minister-in-charge of the P. H. E. Deptt. be pleased to state :—

প্রশ্ন

১। ইহা কি সত্য যে, বিশালগড় ব্লকাধীন শিখরিয়া গ্রাম থেকে যজ্ঞ ঠাকুরপাড়া পর্য্যন্ত গ্রামীন পানীয় জল সরবরাহের কাজ অসম্পূর্ণ অবস্থায় আছে এবং

২। যদি সত্য হয়ে থাকে তাহলে কবে থেকে পুনরায় কাজ আরম্ভ হবে বলে আশা করা যায় ?

উত্তর

১। হ্যাঁ। পাইপ লাইনের কাজ অসম্পূর্ন অবস্থায় আছে।

২। চলতি বছরের মার্চ মাসের ভিতর কাজটি আরম্ভ হবে বলে আশা করা যায়।

### Admitted Starred Question No.—46

Name of the Member :—Sri Padma Kr. DebBarma.

Will the Hon'ble Minister-in-charge of the "P. W. Department" be pleased to State.

প্রশ্ন

১। খোয়াই কালাছড়া হইয়া আগরতলা যাওয়া রাস্তাটি সংস্কার করার কোন পরিকল্পনা পি, ডব্লিউ, ডি দপ্তর গ্রহণ করেছেন কি ?

২। যদি না করে থাকে তবে ইহার কারণ কি ?

৩। আর যদি পরিকল্পনা গ্রহণ করে থাকে তবে কবে নাগাদ করা যাবে।

উত্তর

১। বর্তমানে কোন কাজ হাতে নেওয়া হয় নাই।

২। আর্থিক অপ্রতুলতা ও নিরাপত্তাজনিত কারণে এই রাস্তার কোন কাজ করা সম্ভব হইতেছে না।

৩। ১ নং এবং ২ নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এখনই কিছু বলা সম্ভব নয়।

Admitted Starred Question No.—59

Name of the Member :— Shri Billal Mia.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to State :

প্রশ্ন

১) ইহা কি সত্য যে, নন-ব্যাংকিং অর্থলগ্নী সংস্থা পি. এফ সানিক্র্যাফট এবং ভারসেলাইট প্লেনটেশন লিমিটেডের মত সংস্থার উদ্দেশ্য গরীব জনগণের টাকা আত্মসাৎ করা ;

২। যদি সত্য হয়ে থাকে তাহলে সরকার এইসব সংস্থার বিরুদ্ধে কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

৩। এইসব সংস্থা রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের কোন অনুমোদন আছে কি না ?

উত্তর

১। যেহেতু রাজ্য সরকার এইসব সংস্থার লাইসেন্স বা অনুমোদন প্রক্রিয়ার সঙ্গে জড়িত নয় সেহেতু এদের উদ্দেশ্য সম্পর্কে সরকারের কাছে কোন তথ্য নেই, তবে কোন কোন অর্থলগ্নী সংস্থার বিরুদ্ধে কয়েকটি অভিযোগ সরকারের নজরে এসেছে ;

২। সত্য হলেও বর্তমান আইনে রাজ্য সরকারের পক্ষে এইসব সংস্থার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার কোন সংস্থান নেই, তবে রাজ্য সরকার এই ব্যাপারে আইন প্রণয়নের লক্ষ্যে পদক্ষেপ নিয়েছে।

৩। বর্তমান আইনে ঐসব সংস্থা গঠন করতে বা ব্যবসা করতে রাজ্য সরকারের অনুমোদনের প্রয়োজন হয় না। যতদূর জানা গেছে এদের ব্যবসার জন্য R. B. I. এবং S. E. B. I. ( Securities Exchange Board of India ) এর অনুমোদন প্রয়োজন হয়।

Admitted Starred Question No.—75

Name of the Member :— Shri Umesh Chandra Nath.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to State :

প্রশ্ন

১। ধর্মনগর মহকুমার শনিছড়া বাজার থেকে ধর্মনগর কলেজ পর্যন্ত রাস্তাটিকে মেটেলিং ও কার্পেটিং করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

২। যদি না থাকে তবে তার কারণ কি ?

উত্তর

১। বর্তমানে এমন কোন পরিকল্পনা নেই।

২। বর্তমানে রাজ্য সরকারের আর্থিক অপ্রতুলতার জন্য মেটেলিং ও কার্পেটিং এর কাজ সব রাস্তার করা সম্ভব নয়।

Admitted Starred Question No.—107

Name of the Member :— Sri Sudhan Das.

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Department be pleased to State.

প্রশ্ন

১। ইহা কি সত্য যে—বিলোনীয়া বিভাগের অন্তর্গত কালাংছেপা ও পশ্চিম পাইখোলা এলাকায় গাড়ী চলাচলের কোন রাস্তা নেই ?

২। যদি সত্য হয় তবে তার কারণ এবং

৩। কবে নাগাদ উক্ত এলাকার কার্পেটিং ও মেটেলিং এর কাজ সহ গাড়ী চলাচলের উপযোগী রাস্তা তৈরী করা সম্ভব হবে বলে আশা করা যায়।

উত্তর

১। না, ইহা সত্য নহে। বর্তমানে যে সলিং রাস্তা আছে সে রাস্তায় গাড়ী চলাচল করতে পারে।

২। ১নং প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে এ প্রশ্ন উঠে না।

৩। উক্ত রাস্তার মেটেলিং ও কার্পেটিং এর পরিকল্পনা বর্তমানে নেই।

Admitted Starred Question No. 108

Name of the Member :— Shri Sudip Roy Barman.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state.

1. Is it a fact that the State Govt. has decided to impose 4% sale tax in carrying contract for food graines to ration shop ?

2. If so under which provision of law and whether the consumer of various ration shops have to purchase ration items at a higher price ?

১। ইহা সত্য নহে যে সরকারী নায্য মূল্যের দোকানে ( রেশন সপে ) খাদ্য দ্রব্য পরিবহনের উপর রাজ্য সরকার নির্দিষ্টভাবে শতকরা ৪ ভাগ বিক্রয় কর ধার্য্য করিয়াছে।

২। প্রশ্ন উঠে না।

পরিপুরক— এখানে উল্লেখ করা প্রয়োজন যে, ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার ঠিকাদারদের খাদ্য দ্রব্য পরিবহনের উপর ত্রিপুরা বিক্রয় কর নিয়মাবলী, ১৯৭৬ এর ধারা ৩ A (3) অনুযায়ী শতকরা ৪ ভাগ বিক্রয়কর আদায় করার জন্য ১৯৯০ সনে বিক্রয়কর দপ্তরের কমিশনার এবং রাজস্ব সচিবের চিঠির পরিপ্রেক্ষিতে আনীত এক মামলায় মাননীয় গৌহাটি হাইকোর্ট, আগরতলা শাখার সিভিল রুল নাম্বার ২৮২/১৯৯০ ( মেসার্স মহাবীর ট্রেন্সপোর্ট এজেন্সি বনাম চেয়ারম্যান ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া এবং অন্যান্য)র এক আদেশের পরিপ্রেক্ষিতে বিক্রয়কর দপ্তর ১৬ই জানুয়ারী ১৯৯৯ইং ফুড কর্পোরেশন অব ইন্ডিয়া এবং ত্রিপুরা সরকারের খাদ্য দপ্তরকে, পরিবহন ঠিকাদারদের বিল হইতে ৪ শতাংশ হারে বিক্রয় কর আদায় করার জন্য টি টি ইস্যু করিয়াছে। অন্যান্য রাজ্যেও এ ধরনের কর প্রচলিত আছে।

এখানে ইহাও উল্লেখ করা প্রয়োজন যে, সরকারী ন্যায্য মূল্যের দোকানের ডিলারগণ সরকারী গুদাম হইতে খাদ্য রেশন সপে পরিবহনের জন্য একটা নির্দিষ্ট হারে পরিবহন কমিশন পাইয়া থাকে। এ জন্য সরকার কর্তৃক কোন পরিবহন ঠিকাদার নিযুক্ত করা হয় না। ন্যায্য মূল্যের দোকানের ডিলারগণ নিজস্ব সুবিধামত ট্রাক, রিক্সা, ঠেলাগাড়ী ইত্যাদি মারফত খাদ্য দ্রব্য সরকারী গুদাম হইতে স্ব-স্ব রেশন দোকানে নিয়া যাইবার ব্যবস্থা করে এবং তার খরচ পরিবহন কমিশন হইতে বহন করে।

ইহাও উল্লেখ্য যে পরিবহন খরচের তারতম্যের জন্য ন্যায্য মূল্যের দোকানের খাদ্য দ্রব্য ইত্যাদি সামগ্রীর দামের হেরফের হয়না কারণ সরকার ঠিক মূল্যে ভোক্তাগণ ন্যায্য মূল্যের দোকান হইতে জিনিষ ক্রয় করিবেন তার সরকারী বিজ্ঞপ্তির মাধ্যমে আগে থেকেই নির্দিষ্ট করিয়া দেন। রেশন ডিলার কর্তৃক পরিবহন খরচের তারতম্য ন্যায্যমূল্যের দোকানের জিনিষের দামের উপর কোন প্রকার প্রভাব বিস্তার করিতে পারে না। ডিলারগণ পরিবহনের ব্যাপারে বেশী ব্যয় করিলে তা রাজ্য সরকারের খাদ্য দপ্তরের সঙ্গে পৃথক ভাবে Take up করিয়া সমাধান করে। এজন্য ন্যায্যমূল্যের দোকানের ভোক্তাদের বেশী দাম দিতে হয় না।

Admitted Starred Question No.—109

Name of the Member :— Shri Sudip Roy Barman.

Will the Hon'ble Minister-in-charge of the Finance Department be pleased to state :—

**QUESTIONS**

1. Is it a fact that large amount in almost every department were deposited in the Personal Ledger Account of Departmental Heads at the end of the last Financial Year ?

2. If so, what is the exact amount of money deposited in the Personal Ledger Account ?

3. How is this unspent money being utilised in the current Financial Year ?

**ANSWERS**

**Answer to the question No.—1 & 2**

It is not a fact, However, as per the available information few Drawing & Disbursement Officers of some of the Dipartments have deposited to the extent of about Rs. 4·57 crore in their Personal Ledger Accounts at the end of the last Financial Year. Out of this deposit, an amount of Rs. 58,68,804 had already been spent in the last Financial Year itself.

**Answer to the question No.—3**

The amount would be spent for implementation of those schemes/projects for which it was drawn and deposited in the P/L Account.

Admitted Starred Question No.—110

Name of the Member :— Sri Sudhan Das.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to state :-

প্রশ্ন

১। সরকার অবগত আছেন কি যে বিলোনীয়া শহরের সঙ্গে যোগাযোগ রক্ষাকারী মুহুরী নদীর উপর একমাত্র মূল সেতুটি প্রায় ভগ্ন অবস্থায় হওয়ায় ফলে পশ্চিম পাহাড়, বড়পাথরী, বনকর, ভারত চন্দ্রনগর, ইত্যাদি এলাকার প্রায় ১০ হাজার মানুষ ভীষণ অসুবিধায় সম্মুখীন হচ্ছে ?

২। যদি অবগত থাকেন তাহলে উক্ত কাঠের সেতুটির জন্য পাকা সেতু নির্মাণ করার পরিকল্পনা আছে কিনা ?

৩। থাকিলে কবে নাগাদ করা হবে বলে আশা করা যায়।

উত্তর

১। হ্যাঁ।

২। হ্যাঁ।

৩। পাকা সেতু নির্মাণ প্রকল্পে প্রাথমিক তথ্যাদি সংগ্রহের কাজ হাতে নেওয়া হয়েছে। এই মুহূর্তে কবে পাকা সেতু নির্মাণ করা যাবে বলা সম্ভব নহে।

Admitted Starred Question No—111

Name of the Member :— Shri Umesh Ch. Nath;

Will the Hon'ble Minister-in-charge of the Industries & Commerce Department be pleased to state :-

প্রশ্ন

১। রাজ্যে কোন্ কোন্ শিল্পগুলিকে ক্ষুদ্রশিল্প হিসাবে স্বীকৃতি দেওয়া হয়েছে ? এবং

২। ঐ শিল্পগুলি থেকে সরকারের কোন লাভ হয় কিনা ?

উত্তর

১। যে সকল শিল্পে যন্ত্র ও যন্ত্রাংশ বাবদ ১ ( এক ) কোটি টাকা পর্যন্ত বিনিয়োগ করা হয় সেই শিল্পগুলিকে ক্ষুদ্রশিল্প হিসাবে স্বীকৃতি দেওয়া হয়ে থাকে।

২। এই ক্ষুদ্রশিল্পের মাধ্যমে রাজ্যের প্রচুর সংখ্যক বেকার যুবক/যুবতী কর্মে নিযুক্ত আছেন। তাছাড়া, ক্ষুদ্রশিল্প প্রতিষ্ঠানগুলি চালু অবস্থায় ৫ ( পাঁচ ) বৎসর অতিক্রম করার পর সরকারী নিয়মানুযায়ী বিক্রয়কর দিতে বাধ্য। তাতে সরকারী কোষাগারে রাজস্ব জমা পড়ে।

Admitted Starred Question No. 113

Name of the Member:—Shri Gita Mohan Tripura,

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Department be pleased to state :-

প্রশ্ন

১। জোলাইবাড়ী ইউ, এস, রোড হইতে জলয়া ভায়া কোয়াইফাং, দেবদারু তৈদামা ভায়া পূর্ব পিলাক এবং কলসীমুখ হইতে কোয়াইফাং ভায়া কলসী এই রাস্তাগুলি ৭৫ দফা গ,চ্ছ প্রকল্পের অন্তর্ভুক্ত কিনা ?

২। যদি অন্তর্ভুক্ত হইয়া থাকে তবে কবে নাগাদ প্রকল্পটি বাস্তবায়িত করা হবে ?

উত্তর

১। হঁ্যা।

২। উপরোক্ত রাস্তাগুলির কাজ হাতে নেওয়া হয়েছে।

Admitted Starred Question No. 114

Name of the Member:—Shri Joy Gobinda Deb Roy.

Will the Hon'ble Minister-in-charge of the P.W. Department be pleased to state :-

প্রশ্ন

১। জোট সরকারের আমলে মন্ত্রী সভার যে সব সদস্য সরকারী অর্থে নিজ নিজ বাড়ীতে নিরাপত্তা রক্ষীর নামে ও পাকাবাড়ী নির্মাণ করিয়ে নিয়েছেন, সেইসব পাকা গৃহ নির্মাণের ব্যয়িত সরকারী অর্থ সংশ্লিষ্ট প্রাক্তন মন্ত্রী, মুখ্যমন্ত্রীদের কাছ থেকে সরকার আদায় করে নেবার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি ?

উত্তর

১। হঁ্যা

Admitted Starred Question No.—117

Name of the Member :—Shri Samir Deb Sarkar.

Will the Hon'ble Minister-in-charge of the P. H E. Deptt. be pleased to state :-

প্রশ্ন

১। বর্তমান অর্থবর্ষে রাজ্যে নতুন কতটি ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্ট নির্মাণের কাজ শুরু হবে,

২। বাঁধারঘাট ও সোনামুড়া ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ বর্তমান অর্থবর্ষে সম্পূর্ণ হবে কি না,

৩। খোয়াই শহরে ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের নির্মাণের জন্য বিস্তারিত প্রজেক্ট রিপোর্ট তৈরী হয়েছে কি না ?

উত্তর

১। বর্তমান অর্থবর্ষে ত্রিপুরা রাজ্যে নতুন ২টি ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ হাতে নেওয়া যাবে বলে আশা করা যায়। সেগুলি হলো কমলপুর এবং বিলোনীয়া শহরে।

২। সোনামুড়া ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ শেষ হয়েছে এবং প্ল্যান্টটি ১৮-১-২০০০ইং তারিখে আনুষ্ঠানিকভাবে চালু করা হয়েছে। বাঁধারঘাট ট্রিটমেন্ট প্ল্যান্টের কাজ সমাপ্তির পথে এবং ইহা পরীক্ষামূলক-ভাবে চালিয়ে দেখা হচ্ছে। বর্তমান বছরের মাঝামাঝি প্ল্যান্টটি চালু হবে বলে আশা করা যায়।

৩। খোয়াই শহরের ওয়াটার ট্রিটমেন্ট প্ল্যান্টের প্রজেক্ট রিপোর্ট তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে এবং কয়েক মাসের ভিতর তাহা শেষ হবে বলে আশা করা যায়।

Admitted Starred Question No.—118.

Name of the Member :—Smti Sandhya Rani Deb Barma.

Will the Hon'ble Minister-in-charge of the P. W. Department be pleased to State :

প্রশ্ন

১। খোয়াই মহকুমার তুলাশিখর ব্লক হেড কোয়াটার রাস্তা হইতে রাজনগর ভাঁয়া কলাবাগান রাস্তার কাজ আরম্ভ হইয়াছে কিনা,

